পত্র নহে রিফার্ম্মরহইতেই অনুবাদ হইবেক এবং প্রয়োজনমতে অন্য২ সম্বাদ পত্রহইতেও কোন উপকারি বিষয় অনুবাদিকাতে স্থান পাইবেক রিফার্ম্মর পত্র প্রকাশে লোকের যেরূপ মঙ্গলের আকার হইতেছে অনুবাদিকাদ্বারাও তাদৃক উপকারের সম্ভাবনা বটে কিন্তু অস্মদ দেশের মধ্যে অনেকে ইঙ্গলণ্ডীয় ভাষা অবগত নহেন সুতরাং রিফার্ম্মরে কি প্রকাশ হয় অনেক লোকে তাহা জ্ঞাত হইতে পারেন না তজ্জন্য তৎসম্পাদকের ইচ্ছা যে তাহা সচরাচরে অবগত হইতে পারেন এই মানসে তাঁহারা রিফার্ম্মরের অনুবাদ করিতেছেন অনুবাদিকার পাঠকগণের নিকট সম্পাদকেরা কোন বেতন গ্রহণ করিবেন না বিনামূল্যে বিতরণ করিবেন সুতরাং অত্রবিষয়ে তাঁহারদের সর্ব্বাংশেই অনুরাগ করা উচিত হয়। ( ২৭ আগষ্ট ১৮৩১ তারিখের 'সমাচার দর্পণে' উদ্ধৃত )

'রিফর্মার' ও 'অনুবাদিকা'—উভয় পত্রেরই স্বত্বাধিকারী ছিলেন প্রসন্নকুমাব ঠাকুর। এক বৎসর পূর্ণ হইতে-না-হইতেই 'অনুবাদিকা'র প্রচার বন্ধ হয়। ১৬ এপ্রিল ১৮৩২ তারিখের 'বেঙ্গল হরকরা'য় প্রকাশ :—

We regret that the *Unoo Badika* or the Bengallee version of the *Reformer* which had been circulated *gratis* in the Hindoo Community since a few months after the commencement of the *Reformer* has been suspended from the last week, owing to the want of leisure on the part of its managers.—*Sumbad Cowmoody*.

**সম্বাদ রত্নাকর** ( সাপ্তাহিক )। ২২ আগষ্ট ১৮৩১।

"কলিকাতা নগরীর উন্নতিবিধানকল্পে" ৭১ নং পাথুরিয়াঘাটা ষ্ট্রীট হইতে 'সম্বাদ রত্নাকর' নামে একখানি সাপ্তাহিক সংবাদপত্র প্রকাশের জন্য সিমলার মধুসূদন দাস গবর্মেণ্টের নিকট আবেদন করেন। ১৮৩১ সনের ১২ই আগস্ট তাঁহাকে লাইসেন্স মঞ্জুর করা হয়। পরবর্ত্তী ২২এ আগস্ট ( ৭ ভাদ্র ১২৩৮ ) তারিখে পত্রিকাখানি প্রকাশিত হয়। প্রচলিত ধর্ম্ম ও আচারের সমর্থনই এই পত্রিকার উদ্দেশ্য ছিল। ৮ সেপ্টেম্বর ১৮৩১ তারিখের 'সমাচার চন্দ্রিকা'য় প্রকাশ :—

রত্নাকর। গত ৭ ভাদ্র অবধি রত্নাকর নামক সমাচার পত্রপ্রচার হইতেছে এ সংবাদ গত ১০ ভাদ্রের চন্দ্রিকায় প্রকাশ করিয়াছি সংপ্রতি গত ২১ ভাদ্রের রত্নাকরপত্রের লিখিত বিবরণ রত্নজ্ঞানে সকলেই যত্ন পূর্ব্বক পাঠ করিয়াছেন যেহেতুক তৎপত্রসর্জনকর্ত্তা নাস্তিকহর্ত্তা হইয়া বিধাতার বাক্য পালনে অবোধদিগের বিলক্ষণ প্রবোধ প্রদানে বিচক্ষণতাপূর্ব্বক ক্ষমতা প্রকাশ করিয়াছেন···।

ছয় মাস যাইতে-না-যাইতেই 'সম্বাদ রত্নাকরে'র প্রচার রহিত হয়। ২৮ জানুয়ারি ১৮৩২ তারিখের 'সমাচার দর্পণে' প্রকাশ,—

বাঙ্গলা সমাচারপত্রের মর্ম্ম।···সম্বাদ রত্নাকরের গো লোকপ্রাপ্তি।—···সম্বাদ রত্নাকরনামক যে এক কটুকাটব্য রচিত পত্র এই মহানগরে প্রকাশ হইতেছিল সংপ্রতি গত

সোমবাসরাবধি তৎ পত্র প্রকাশ রহিত অর্থাৎ কোন অবর্ণ্য রোগে প্রলাপ দেখিয়া তাহার গো লোকপ্রাপ্তি হইয়াছে…।

ঈশ্বরচন্দ্র গুপ্তের লেখা হইতে জানা যায়, এই সাপ্তাহিক পত্রের সম্পাদক ছিলেন রামচন্দ্র পাল।

**সম্বাদ সারসংগ্রহ** সাপ্তাহিক)। ২৯ সেপ্টেম্বর ১৮৩১।

১৮৩১ সনের আগস্ট মাসে 'সম্বাদ প্রভাকরে' কলুটোলা-নিবাসী সরূপচাঁদ দাস গুপ্তের একখানি পত্র প্রকাশিত হয়; ইহাতে 'সম্বাদ সারসংগ্রহ' প্রচারের সঙ্কল্পের কথা ছিল।—

> এতদ্দেশে নানাপ্রকার সমাচার পত্রের প্রচার হইয়া অনেকের উপকার হইতেছে তাহাতে বৰ্দ্ধিষ্ণু সন্তানেরা অনায়াসে অনেক মুদ্রা ব্যয় করিয়া সকল পত্র গ্রহণপূর্ব্বক সকল সমাচার ও প্রেরিত পত্রাদি অবলোকন করেন কিন্তু যাঁহারা অনেক মুদ্রা বিতরণে সক্ষম নহেন তাঁহারদের সকল বিষয় দৃষ্টিগোচর হয় না অতএব আমার এই মানস যে সাধারণের উপকারার্থ সারসংগ্রহনামক সম্বাদপত্র প্রকাশ করি ঐ পত্রে সমুদায় বাঙ্গলা পত্রস্থ সমাচারের মর্ম্ম ও অবিকল প্রেরিত পত্র মুদ্রিত হইয়া প্রতি সপ্তাহে প্রকাশ পাইবেক ইহার মাসিক মূল্য ২ মুদ্রামাত্র…। ( ৩ সেপ্টেম্বর ১৮৩১ তারিখের 'সমাচার দর্পণে' উদ্ধৃত )

বাংলা ও ইংরেজী ভাষায় এই সংবাদপত্র প্রকাশ করিবার জন্য স্বত্বাধিকারী ও প্রকাশক—সিমলার বেণীমাধব দে-কে সরকার ১৮৩১ সনের ৯ই সেপ্টেম্বর লাইসেন্স মঞ্জুর করেন। পরবর্ত্তী ২৯এ সেপ্টেম্বর ( ১৪ আশ্বিন. ১২৩৮ ) 'সম্বাদ সারসংগ্রহ' পত্রের প্রথম সংখ্যা প্রকাশিত হয়। 'সমাচার চন্দ্রিকা'য় প্রকাশ :—

> সম্বাদ সারসংগ্রহ।—গত ১৪ আশ্বিন বৃহস্পতিবার সম্বাদ সারসংগ্রহনামক এক নূতন সমাচার পত্র প্রচার হইয়াছে ঐ পত্র ইঙ্গরেজী ও বাঙ্গলা উভয় ভাষায় প্রকাশিত হয় তাহার প্রথম ও দ্বিতীয় সংখ্যা আমরা দৃষ্টি করিয়াছি এইক্ষণে তাহার দোষ গুণ বর্ণনে ক্ষান্ত রহিলাম। যেহেতু উভয় ভাষায় ভাষিত কোন কাগজ বাঙ্গালিদিগের ছিল না এইক্ষণে সারসংগ্রহপ্রকাশক সাহস করিয়া প্রবৃত্ত হইয়াছেন ইহাতেই আমরা তুষ্ট হইয়াছি…। ( ২২ অক্টোবর ১৮৩১ তারিখের 'সমাচার দর্পণে' উদ্ধৃত )

কয়েক সংখ্যা প্রকাশিত হইবার পর 'সম্বাদ সারসংগ্রহ' লুপ্ত হয়।

**জ্ঞানোদয়** ( মাসিক )। ডিসেম্বর ১৮৩১।

১৮৩১ খ্রীষ্টাব্দের ডিসেম্বর মাসে রামচন্দ্র মিত্র ও কৃষ্ণধন মিত্র 'জ্ঞানোদয়' নামে একখানি মাসিকপত্র প্রকাশ করেন। 'সমাচার দর্পণে' প্রকাশ :—

> আমরা শুনিতেছি যে শ্রীযুত বাবু কৃষ্ণধন মিত্র মহাশয় জ্ঞানোদয়সংজ্ঞক এক অভিনব মাসিক গ্রন্থ প্রকাশ করিয়াছেন-ইহাতে অত্যন্তাহ্লাদিত হইলাম। ( ৩১ ডিসেম্বর ১৮৩১ )

শ্রীযুত রামচন্দ্র মিত্র ও শ্রীযুত কৃষ্ণধন মিত্র জ্ঞানোদয়নামক বাঙ্গালি মাগজিনের প্রথম সংখ্যক প্রাপ্ত হওয়া যায়।...। ( ১০ মার্চ ১৮৩২ )

‘জ্ঞানোদয়’ বালকদের মনোরঞ্জন করিত। ইহাতে প্রধানতঃ নীতিকথা, ইতিহাস ও ভূগোল-বিষয়ক কাহিনী স্থান পাইত। পত্রিকাখানি নিয়মিতভাবে প্রকাশিত হয় নাই। ইহার ১০ম সংখ্যার প্রকাশকাল—মার্চ ১৮৩৩। পাদরি লং বাংলা পুস্তকের তালিকায় লিখিয়াছেন, ‘জ্ঞানোদয়’ সর্ব্বসমেত ২০ সংখ্যা প্রকাশিত হইয়াছিল।

**বিজ্ঞানসেবধি** ( মাসিক )। এপ্রিল ১৮৩২।

১৮৩২ সনের এপ্রিল মাসে ‘বিজ্ঞানসেবধি’ নামে একখানি মাসিক পত্রিকা Society for Translating European Sciences কর্তৃক প্রকাশিত হয়। প্রথম সংখ্যার আখ্যা-পত্রে ‘বিজ্ঞানসেবধি’র এইরূপ পরিচয় দেওয়া হইয়াছে :—

> বিজ্ঞানসেবধি অর্থাৎ শিল্প শাস্ত্রের নিধি—লার্ড ব্রোহেম সাহেবের লিখিত বিজ্ঞানশাস্ত্রের অভিপ্রায় ও ফল এবং সন্তোষাদির বিবরণ হইতে শ্রীযুত এইচ এইচ উইল্‌সন সাহেবের আদেশে শ্রীযুত বাবু অমলচন্দ্র গাঙ্গলি ও কাশীপ্রসাদ ঘোষ দ্বারা ভাষান্তর হয় ইউরোপীয় সকল বিজ্ঞানশাস্ত্র ভাষান্তরার্থে সমাজ কর্তৃক শোধিত হইয়া প্রকাশিত হইল।

ইহার প্রথম সংখ্যা প্রকাশিত হইলে, ৫ মে ১৮৩২ তারিখে ‘সমাচার দর্পণ’ লেখেন :—

> এই ১ সংখ্যায় প্রকাশিত এক ইশ্‌তেহার দ্বারা অবগত হওয়া গেল যে ঐ সমাজের অভিপ্রায় এই যে পরোপকারক গ্রন্থসমূহের পাণ্ডুলেখ্যক্রমে স্বদেশস্থ লোকেরদের উপকারার্থ ইউরোপীয় বিদ্যার গ্রন্থমালা বঙ্গভাষায় অনুবাদ করিবেন। এই সকল গ্রন্থের এবং অন্যান্য প্রসিদ্ধ গ্রন্থসকলের প্রত্যেক সংখ্যায় পঞ্চাশ২ পৃষ্ঠা ভাষান্তরিতকরণপূর্ব্বক প্রকাশ করিবেন। এই ব্যাপার শ্রীযুক্ত ডাক্তর উইলসন সাহেবের আনুকূল্যে হইতেছে তাহাতে গ্রন্থকর্ত্তারদের যথোচিত যশস্বিতা প্রকাশ হইতেছে...।

‘বিজ্ঞানসেবধি’র দ্বাদশ সংখ্যা মাত্র প্রকাশিত হইয়াছিল। ইহার ৬ষ্ঠ সংখ্যা ১৮৩৩ সনে ও ৯ম-১০ম সংখ্যা ১৮৩৪ সনে বাহির হয়।

**দলবৃত্তান্ত** ( সাপ্তাহিক ? )। জানুয়ারি ১৮৩২।

১৮ সেপ্টেম্বর ১৮৩১ তারিখের ‘সমাচার চন্দ্রিকা’য় ‘দলবৃত্তান্ত’ নামে একখানি সমাচারপত্র প্রকাশের উদ্যোগের কথা বিজ্ঞাপিত হয়। এই প্রসঙ্গে ‘চন্দ্রিকা’-সম্পাদক মন্তব্য করেন :—

> দলবৃত্তান্ত।—এতন্নগরে এক্ষণে নানাভাষায় সমাচার পত্র প্রচার হইতেছে তন্মধ্যে বাঙ্গলা ভাষায় পত্রের অত্যন্ত বাহুল্য দেখিয়া কোন মহানুভব মহাশয় বিবেচনা করিয়াছেন যে দলবৃত্তান্তনামে এক সমাচারপত্র প্রকাশ হইলে ভাল হয় যেহেতুক উক্ত পত্রাদিতে দলাদলির সম্বাদ সর্ব্বদা প্রায় প্রচার হয় না। অতএব তাঁহার অভিপ্রায় দলবৃত্তান্ত পত্রে

কেবল দলাদলির সম্বাদ সর্ব্বদাই প্রকাশ হইবে তাহার অনুষ্ঠানপত্রের পাণ্ডুলেখ্য অস্মদাদির নয়নগোচর হইয়াছে। প্রস্তুত হইলে ভাবতেরি সুগোচর হইতে পারিবেক। তাঁহার অনুমতি ভিন্ন তৎপ্রকাশকের নাম এবং অনুষ্ঠানপত্রের বিবরণ পাঠকবর্গকে জ্ঞাত করাইতে পারি না অনুমান হয় অপ্রকাশ না থাকিয়া ত্বরায় প্রকাশ পাইবেক তদ্বিষয়ে অস্মদাদির কিঞ্চিৎ বক্তব্য উচিত অতএব লিখি।

যে২ দেশ যখন২ অরাজক হইয়াছে সেই২ দেশে তত্তৎকালে দলবদ্ধ হইয়া আপন২ দলের জাতি প্রাণ ধর্ম্ম রক্ষা করিয়াছেন যদ্যপিও এক্ষণে অরাজক নহে সুবিচারক রাজার অধিকারে বাস করিতেছি এবং তাঁহার প্রবলপ্রতাপে ভিন্নদেশীয় দুর্দান্ত দুরাত্মা রাজাকর্ত্তৃক আমারদিগের কোন পীড়া নাই এবং ধন প্রাণইত্যাদির প্রতি চৌরাদির আশঙ্কাও নাই। তথাপি হিন্দুরদিগের বিশেষতঃ হিন্দুর মধ্যে বঙ্গভূমিনিবাসি অর্থাৎ বাঙ্গালিদিগের ধর্ম্মরক্ষা-বিষয়ে অত্যন্ত অরাজক হইয়াছে যেহেতুক ইহাতে রাজশাসন নাই এজন্য কেহ২ স্বেচ্ছাচারী হইয়া আপন জাতি ধর্ম্ম নষ্টকরণপূর্ব্বক অপরের নষ্ট করিবার চেষ্টা করে সুতরাং দলাদলি থাকিলে তদ্বিষয়ের শাসন থাকে যেহেতুক দলপতি ভূপতির ন্যায় স্বদলস্থ ব্যক্তিদিগকে সাবধানে রাখিতে যত্ন করেন। তদ্বিশেষ এই যদ্যপি কোন ব্যক্তি স্বেচ্ছাচারী হইয়া অখাদ্য খায় অপেয় পান করে এ কথা প্রকাশ হইলেই দলপতি আপন মতস্থ ব্যক্তিদিগকে তৎক্ষণাৎ নিষেধ করেন যে অমুক পতিত হইয়াছে তাহার সহিত কোন ব্যবহার করিও না। অপর যদ্যপি কোন ব্যক্তি মিথ্যাপবাদে পতিত থাকে সে ব্যক্তি কোন দলপতির নিকট উদ্ধারের প্রার্থনা করিলে তিনি তাহার অপবাদের বিষয় বিশেষানুসন্ধানপূর্ব্বক নির্দ্দোষী জ্ঞাত হইলে আপন দলে তাহাকে সংগ্রহ করিয়া লন্‌·ইত্যাদি। অতএব দল থাকা বিশেষ উপকারজনক বটে কেননা মিথ্যাপবাদে লোক পতিত হইয়া থাকে না এবং যথার্থ কুকর্ম্মশালী ধার্ম্মিকদিগের সহিত চলিত হইতে পারে না তজ্জন্য সংসর্গ দোষ স্পর্শিতেও পারে না। অতএব এমত উপকারজনক বিষয়ের সম্বাদ সর্ব্বদা সজ্জনগণের শুশ্রূষা বটে। অপর এতন্মহানগরে ব্রাহ্মণ বৈদ্য কায়স্থদিগের পূর্ব্বে দুই দল ছিল ইহার দলপতি বৈকুণ্ঠবাসী মহারাজ নবকৃষ্ণ বাহাদুর এবং স্বর্গীয় বাবু মদনমোহন দত্তজ মহাশয় এই দুই দলপতির দলভুক্ত প্রায় নগরস্থ সমস্ত লোক ছিলেন তৎপরে নগরের লোকসংখ্যাও বৃদ্ধি হইল এবং অনেক ধনাঢ্য লোক নগরে বাস করিতে লাগিলেন পরে ক্রমে২ অনেক দল হইয়াছে বিশেষতঃ নবশাক জাতীয় সকল ব্রাহ্মণ কায়স্থাদির দলভুক্ত হইয়াছেন কিন্তু তাঁহারদিগের স্ব২ জাতীয়েরও বিশেষ২ দল আছে। অপর নবশাকভিন্ন সুবর্ণ বণিকাদিরও অনেক দল আছে অতএব দলাদলির বিষয় এ একটা বৃহদ্ব্যাপার বটে ইহার সম্বাদ যদ্যপি কোন ব্যক্তি সংগ্রহ পূর্ব্বক প্রকাশ করেন তাহাতে লোকের মহোপকার বোধ হইবে সে উপকার বিশেষ লিখনের প্রয়োজনাভাব উক্তবিষয়ে কিঞ্চিৎ মনোযোগ করিলেই জানিতে পারিবেন এবং দলপতি ও দলাদলি প্রকরণ যাঁহারা বিশেষ বুঝেন তাঁহারাই বিলক্ষণ বোধ করিতে পারিবেন যে দলবৃত্তান্ত পত্র কি উপকারক হইবে।

'দলবৃত্তান্ত' ১৮৩২ সনের প্রথম ভাগে প্রকাশিত হয়। ইহা খুব সম্ভব সাপ্তাহিক পত্রিকা ছিল। ২১ জুলাই ১৮৩২ তারিখের 'সমাচার দর্পণে' প্রকাশ :—

> ...অপর দলবৃত্তান্তনামক এক পত্র প্রকাশ হইয়া থাকে তাহাতেই দলের কথা সকলি লেখা আছে তৎপাঠে তাবতের ভ্রমোপশম হইবেক তজ্জন্য আমারদিগকে যে মহাশয় উত্তর প্রদানের অনুরোধ করিয়াছেন তিনিও ঐ দলবৃত্তান্ত পত্র পাঠ করিলে আর অনুরোধ করিবেন না। ('সমাচার চন্দ্রিকা' হইতে উদ্ধৃত)

### সমাচারপত্রের সংখ্যা-হ্রাস

> "কলিকাতা নগরে সংপ্রতি যেরূপ সমাচারপত্রের বৃদ্ধি হইয়াছিল তেমনি হ্রাসতা হইতেছে প্রথমতঃ শাস্ত্র প্রকাশনামক এক পত্র বন্ধ হইল দ্বিতীয় সারসংগ্রহ কিছু দিন প্রকাশ হইয়া স্থগিত হয় তৃতীয় রত্নাকর পত্র বর্ত্তমান মাসঅবধি রহিত হইয়াছে সম্বৎসর পুর্ণ না হইতেই তিন কাগজ বন্দ হইল ইহাতে মনে করি যে ক্রমে২ নুতন কাগজ সকলেরই ঐ দশা প্রাপ্তি হইবেক।"—'সমাচার দর্পণ', ৪ ফেব্রুয়ারি ১৮৩২।

**সংবাদ রত্নাবলী** (সাপ্তাহিক)। ২৪ জুলাই ১৮৩২।

"মেছুয়াবাজার বড়তলা লেনে অবস্থিত রত্নাবলী প্রেস হইতে 'সংবাদ রত্নাবলী' নামে একখানি সাপ্তাহিক সংবাদপত্র" প্রকাশ করিবার জন্য মহেশচন্দ্র পাল ২৪ জুলাই ১৮৩২ তারিখে সরকারের নিকট হইতে লাইসেন্স প্রাপ্ত হন। ঠিক ঐ দিনই পত্রিকাখানির প্রথম সংখ্যা প্রকাশিত হয়। মহেশচন্দ্র নামে-সম্পাদক ছিলেন; প্রকৃতপক্ষে পত্রিকা সম্পাদন করিতেন ঈশ্বরচন্দ্র গুপ্ত। 'সংবাদ প্রভাকরে' (১২ এপ্রিল ১৮৫২) ঈশ্বরচন্দ্র নিজেই লিখিয়া গিয়াছেন :—

> বাবু জগন্নাথপ্রসাদ মল্লিক মহাশয়ের আনুকূল্যে মেছুয়াবাজারের অন্তঃপাতী বাঁশতলার গলিতে 'সংবাদ রত্নাবলী' আবির্ভূত হইল। মহেশচন্দ্র পাল এই পত্রের নামধারী সম্পাদক ছিলেন। তাঁহার কিছু মাত্র রচনাশক্তি ছিল না। প্রথমে ইহার লিপিকার্য্য আমরাই নিষ্পন্ন করিতাম। রত্নাবলী সাধারণ সমীপে সাতিশয় সমাদৃত হইয়াছিল। আমরা তৎকর্ম্মে বিরত হইলে, রঙ্গপুর ভূম্যধিকারী সভার পুর্ব্বতন সম্পাদক ৺রাজনারায়ণ ভট্টাচার্য্য সেই পদে নিযুক্ত হয়েন।

'সংবাদ রত্নাবলী' "এক বৎসর আট মাস তিন দিবস" পর্যন্ত জীবিত ছিল। ১৫ নবেম্বর ১৮৪৫ (১ অগ্রহায়ণ ১২৫২) তারিখে ব্রজমোহন চক্রবর্ত্তীর সম্পাদকত্বে ইহা পুনঃপ্রচারিত হয়। পরবর্ত্তী ২৫এ নবেম্বর 'সম্বাদ ভাস্কর' লেখেন :—

> আমরা দর্শনে হর্ষপ্রাপ্ত হইলাম সংবাদ রত্নাবলী নামক সমাচার পত্রিকার পুনরুদয় হইয়াছে, অগ্রহায়ণ মাসের প্রথম দিন শনিবারে ঐ পত্রিকার নূতন দেহের প্রথম সংখ্যা প্রকাশ হয়।...এই রত্নাবলী ১২৩৯ সালের শ্রাবণ মাসে চন্দ্রিকাভাসে প্রকাশ হইয়াছিল

আমারদিগের পরম বন্ধু গুণসিন্ধু আন্দুলীয় জমিদার বাবু জগন্নাথপ্রসাদ মল্লিক মহাশয় প্রভাকর সম্পাদক বাবু ঈশ্বরচন্দ্র গুপ্তকে লিপিকার্য্যে নিযুক্ত করিয়া তৎসময়ে প্রকাশ করেন, সম্পাদক মহাশয়দিগের নিতান্ত বাসনা ছিল রত্নাবলী দ্বারা ধর্ম্মসভাকে সদৃশ্যা করিয়া ধর্ম্মচক্রে বসাইয়া দিবেন, কিন্তু চন্দ্রিকা নির্ব্বাহক ধর্ম্মসভা সম্পাদক বন্দ্যোপাধ্যায় বাবু বিবেচনা করিলেন রত্নাবলী দেখিয়া ধর্ম্মসভা যদি রত্নাবলী সম্পাদককে মাল্য প্রদান করেন তবে রাজাদিগের সহিত মাল্য বিনিময়ের ঘটকতাকার্য্যে যত যত্ন করিয়াছিলেন সকলি বিফল হইবে, রত্নাবলী সম্পাদক ঘটক বিদায় দিবেন না, অতএব ধর্ম্মসভাকে আপনি আগ্‌লিয়া রাখিয়া যেমন প্রভাকর সুধাকরকে সভার নিকট প্রবেশ করিতে দেন নাই রত্নাবলীকেও সেইরূপ করিলেন, কিন্তু তাহাতে রত্নাবলী সম্পাদক মহাশয় ক্ষুব্ধ হইলেন না, ধর্ম্মসভার মায়া পরিত্যাগ করিয়া রত্নাবলীর সুবর্ণাবলী সাধারণকে দিলেন, তাহাতে এক বৎসর আট মাস তিন দিবস্ গ্রাহক মহাশয়েরা রত্নাবলী ধারণে পুলকিত ছিলেন, তৎপরে কোন আশ্চর্য্য কারণে রত্নাবলী বিরহে রত্নাবলীর লীলা সম্বরণ হয়, তদবধি আমারদিগের কি দুঃখ মনে রহিয়াছিল তাহা বলিয়া জানাইতে পারি না, এইক্ষণে বাবু ব্রজমোহন চক্রবর্ত্তি সেই দুঃখ নিবারণ করিলেন, চক্রবর্ত্তিবাবু সম্পাদক হইয়া রত্নাবলী দেখাইলেন এবং অনুভব হইতেছে মহাপ্রসাদ [ জগন্নাথপ্রসাদ ] মহাশয়ও চক্রবর্ত্তি বাবুর পশ্চাৎবর্ত্তি আছেন।··· রত্নাবলী, ভাস্করাকারে দুই তক্তা কাগজে সুবর্ণাবলী ধারণ করিয়া বাহির হইয়াছে।

## জ্ঞানসিন্ধু-তরঙ্গ ( মাসিক )। ইং ১৮৩২।

পাদরি লঙের তালিকা হইতে ১৮৩২ সনে প্রকাশিত আর একখানি সাময়িক-পত্রের নাম পাওয়া যায়। ইহা রসিককৃষ্ণ মল্লিকের 'জ্ঞানসিন্ধু-তরঙ্গ'। ঈশ্বরচন্দ্র গুপ্তের সংবাদপত্রের ইতিহাসেও ইহার উল্লেখ আছে। পত্রিকাখানি দীর্ঘকাল স্থায়ী হয় নাই।

## বিজ্ঞানসারসংগ্রহ ( পাক্ষিক··· )। সেপ্টেম্বর ১৮৩৩।

'বিজ্ঞানসারসংগ্রহঃ' (The Hindoo Manual of Literature and Science) একখানি পাক্ষিক পত্র। ১৮৩৩ সনের সেপ্টেম্বর মাসের প্রথম পক্ষে ইহার প্রথম সংখ্যা প্রকাশিত হয়। ২৮ সেপ্টেম্বর ১৮৩৩ তারিখের 'ক্যালকাটা কুরিয়রে' 'বিজ্ঞানসারসংগ্রহঃ' পত্রের প্রথম দুই সংখ্যার প্রাপ্তিস্বীকার আছে। ইহা দ্বিভাষিক পত্র ছিল ; প্রত্যেক পৃষ্ঠার দক্ষিণ পাটিতে বাংলা এবং বাম পাটিতে তাহার ইংরাজী অনুবাদ থাকিত। পত্রিকা-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে পরিচালকগণ প্রথম সংখ্যায় এইরূপ লেখেন :—

অনুষ্ঠানপত্র। নীচেস্বাক্ষরকারি সম্পাদকেরা শিল্প শাস্ত্র এবং অন্যান্য শাস্ত্রহইতে সংগ্রহ করিয়া ইঙ্গলণ্ডীয় ও বঙ্গভাষায় যে পুস্তক প্রস্তুত করিয়া প্রকাশ করিবার মানস করিয়াছেন তাহার নাম বিজ্ঞানসারসংগ্রহ।

উক্ত সম্পাদকদিগের মনঃস্থ এই যে এরূপ ইউরোপীয় বিজ্ঞান শাস্ত্র ও অন্যান্য নীতি শাস্ত্র সকলের সারোদ্ধার করিয়া বঙ্গদেশীয় পাঠকবর্গকে জ্ঞাপন করা যাইবে যে যদ্দ্বারা উক্ত পাঠকদিগের জ্ঞান সীমার প্রশস্ততা অর্থাৎ অসীমজ্ঞান ও উত্তমরূপে নির্ম্মল নীতিজ্ঞতা হইতে পারে। আর এপ্রকার বিষয়ের অনুশীলনে উৎসাহ জন্মাইতে পারিবে যে যাহাতে মনুষ্যেরা সুখ ও গৌরব প্রাপ্ত হইতে পারেন। সম্পাদকেরা এইরূপ অনুমান করেন যে, যে রূপ চেষ্টা করিতে আমরা প্রবৃত্ত হইয়াছি এরূপ চেষ্টা বুঝি, ইহার পুর্ব্বে অন্য কোন ব্যক্তি করেন নাই, কারণ এপ্রদেশে ইংরেজি ও বঙ্গ ভাষায় যে দুই সমাচার পত্র প্রকাশ হইয়া থাকে তাহা কেবল রাজকীয় বিষয় এবং অন্যান্য অচিরস্থায়ি লাভজনক বিষয় প্রকাশ হইয়াই তাহার শেষ হইয়া থাকে ; কিন্তু আমাদের এই পুস্তকদ্বারা এরূপ কর্ম্মণ্য ও আহ্লাদজনক জ্ঞান পুঞ্জ প্রকাশ হইবে, যে তাহার অভ্যাসে যে রূপ মনোযোগ ও সময়ক্ষেপ করিবেন তদনুসারে যথেষ্ট পুরস্কার প্রাপ্ত হইতে পারিবেন।...আমরা এই তিন প্রধান বিদ্যার সারোদ্ধার করিয়া সংগ্রহ করিব।

প্রথম ভূগোল বৃত্তান্ত ও মনুষ্যোপাখ্যান সম্লিষ্ট ইতিহাস।

দ্বিতীয় সদুপদেশক ও সন্তোষক নানা প্রকার উপাখ্যানসম্বলিত নীতিশাস্ত্র।

তৃতীয় বিজ্ঞানশাস্ত্র যাহাতে এ প্রদেশীয় লোকের মধ্যে প্রায় অনেকেই অনভিজ্ঞ আছেন।

এই পুস্তক রায়েল আক্টেবো সাইজে ১৬ পৃষ্ঠাতে এক২ খণ্ড প্রস্তুত হইয়া প্রতি মাসে দুইবার প্রকাশিত হইবে।...মাসিক মূল্য ৷৵০ আনা...কখন২ ইহার সহিত পত্রাঙ্কিত প্রতিমূর্ত্তিও দেওয়া যাইবে। শ্রীডবলিউ এম্ উলেষ্টন। শ্রীনবকুমার চক্রবর্ত্তী। শ্রীগঙ্গাচরণ সেন গুপ্ত।

এই তিন জনের এক জনের নিকটে সংস্কৃত পাঠশালায়* জানাইলেই সমুদয় বিষয় অবগত হইতে পারিবেন ইতি। সন ১৮।৩৩ শাল জুলাই

'বিজ্ঞানসারসংগ্রহঃ' পত্রের প্রথম দুই সংখ্যায় প্রকাশিত প্রবন্ধগুলির একটি তালিকা নিম্নে দেওয়া হইল :—

১ম সংখ্যা।—অনুষ্ঠানপত্র। মনুষ্যের জীবনোপাখ্যান বিষয়। জুন্‌স সাহেবের উপাখ্যান। জ্ঞানশাস্ত্র। সত্য ইতিহাস।

২য় সংখ্যা।—নিউটন্ সাহেবের উপাখ্যান। বিজ্ঞান শাস্ত্র। ইংলণ্ডীয় প্রাচীন ধর্ম্মের অবশিষ্ট।

---

* কলিকাতা গবর্মেণ্ট সংস্কৃত কলেজের ছাত্রবর্গকে ইংরেজী শিক্ষার সুবিধা দিবার জন্য ১ মে ১৮২৭ তারিখে ওলাষ্টন সাহেবকে মাসিক ২০০৲ বেতনে নিযুক্ত করা হয়। তাঁহার প্রথম সহকারিরূপে গঙ্গাচরণ সেন মাসিক ৫০৲ বেতনে ১৪ এপ্রিল ১৮৩০ তারিখে, এবং দ্বিতীয় সহকারিরূপে নবকুমার চক্রবর্ত্তী মাসিক ৪০৲ বেতনে ১৪ ফেব্রুয়ারি ১৮৩৩ তারিখে সংস্কৃত কলেজে নিযুক্ত হইয়াছিলেন। ১৮৩৫ সনের নবেম্বর মাসে সংস্কৃত কলেজ হইতে ইংরেজী-শ্রেণী উঠাইয়া দেওয়া হয়।

১৮৩৪ সনের জানুয়ারি মাস হইতে 'বিজ্ঞানসারসংগ্রহঃ' মাসিক পত্রে পরিণত হয়। প্রতি-সংখ্যায় ৩২ পৃষ্ঠা থাকিত, মূল্য ॥০ ও অগ্রিম বার্ষিক মূল্য ১০৲ টাকা। ইউরোপীয় সাহিত্য ও বিজ্ঞান এ-দেশে প্রচার করিবার জন্য 'বিজ্ঞানসারসংগ্রহঃ' পত্রের আবির্ভাব। নবপর্য্যায়ে এই উদ্দেশ্য ছাড়া ইউরোপীয় গ্রাহকদের জন্য উপাদেয় সংস্কৃত ও বাংলা রচনার অনুবাদ দিবার ব্যবস্থা হইয়াছিল। 'বিজ্ঞানসারসংগ্রহে'র মলাটের শেষ পৃষ্ঠায় হিন্দু কলেজের ঠিকানা দিয়া সম্পাদকত্রয় এই বিজ্ঞাপন দিয়াছেন :—

> **With a view to render this Series more acceptable to their European Subscribers, the Editors purpose to devote a portion of the work to original translations of interesting passages from Sanscrit and Bengallee authors. The main design, however, for which this work was at first undertaken, viz. "to communicate to the Natives a knowledge of European Literature and Science," will continue to be held prominently in view.**

নবপর্য্যায় 'বিজ্ঞানসারসংগ্রহে'র প্রথম সংখ্যায় অন্যান্য প্রবন্ধ ছাড়া রামচন্দ্র বিদ্যাবাগীশ-কৃত ব্রাহ্মসমাজের প্রথম ও দ্বিতীয় ব্যাখ্যান, এবং তারাচাঁদ চক্রবর্ত্তি-কৃত তাহার ইংরেজী অনুবাদ মুদ্রিত হইয়াছে। তৃতীয় সংখ্যায় তৃতীয় ব্যাখ্যান ও তাহার ইংরেজী অনুবাদ আছে।

## চার আনা পত্রিকা (মাসিক)। ইং ১৮৩৩।

১৮৩৩ সনে এই পত্রিকাখানি প্রকাশিত হইয়াছিল বলিয়া পাদরি লং উল্লেখ করিয়াছেন,—

> ***Char Anna Patrika*—1833 : On Ethical Essays and Historical Anecdotes** *

'চার আনা পত্রিকা' ইংরেজী ও বাংলায় প্রকাশিত হইত।†

## বৃত্তান্তবাহক (অর্দ্ধ-সাপ্তাহিক)। ইং ১৮৩৪।

২২ জানুয়ারি ১৮৩৪ তারিখের 'সমাচার দর্পণে' এই সংবাদটি মুদ্রিত হইয়াছে :—

> রিকার্ম্মর সম্বাদপত্রের দ্বারা অবগত হওয়া গেল কলিকাতার সন্নিহিত ভবানীপুরে বৃত্তান্তবাহকনামক এক সংবাদপত্র সপ্তাহে দুইবার প্রকাশ পাইবে। সমাচার দর্পণের ন্যায় ঐ পত্র ইঙ্গরেজী ও বাঙ্গলা ভাষায় দুই শ্রেণীতে মুদ্রাঙ্কিত হইবে। তাহার মূল্য অত্যল্প মাসে ১ টাকা স্থির হইয়াছে।

ভবানীপুরে বৃত্তান্তবাহক প্রেস নামে একটি মুদ্রাযন্ত্র স্থাপিত হইয়াছিল; ১৮৩৬ সনে এই যন্ত্রালয়ে 'শৃঙ্গারতিলকে'র অনুবাদ মুদ্রিত হয়। এই কারণে মনে হয়, 'বৃত্তান্তবাহক' ১৮৩৪ সনে প্রকাশিত হইয়া থাকিবে।

---

* **Long's *Returns relating to publications in the Bengali Language, in 1857.* (Selections from the Records of the Bengal Govt. No. xxxii), 1859, p. xlv.**

† **Long's *Catalogue of Bengali Works* (1855), p. 63.**

**সমাচারপত্রের হ্রাসপ্রাপ্তি**

"কিয়দ্দিবস পূর্ব্বে এতন্নগরে বঙ্গভাষায় প্রভাকর সুধাকর রত্নাকর সারসংগ্রহ কৌমুদী সভারাজেন্দ্র ইত্যাদি যে কএক খান সমাচার পত্র প্রচার হইয়াছিল তাহা ক্রমে২ লুপ্ত হইয়াছে··· ।"—'সমাচার দর্পণ,' ৯ মে ১৮৩৫ ।

**সংবাদ পূর্ণচন্দ্রোদয়** ( মাসিক··· )। ১০ জুন ১৮৩৫ ।

'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' প্রথমে মাসিক আকাবে প্রতি পূর্ণিমায় প্রকাশিত হইত। ইহার প্রথম সংখ্যার প্রকাশকাল—৮ [ ১০ ? ] জুন ১৮৩৫ ( ২৮ জ্যৈষ্ঠ ১২৪২, বুধবার )। পত্রিকা প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে প্রথম সংখ্যায় এইরূপ লিখিত হয় :—

> বিজ্ঞাপন ॥···এই সংবাদ পত্র প্রতি পূর্ণিমায় প্রকাশ হইবেক তাহাতে বিদ্যা বুদ্ধি বৃদ্ধি বিষয়ক হিতোপদেশ আছে যাহাতে মনোঽনুপ্রবেশ করিলেই বিশেষোপকার দর্শাইবেক তথা নানা বিষয় ঘটিত রাজ্যের মঙ্গলামঙ্গল বিবরণ যাহা শ্রীলশ্রীযুক্ত দেশাধিপতির কর্ণকুহরে প্রবিষ্ট হইলেই প্রজাগণের মহোপকার দর্শাইবেক এবং ধর্ম্ম বিষয় যাহা সর্ব সাধারণের আবশ্যক ও এতদ্দেশীয় বা ইউরোপীয়াদি দেশের নূতন২ সম্বাদ যদ্দর্শনে পাঠকগণেরা পরমোল্লসিত হইবেন এবং তাঁহাদিগের ও প্রেরিত যথা রীত্যনুসারে প্রকাশ হইবেক···।

প্রথম সংখ্যার শেষে মুদ্রিত নিম্নোদ্ধৃত বিজ্ঞাপন হইতে সম্পাদকের নামধাম জানা যায় :—

> এই সংবাদ পত্র প্রতি পূর্ণিমায় ষোড়শ পৃষ্ঠায় প্রকাশ হইবেক মূল্য সংখ্যা প্রতি ।০ আনা মাত্র যে কোন মহাশয় ইহা গ্রহণেচ্ছুক হইবেন তিনি মোকাম কলিকাতার ঠনঠনিয়ার কালেজ ইষ্ট্রীটে ৫৮ সংখ্যক বাটীতে সম্পাদকের নিকট এক স্বনামাঙ্কিত লিপী প্রেরণ করিলে পাইতে পারিবেন···। সম্পাদক শ্রীহরচন্দ্র বন্দ্যোপাধ্যায়ঃ।
>
> এই পত্র পঞ্চানন তলার ১৯ সংখ্যক ভবনে পূর্ণচন্দ্রোদয় যন্ত্রে মুদ্রাঙ্কিত হইল।

সেকালের প্রথামত 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' পত্রের ললাটে উদ্দেশ্যবাচক একটি শ্লোক থাকিত। প্রথম বর্ষের প্রথম সংখ্যায় যে শ্লোকটি ছিল, তাহা এইরূপ :—

> অজ্ঞানরূপং তিমিরং বিনশ্য জ্ঞানপ্রকাশং প্রতিমাসমেব।
> বিস্তীর্য্য লোকে হরচন্দ্রকেতুঃ সম্পূর্ণচন্দ্রোদয় এষ ভাতি ॥

পরবর্ত্তী সংখ্যাগুলিতে কিন্তু স্বতন্ত্র একটি শ্লোক মুদ্রিত হইত ; উহা

> দশ পঞ্চ কলা পূর্ণে পূর্ণিমায়াম্বিধৌ পুনঃ।
> অধুনা হরচন্দ্রেণ পূর্ণচন্দ্রোদয়ঃ কৃতঃ ॥

১৮৩৬, ১৯ই এপ্রিল হইতে 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' সাপ্তাহিক পত্রে পরিণত হয়। ১৮৩৬ সনের 'দি ক্যালকাটা মন্থলী জর্ণালে' প্রকাশ :—

> **_The Sungbad Purno Chundrodoy._—The Monthly Magazine of this name, has since the 19th April, been changed to a weekly Literary and Political Journal,**

হরচন্দ্র বন্দ্যোপাধ্যায় তিন বৎসরের উপর 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে'র সম্পাদক ছিলেন। ২৬ জানুয়ারি ১৮৩৮ তারিখে তিনি ঢাকা-স্কুলের হেড পণ্ডিত নিযুক্ত হন। অতঃপর ১২৪৫ সালের পৌষ মাসে ( ইং ১৮৩৯ ? ) আমড়াতলা-নিবাসী উদয়চন্দ্র আঢ্যের নাম সম্পাদকরূপে পত্রিকায় মুদ্রিত হয়। ২৭ এপ্রিল ১৮৩৯ তারিখের 'সমাচার দর্পণে' প্রকাশ :—

> ১২৪৫ সাল, পৌষ।—সংবাদ পূর্ণচন্দ্রোদয় পত্রের শ্রীবৃদ্ধি হয় এবং তৎসম্পাদন কার্য্যে শ্রীউদয়চন্দ্র আঢ্যের নাম প্রকাশ হয়।

১৮৪১ সনে উদয়চন্দ্রের জ্যেষ্ঠ ভ্রাতা অদ্বৈতচন্দ্র আঢ্য 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে'র সম্পাদন-ভার গ্রহণ করেন। খুব সম্ভব, এই সময় হইতেই নিম্নের শ্লোকটি পত্রিকার কণ্ঠে মুদ্রিত হইত :—

> দৃষ্ট্বা হৃষ্ট্যা শশাঙ্কং দিনরুচিরহিতং সাঙ্কহ্রাসং নিরঙ্কং ধাতা সংবাদ সোমং গুণময়মসৃজৎ পঙ্কজঘ্নং তমোঘ্নং।
>
> স্বাঢ্যে সাঢ্যে সলেখে সমধুহৃদয়িতেঽদ্বৈতচন্দ্রে স্বশৈলে ভব্যোভব্যোভবাব্ধৌ হরিপদহৃদি সংপূর্ণচন্দ্রোদয়োসৌ ॥

১৮৪৪ সনের নবেম্বর মাসে ( ১২৫১ সাল ) 'সম্বাদ পূর্ণচন্দ্রোদয়' দৈনিকের কলেবর ধারণ করে। ১৯ নবেম্বর ১৮৪৪ তারিখের 'সম্বাদ ভাস্কর' পাঠে ( পৃ. ১০৮৯ ) জানা যায় :—

> আমরা দেখিয়া সন্তুষ্ট হইলাম সংবাদ পূর্ণচন্দ্রোদয় * * * দৈনিক হই * * * সম্পাদক মহাশয় প্রতি দিবসীয় পূর্ণচন্দ্রের যে আকার করিয়াছেন এতদাকার সমাচার পত্রে সাধারণের অশ্রদ্ধা হইয়া গিয়াছে * * *।

অনেকে লিখিয়াছেন, ১৮৪১ সনে ( ১২৪৮ সালে ) 'সম্বাদ পূর্ণচন্দ্রোদয়' বারত্রয়িক আকার ধারণ করে। ইহা যে ঠিক নহে, তাহা 'সম্বাদ পূর্ণচন্দ্রোদয়' হইতে উদ্ধৃত নিম্নাংশ পাঠ করিলেই জানা যাইবে :—

> সংবাদ পূর্ণচন্দ্রোদয়ের বর্ষবৃদ্ধি।...আমাদিগের এই পত্র পরমেশ্বরানুকম্পায় এবং গ্রাহকবর্গ ও বন্ধু বান্ধব মহাশয়দিগের অনুগ্রহে এবং সংবাদ পত্র সম্পাদক মহোদয়গণের আনুকূল্যে ক্রমে মাসিক সাপ্তাহিক হইয়া পরে দৈনিক হইয়াছে...। ( ১৪ এপ্রিল ১৮৫১ )

১৮৭৩ সনের ফেব্রুয়ারি মাসে অদ্বৈতচন্দ্রের মৃত্যু হইলে তৎপুত্র গোবিন্দচন্দ্র আঢ্য ১৮৮৬ সনের আগস্ট মাস পর্য্যন্ত পত্রিকা সম্পাদন করিয়াছিলেন। এই পত্রিকার পঞ্চম সম্পাদক মহেন্দ্রনাথ আঢ্য; ১৩১৪ সালের বৈশাখ মাসে তাঁহার মৃত্যু হয়। ইহার পর আরও এগারো মাস 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' চলিয়াছিল।*

'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' সে-যুগের একখানি উৎকৃষ্ট পত্রিকা। ইহা ৭৩ বৎসর জীবিত ছিল।

* প্রথম বর্ষের সাতটি সংখ্যার উল্লেখযোগ্য সংবাদগুলি সঙ্কলিত হইয়া 'সংবাদপত্রে সেকালের কথা' গ্রন্থের ২য় খণ্ডের পরিশিষ্টে মুদ্রিত হইয়াছে।

# সংবাদ পূর্ণচন্দ্রোদয়

অজ্ঞানরূপংতিমিরংবিনশ্য জ্ঞানপ্রকাশংপ্রতিমাসমেব ।
বিস্তীর্য্যালোকে হরচন্দ্রকেতুঃ সম্পূর্ণচন্দ্রোদয় এষ ভাতি ।।

১ সংখ্যা ২৮ জ্যৈষ্ঠ বুধবার পূর্ণিমা ১২৪২ সাল ইং ৮ জুন ১৮৩৫।

বিজ্ঞাপন ।।

এতন্মহানগরীয় বা অন্যান্য ভিন্নদেশীয় অখণ্ড দোর্দ্দণ্ড প্রচণ্ড প্রতাপান্বিত যশঃপূর্ণিত সর্ব্বগুণালঙ্কৃত গাম্ভীর্য্য স্থৈর্য্যবীর্য্যবন্ত অতুল্যৈশ্বর্য্যান্বিত বা মধ্যমস্থ সাধুসদাশয় সমূহ মহাশয় এনিকৃষ্টের ধীরত্তার প্রাথর্য্য প্রকাশে অনিষ্ক্রমণ পূর্ব্বক সর্ব্বদোষ মার্জ্জনা করিবেন তথা অলঙ্কারাদি দোষে দূষিপাত পরিত্যাগ করতঃ সারভাগ গ্রহণ করিবেন যথাহংসের নীরে ক্ষীর ভক্ষণ অথবা মেঘাস্যে বারিবরিষণ এতাদৃশ ভাব মহানুভব মহাশয় সমূহকর্ত্তৃক হইলে স্বধর্ম্মরক্ষণাকাঙ্ক্ষ চন্দ্রিকার্ণব পার্শ্বে পল্বল সর্শে স্থিত হইয়া লেখনী ধারণপূর্ব্ব বিপক্ষ পক্ষের কটাক্ষ বাহা হি ধর্ম্ম বিপক্ষে লক্ষ২প্রকাশ ছুয় ত দ্বিনাশক হই যদ্যপি নিদিধ্যাসন ধর্ম্মপরায়ণ মহাশয়গণ পাকতঃ পরাঙমুখ ও অক্ষম নাহন তবেপূর্ণ চন্দ্রোদয়ে ব্যাঘাতরূপ মেঘাচ্ছন্ন হইলে তাঁহারদিগের অনুগ্রহস্বরূপ বাতাশে অনায়াসে সে মেঘ ছিন্নভিন্ন হইয়া সুস্পষ্টরূপে উৎকৃষ্টতা প্রস্ফুটিত হওনে অসম্ভব নহে অধিকন্তু নিবেদনসর্ব্বসাধারণমতে এতদ্বিষয়ের তাৎপর্য্য ও কিঞ্চিৎ গুণবর্ণনযৎপ্রয়োজনকরে তদ্দ্বারানুসারে সংক্ষেপ রূপ কিঞ্চিদ্বর্ণনা করণে লেখনী ধারণ করিলাম ইহাতে পাঠকবর্গ মহাশয়েরা বিরক্ত না হইয়া যৎ.কিঞ্চিৎ কৃপাবলোকনে অবলোকন করিবেন ।

তাবৎকলা সম্পূর্ণ জ্যোতির্ম্ময় চন্দ্রোদয় হইয়া যাদৃগ্ জগদন্ধকারকে ধ্বংস কৃশ ও লণ্ডভণ্ড খণ্ড২

[ 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' পত্রের একটি পৃষ্ঠার প্রতিলিপি ]

**ভক্তিসূচক** ( সাপ্তাহিক )। সেপ্টেম্বর ১৮৩৫।

১৮৩৫ সনের ২রা সেপ্টেম্বর (?) বুধবার 'ভক্তিসূচক' নামে একখানি সাপ্তাহিক পত্র প্রকাশিত হয়। পরবর্ত্তী ৫ই সেপ্টেম্বর 'ক্যালকাটা কুরিয়ার' লেখেন :—

> The first number of a Bengali weekly paper, issued on Wednesdays under the name of *Bhuchtee Shuchuck*, has also been sent us...

ইহার আবির্ভাবে আনন্দ প্রকাশ করিয়া 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' এইরূপ মন্তব্য করেন :—

> ভক্তিসূচক।—আমরা আহ্লাদ পূর্ব্বক প্রকাশ করিতেছি যে ভক্তিসূচক নামক এক সাপ্তাহিক নূতন পত্রের সৃষ্টি হইয়া প্রতি বুধবাসরে প্রকাশ হইতেছে তৎপত্র সম্পাদকের অভিপ্রায় আমরা বোধ করিলাম যে তিনি একজন শ্রীশ্রীবিষ্ণু পরায়ণ ও সুবিচক্ষণ বটেন কেননা তন্মহাশয়ের বাসনা যে সর্ব্বদা বিষ্ণুভক্তির আলোচনা উৎকৃষ্ট রূপে প্রচলিত হয়, যাহা বিষয়াবচ্ছন্ন প্রযুক্ত বিষয়ী ব্যক্তিদিগের সুদুস্কর হইয়াছে এবং উক্ত পত্রে যে সকল বিষয় প্রকাশ করণ মনন করিয়াছেন তাহাতে বিশিষ্ট শিষ্ট ইষ্ট নিষ্ঠ বিষ্ণুপরায়ণ ব্যক্তিরা পরম সন্তোষান্বিত হইয়া পাঠ করিবেন এমত সম্ভাবনা বটে যেহেতু ইহাতে শ্রীমদ্ভাগবত ও হরিভক্তি বিলাস প্রভৃতি মহাপুরাণান্তর্গত বচন রচনামৃত বিস্তৃত হইতেছে সুতরাং ইহা পাঠ করণ প্রার্থনীয় বটে যাহা হউক উক্ত সম্পাদক যে এতাদৃশ পরোপকারে উৎসাহান্বিত হইয়া প্রবর্ত্ত হইয়াছেন ইহাতে আমরা তাঁহাকে অস্মদ্দেশের একজন শুভাকাঙ্ক্ষী জ্ঞান করিলাম।

## তৃতীয় পরিচ্ছেদ ( ১৮৩৫—১৮৩৯ )

মুদ্রাযন্ত্র-বিধির ফলে গবর্মেণ্টের হাতে যথেচ্ছ ক্ষমতা থাকিলেও কার্য্যতঃ সংবাদ-পত্রগুলি অনেক দিন যাবৎ—বিশেষ করিয়া লর্ড উইলিয়ম বেণ্টিঙ্কের শাসনকালে ( জুলাই ১৮২৮—মার্চ ১৮৩৫ ), স্বাধীনতা ভোগ করিয়াছিল। সংবাদপত্রের অবাধ আলোচনা হইতে রাষ্ট্রের কোন আশঙ্কার কারণ নাই—এই বিবেচনায় স্যর চার্লস্ মেটকাফ ১৮৩৫ সনের ১৫ই সেপ্টেম্বর মুদ্রাযন্ত্রের শৃঙ্খল মোচন করেন। এই সময় হইতে পরবর্ত্তী বাইশ বৎসর সাময়িক-পত্রের স্বাধীনতা অক্ষুণ্ণ ছিল। সংবাদপত্রগুলিকে সর্ব্বপ্রকারে বন্ধনমুক্ত করিয়া মেটকাফ শুধু এই আইন করিয়াছিলেন যে, অতঃপর সংবাদ অথবা সংবাদের সমালোচনাপূর্ণ কোন সাময়িক-পত্র প্রকাশ করিতে হইলে সর্ব্বাগ্রে তাহার মুদ্রাকর ও প্রকাশককে স্থানীয় ম্যাজিষ্ট্রেটের সমক্ষে উপস্থিত হইয়া একটি অঙ্গীকার-পত্র ( declaration ) স্বাক্ষর করিতে এবং সেই অঙ্গীকার-পত্রের দুই খণ্ড যথাক্রমে সেই ম্যাজিষ্ট্রেটের আপিসে ও সুপ্রীম কোর্ট অথবা সেই এলাকাভুক্ত কিংস্ কোর্টের ( ইংলণ্ডীয় আইনানুযায়ী উচ্চ আদালতের ) দপ্তরখানায় দাখিল করিতে হইবে। সুতরাং দেখা যাইতেছে, ১৫ সেপ্টেম্বর ১৮৩৫ হইতে ১৩ জুন ১৮৫৭ তারিখে লর্ড ক্যানিং কর্ত্তৃক প্রেস-আইন জারির পূর্ব্ব পর্য্যন্ত এ-দেশে যে-সকল সাময়িক-পত্র প্রচারিত হইয়াছিল, সেগুলির সঠিক নামধাম সংগ্রহের পক্ষে মুদ্রাকর ও প্রকাশকদের অঙ্গীকার-পত্র অমূল্য উপাদান। দুঃখের বিষয়, কলিকাতা হাইকোর্টের দপ্তরখানা হইতে বর্ত্তমানে এগুলি সংগ্রহ করিবার কোন সুবিধা নাই। আলোচ্য সাময়িক-পত্রগুলির পুরাতন সংখ্যা সংগ্রহ করিতে পারিলে সকল গোলই মিটিয়া যাইত, কিন্তু এই সকল সাময়িক-পত্রের অধিকাংশই বর্ত্তমানে দুষ্প্রাপ্য; বোধ হয় এই কারণে বাংলা সাময়িক-পত্রের ইতিহাস-সঙ্কলনে পূর্ব্ববর্ত্তী অনেক লেখক পাদরি লঙের লেখার* উপরই অনেকাংশে নির্ভর করিতে বাধ্য হইয়াছেন। দীর্ঘকাল অনুসন্ধানের ফলে আমি অনেকগুলি প্রাচীন ইংরেজী ও বাংলা সাময়িক-পত্র দেখিবার সুযোগ পাইয়াছি, এবং প্রধানতঃ তাহারই সাহায্যে এই পরিচ্ছেদটি লিখিত হইয়াছে। একটি মূল্যবান্ প্রবন্ধও আমার কার্য্যের বিশেষ সহায়ক হইয়াছে; উহা ১ বৈশাখ ১২৫৯ ( ১২ এপ্রিল ১৮৫২ ) তারিখে 'সংবাদ প্রভাকরে' প্রকাশিত ঈশ্বরচন্দ্র গুপ্তের লিখিত বাংলা সংবাদপত্রের ইতিহাস। মূল প্রবন্ধটি সংগ্রহ করিতে না পারিলেও *The Englishman and Military Chronicle* পত্রে ( ৮ মে ১৮৫২ ) প্রকাশিত উহার ইংরেজী অনুবাদ আমার হস্তগত হইয়াছে।

---

* *A Descriptive Catalogue of Bengali Works* (1855). *A return of the names and writings of 515 persons connected with Bengali Literature* (Calcutta 1855). *Return relating to Publications in the Bengali Language, in 1857*, (Calcutta 1859).

**সম্বাদ সুধাসিন্ধু** ( সাপ্তাহিক )। ১৩ এপ্রিল ১৮৩৭।

১৩ এপ্রিল ১৮৩৭ ( ২ বৈশাখ ১২৪৪ ) তারিখে বটতলার কালীশঙ্কর দত্তের সম্পাদনায় এই সাপ্তাহিক পত্র প্রচারিত হয়। ১৮৩৭ সনের 'ক্যালকাটা মন্থলী জর্নালে' প্রকাশ :—

> *Sumbad Soodha-sindhoo.*—We are happy to notice that a weekly paper under the above name, has been established by Baboo Colly Sunker Dutt of Burtullah, since the 2d of Bysakh instant, and is supplied to subscribers at the monthly charge of eight annas.

কাগজখানি বৎসরেক কাল স্থায়ী হইয়াছিল।

**সম্বাদ গুণাকর** ( অর্দ্ধ-সাপ্তাহিক··· ) ডিসেম্বর ১৮৩৭।

১৮৩৭ সনের ডিসেম্বর মাসের শেষ সপ্তাহে ( পৌষ ১২৪৪ ) শ্যামপুকুর-নিবাসী গিরিশচন্দ্র বসুর সম্পাদকত্বে 'সম্বাদ গুণাকর' প্রকাশিত হয়। ইহা অর্দ্ধ-সাপ্তাহিক পত্র ছিল। ৩০ ডিসেম্বর ১৮৩৭ তারিখের 'ক্যালকাটা কুরিয়ারে' প্রকাশ :—

> *Sumbad Goonakur.*—During the present week, an addition has been made to the number of Bengalee newspapers. The name of the Journal is *Sumbad Goonakur*; and is edited by Baboo Greeschunder Bose, of Sampookur. It is to appear twice a week, namely, Tuesday and Friday, and is to be charged for at one rupee a month.—*Cal. Cour.* Dec. 30. (Quoted by the *Friend of India* for January 4, 1838).

কয়েক মাস পরে কাগজখানিকে দৈনিক-রূপে প্রকাশ করিবার সঙ্কল্প হইলে 'জ্ঞানান্বেষণ' এইরূপ মন্তব্য করেন :—

> আমরা শ্রবণ করিলাম যে গুণাকর সম্পাদক গুণাকর নামক কাগজ প্রতি দিবসে প্রকাশ করিবেন ঐ কাগজ বাঙ্গালা ভাদ্রমাসীয় প্রথম দিবসে প্রকাশ পাইবে কিন্তু ইহার মর্ম্ম কিছুই এইক্ষণপর্য্যন্ত বুঝিতে পারি না যে রাজার পক্ষে কিম্বা বিপক্ষে অথবা সর্ব্ব বিপক্ষে কিম্বা ব্রহ্মসভার অথবা ধর্ম্ম সভার পক্ষে কিম্বা এই সকলের মধ্য হইতে একটাই বা হয় তাহা জানিতে পারি না কিন্তু যথার্থবাদী ও অপক্ষপাতি হয়েন তবে ইহাঁকে আমরা বন্ধুজ্ঞানে আমোদ করিব। ( ৪ আগষ্ট ১৮৩৮ তারিখের 'সমাচার দর্পণে' উদ্ধৃত )

'সম্বাদ গুণাকর' দৈনিক আকারে প্রচারিত হইয়া অল্প দিনই জীবিত ছিল।

**সংবাদ মৃত্যুঞ্জয়ী** ( সাপ্তাহিক )। ইং ১৮৩৮।

'সংবাদ মৃত্যুঞ্জয়ী' একখানি সাপ্তাহিক পত্র। ইহার প্রকাশকাল—১২৪৪ বঙ্গাব্দ ( ইং ১৮৩৮ ? )। এই পত্রিকার বিজ্ঞাপন, সংবাদ ও সম্পাদকীয় স্তম্ভ সমস্তই কবিতায় লিখিত হইত :

> আমারদের জে বিজ্ঞাপন দিবে গো।
> তাহার পঙ্‌ক্তির প্রতি মূল্য চারি আনা গো॥

চারি ঘোড়ার গাড়ি চোড়ে গত দিনে বেকালে গো।
গিয়াছেন গবনর সাহেব চানকের বাগানে গো॥

কলিকালে জত সব ভাল মানুসের ছেলে গো।
লেখা পড়া শিখে কেহ ধর্ম্ম কর্ম্ম মানে না গো॥

'সংবাদ মৃত্যুঞ্জয়ী'র সম্পাদক ছিলেন পার্ব্বতীচরণ দাস। ইহার স্থিতিকাল অল্প দিন।

**সংবাদ দিবাকর** ( সাপ্তাহিক )। ডিসেম্বর ১৮৩৮।

১২৪৫ সালের পৌষ মাসে ( ১৮৩৮ ডিসেম্বর ? ) গঙ্গানারায়ণ বসু এই সাপ্তাহিক পত্র প্রকাশ করেন। ২৭ এপ্রিল ১৮৩৯ তারিখের 'সমাচার দর্পণে' প্রকাশ :—

> ১২৪৫ সালের বর্ষফল : পৌষ।—সংবাদ দিবাকর প্রকাশ হয়।

ইহাও অধিক দিন স্থায়ী হয় নাই।

**সংবাদ সৌদামিনী** ( সাপ্তাহিক )। ডিসেম্বর ১৮৩৮।

'সংবাদ সৌদামিনী' নামে একখানি ইংরেজী-বাংলা সাপ্তাহিক পত্র ১৮৩৮ সনের ডিসেম্বর মাসের মধ্যভাগে ( পৌষ ১২৪৫ ) প্রকাশিত হয়। ২৭ ডিসেম্বর ১৮৩৮ তারিখের সাপ্তাহিক 'ফ্রেণ্ড-অব-ইণ্ডিয়া'য় প্রকাশ :—

> *Friday, Decr.* 21.—A new weekly paper, the *Sungbad Soudamini*, has just made its appearance in Calcutta, in Bengalee and in English. The execution is not such as to hold out any expectations of a protracted and useful existence.

কলুটোলা-নিবাসী কালাচাঁদ দত্ত 'সম্বাদ সৌদামিনী'র সম্পাদক ছিলেন। ইহার পরমায়ু তিন বৎসর।

**সম্বাদ ভাস্কর** ( সাপ্তাহিক··· )। মার্চ ১৮৩৯।

১৮৩৯ সনের মার্চ মাসে ( চৈত্র ১২৪৫ ) 'সম্বাদ ভাস্কর' নামে সাপ্তাহিক পত্র শ্রীনাথ রায়ের সম্পাদকত্বে সিমলা হইতে প্রকাশিত হয়। ২১ মার্চ ১৮৩৯ তারিখের 'ফ্রেণ্ড-অব্-ইণ্ডিয়া' পত্রে প্রকাশ :—

> *Friday, March* 15...A fresh Bengalee Paper, the *Sumbad Bhaskur*, has just started into existence in Calcutta.

সম্পাদকরূপে শ্রীনাথ রায়ের নাম থাকিলেও প্রকৃতপক্ষে 'সম্বাদ ভাস্করে'র পরিচালক ছিলেন গৌরীশঙ্কর তর্কবাগীশ ( গুড়্‌গুড়ে ভট্‌চায )। ইহার আবির্ভাবে 'জ্ঞানান্বেষণ' লিখিয়াছিলেন :—

> পুর্ব্বে আমারদিগের যে পণ্ডিত ছিলেন তিনি ভাস্কর নামক সংবাদ কাগজ প্রকাশ করিয়াছেন ঐ সম্বাদ পত্র অতি উত্তম হইয়াছে···। ( ২৩ মার্চ ১৮৩৯ তারিখের 'সমাচার দর্পণে' উদ্ধৃত )

গোপালচন্দ্র মুখোপাধ্যায়ের মতে "সিমলের রাধাকৃষ্ণ মিত্রের [ সাতুবাবুর ভগিনীপতির ] চতুর্থ পুত্র জীবনকৃষ্ণের আনুকূল্যে শ্রীনাথ রায় 'সম্বাদ ভাস্কর' প্রকাশ করেন।" ( 'নবজীবন,' আষাঢ় ১২৯৩ )। ইহা অমূলক নাও হইতে পারে ; পত্রিকার শেষে এই অংশটি মুদ্রিত হইত :—

> সম্বাদ ভাস্কর পত্র সহর কলিকাতা শিমুলিয়ার হেদুয়ার উত্তর বড় রাস্তার ধারে রায়ের পুষ্করিণীর পশ্চিমাংশে শ্রীযুত বাবু আশুতোষ দেব মহাশয়ের বাটীতে প্রতি মঙ্গলবারে ভাস্কর যন্ত্রে প্রকাশ হয়।

তবে এ কথা সত্য যে, গোড়া হইতেই আঁদুল-নিবাসী মথুরানাথ মল্লিকের কনিষ্ঠ ভ্রাতা শ্রীনাথ মল্লিক 'সম্বাদ ভাস্কর' পত্রের পৃষ্ঠপোষক ছিলেন। ১৮৪৪ সনের সেপ্টেম্বর মাসে তাঁহার মৃত্যু হইলে গৌরীশঙ্কর লিখিয়াছিলেন, "...শ্রীনাথ বাবু [ বহু ] কাল আমারদিগকে টাকা দিয়া প্রতিপালন করিয়াছেন, আমারদিগের সেই প্রতিপালক মিত্র গেলেন।" 'সম্বাদ ভাস্করে'র শিরোভাগে এই শ্লোকটি মুদ্রিত হইত :—

> গৌরীশঙ্করবক্ত্রপদ্মহৃদয়ে শ্রীনাথপদ্মাতুরো মগ্নোঽয়ং সমুদেতি ভাস্করবরঃ সম্বাদপদ্মোদয়ৈঃ।
> হৃৎপদ্মপ্রকটায় সন্ততমহো সম্বাদপদ্মার্থিনাং লোকানাং খলু বেদপদ্মপ্রকটৈঃ শ্রীপদ্মযোনির্যথা॥

এই শ্লোকটির পরিবর্তে ১৮৪৫ সনের ১৮ই মার্চ হইতে প্রেমচন্দ্র তর্কবাগীশ-রচিত একটি নূতন শ্লোক 'সম্বাদ ভাস্করে'র কণ্ঠে শোভা পাইতে থাকে। শ্লোকটি এই :—

> ভ্রাতর্ব্বোধসরোজ কিং চিরয়সে মৌনস্থ নায়ং ক্ষণো দোষধ্বান্ত দিগন্তরং ব্রজ ন তেঽবস্থানমত্রোচিতম্।
> ভো ভোঃ সৎপুরুষাঃ কুরুধ্বমধুনা সৎকৃত্যমত্যাদরাদ্গৌরীশঙ্করপূর্ব্বপর্ব্বতমুখাদুজ্জৃম্ভতে ভাস্করঃ॥

কিছু দিন পরে এই দ্বিতীয় শ্লোকটির সহিত আর একটি শ্লোক সংযুক্ত হয়। ১৮৪৯ সনের জানুয়ারি মাসের 'সম্বাদ ভাস্করে'ও এই অতিরিক্ত শ্লোকটি দেখিতেছি :—

> নানালোককরক্রিয়ঃ সমুদিতে নব্যায়তে শাশ্বতঃ শশ্বৎস্বাত্মগুণাম্বুজোজ্জ্বলকরো দোষান্ধকারোজ্‌ঝিতঃ।
> নানাদেশবিলাস এষ বিলসন্মঞ্জুরুবর্ণোপরো গৌরীশঙ্করপূর্ব্বপর্ব্বতমুখাদুজ্জৃম্ভতে ভাস্করঃ॥

'সম্বাদ ভাস্কর' প্রকাশের অল্প দিন পরে সম্পাদক শ্রীনাথ রায়কে লইয়া কলিকাতায় একটি চাঞ্চল্যকর ঘটনার সৃষ্টি হয়। ১৮৪০ সনের ৯ই জানুয়ারি প্রাতঃকালে শ্রীনাথ রায় যখন পটলডাঙ্গার চৌমাথার কাছে গাড়ীতে উঠিতে যাইতেছেন, সেই সময় আঁদুলের রাজার কুড়ি-পঁচিশ জন সশস্ত্র প্রহরী হঠাৎ তাঁহাকে আক্রমণ করিয়া মারপিট করিতে করিতে আঁদুলে ধরিয়া লইয়া যায়। সেখানে তাঁহাকে অনেক অত্যাচার সহ্য করিতে হইয়াছিল। পরবর্তী ১৮ জানুয়ারি 'সমাচার দর্পণ' এই প্রসঙ্গে লেখেন :—

> রাজা রাজনারায়ণের অত্যাশ্চর্য্য কীর্ত্তি।—ভাস্কর সম্পাদকের প্রতি রাজা রাজনারায়ণ রায় যে আইনবিরুদ্ধ ও আশ্চর্য্য ব্যাপার করিয়াছেন তাহাতে সর্ব্বসাধারণ লোকেরই দৃক্‌পাত হইয়াছে এবং বোধ হয় যে ঐ মোকদ্দমা অতি শীঘ্র আদালতে আনীত হইবেক।
>
> দৃষ্ট হইতেছে যে ভাস্কর সম্পাদকের নিকটে এক পত্র প্রেরিত হইয়াছিল তাহাতে এই লেখে যে উক্ত রাজা দুই জন ব্রাহ্মণকে ধর্ম্মসভা হইতে বহিষ্কৃত করিয়াছেন এবং আন্দুল

নিবাসি এক জন ব্রাহ্মণের বৈষ্ণবের কন্যার সহিত বিবাহ দেওনোপলক্ষে অন্যান্য ব্রাহ্মণের প্রতি বল প্রকাশ করিয়াছেন ঐ পত্রের মধ্যে আরো রাজবংশীয়েরদের কুকর্ম্মের বিষয় উল্লিখিত ছিল তাহা প্রায় সকল লোকেরই সুবিদিত আছে কিন্তু ঐ সম্পাদক মহাশয় ঐ পত্র প্রকাশ না করিয়া কেবল এই মাত্র প্রকাশ করিয়াছিলেন যে রাজার এইরূপ কর্ম্ম করা অনুচিত কিন্তু রাজা ইহাতেই উন্মাদিত হইয়া দিবাভাগে কলিকাতা শহরের রাস্তার মধ্যেই ঐ সম্পাদক মহাশয়কে প্রহার পূর্ব্বক ধৃত করণার্থে কএক জন অস্ত্রধারি লোক পাঠাইলেন তাহাতে ঐ সকল লোক অতি নির্দয়তা রূপে তাঁহাকে মারপিট করিয়া লইয়া যায় কথিত আছে যে আন্দুল পর্য্যন্ত লইয়া গিয়াছে। এবং তৎপরে শুনা গেল যে তাঁহাকে ঐ স্থান হইতে দুই ক্রোশ অন্তরিত এক গ্রামের মধ্যে বদ্ধ রাখিয়াছে।

ইত্যাদি বিষয়ে শপথ পূর্ব্বক সুপ্রিম কোর্টে এক বিজ্ঞাপন করা গেল এবং রাজার উপরে এমত পরওয়ানা জারী হয় যে তিনি অগৌণে ঐ সম্পাদককে কলিকাতার আদালতের মধ্যে উপস্থিত করেন। আমারদের ভরসা হয় যে এই বিষয়ে অতিসুক্ষ্ম তজবীজ হইবেক এবং যদ্যপি এই সকল উক্তি সত্য হয় তবে রাজার এই ঘোরতর অপরাধের যথোচিত দণ্ড হইবে। কোন ব্যক্তি রাজা বাহাদুর খ্যাতি ধারণ করিয়া এইরূপে কোন পত্র সম্পাদককে ধৃত করণ পূর্ব্বক আপন বাটীতে লইয়া যন্ত্রণা দেন ইহা নিতান্ত অসহ্য ব্যাপার। এইরূপ ব্যাপার করাতে রাজা কেবল বেআইনী কর্ম্ম করিয়াছেন এমত নহে কিন্তু নিতান্ত পাগলামি করা হইয়াছে যদ্যপি এই বিষয় রাজা তুচ্ছ করিয়া কিছু মনোযোগ না করিতেন তবে তাঁহার বংশের গ্লানি সূচক উক্তিসকল প্রায় কেহ স্মরণ করিতেন না কিন্তু তিনি যে অন্যায়াচরণ করিয়াছেন তৎপ্রযুক্ত ঐ গ্লানি সর্ব্বত্র রাষ্ট্র হইবেক। যাহার পত্র দ্বারা তাঁহার মনোমধ্যে এমত রাগোদয় হইয়াছে সেই পত্র পাঠ করিতে কাহার বাসনা না জন্মিবে।

এদিকে রাজা রাজনারায়ণের নামে সুপ্রিম কোর্টে অভিযোগ উপস্থিত করা হইল। রাজা আদালতের অবমাননা করিয়া কিছু দিন আত্মগোপন করিয়া রহিলেন; শ্রীনাথ রায়কেও স্থান হইতে স্থানান্তরে লুকাইয়া রাখিলেন। রাজাকে ধরাইয়া দিবার জন্য শ্রীনাথ রায়ের সহযোগী গৌরীশঙ্কর তর্কবাগীশ পাচ শত টাকা পুরস্কার ঘোষণা করিয়া সংবাদপত্রে বিজ্ঞাপন দিয়াছিলেন। 'কমার্শিয়াল অ্যাডভারটাইজারে' নিম্নাংশ প্রকাশিত হয় :—

An advertisement appeared in the *Probakur* of the 18th instant, stating that Rajah Rajnarain Roy...had concealed himself. Any person able to get him apprehended will receive a reward of 500 rupees,

The advertisement is signed by Kally [Gauri] Sunker Tukkobuggis, who, we understand, is the coadjutor of Sreenauth Roy...*Com, Adv.* (Cited in the *Calcutta Courier* for Jany. 21, 1840.)

যাহা হউক, রাজা রাজনারায়ণ বেশী দিন আত্মগোপন করিতে পারেন নাই। তাঁহাকে প্রথমে কিছু দিন হাজত-বাস করিতে এবং ২০এ মার্চ তারিখে সুপ্রীম কোর্টের বিচারে হাজার টাকা অর্থদণ্ড দিতে হইয়াছিল।

শ্রীনাথ রায়ের অনুপস্থিতিকালে গৌরীশঙ্কর তর্কবাগীশ 'সম্বাদ ভাস্কর' সম্পাদন করিয়াছিলেন। মকদ্দমার পর শ্রীনাথ রায অল্প দিনই জীবিত ছিলেন; ১৮৪০ সনের অক্টোবর মাসে তাঁহার মৃত্যু হয়।* 'ক্যালকাটা কুরিয়ার' ১৪ই নবেম্বর ১৮৪০ তারিখে 'সংবাদ ভাস্কর'-পরিচালক গৌরীশঙ্কর সম্বন্ধে যে মন্তব্য করিয়াছিলেন, তাহা উদ্ধৃত করিতেছি :—

> We understand that the death of Sreenauth Roy will not, in the least, diminish the usefulness and efficiency of the *Bhaskar*, as an appropriate instrument for the cultivation of the Bengally language, and a legitimate organ of at least a certain section of the Hindoo community. Sreenauth Roy was not the principal editor of the paper. His contributions to it formed but a small part of the editorials. The individual to whom praise is due for the able manner in which that paper has hitherto been conducted, is still in the land of the living. He is the quondam Bengally editor of the *Gyannaneshun*. His writings, as far as we have been able to judge, are always characterized by good sense and a vigorous style. Being freed from the trammels of Hindoo superstition, he gladly embraces every opportunity of exposing the folly of his bigotted countrymen, and shewing the great utility of cultivating European knowledge. In saying this, we do not in the least wish to detract from the merits of Sreenauth Roy, who, though not so well qualified as the present editor in conducting a Bengally newspaper, was nevertheless a valuable coadjutor. After this explanation our contemporaries need not entertain any fear as to the fate of the *Bhaskar*.

উদ্ধৃত অংশ হইতে স্পষ্ট জানা যাইতেছে, 'জ্ঞানান্বেষণ' পত্রের বাংলা-বিভাগের ভূতপূর্ব্ব সম্পাদক গৌরীশঙ্কর তর্কবাগীশই 'সম্বাদ ভাস্করে'র প্রধান সম্পাদক ছিলেন। এ কথার অন্য প্রমাণও আছে। আমি ১৭ সেপ্টেম্বর ১৮৪৪ তারিখের একখানি কীটদষ্ট 'সম্বাদ ভাস্কর' পাইয়াছি। ইহার ১০০১৮-১৯ [ ১০১৮-১৯ ] পৃষ্ঠায় গৌরীশঙ্কর তর্কবাগীশ তাঁহার "প্রতিপালক মিত্র" শ্রীনাথ মল্লিকের মৃত্যুতে যে দীর্ঘ সম্পাদকীয় প্রস্তাব লেখেন, তাহার যেটুকু পড়িতে পারা গিয়াছে, নিম্নে উদ্ধৃত করিলাম :—

> এজন্য এই ভাস্কর পত্র শ্রীনাথ রায়ের নামে প্রথম প্রকাশ করি, * * * * লিখিব এবং আবশ্যক মতে টাকা * * * লইব, যাহা লভ্য হইবে শ্রী * * * শ্রীনাথ রায় আমারদি * * * * মাত্র সম্পাদক হইয়া * * * করিতে লাগিলেন, এবং * * * কিঞ্চিৎ কাল পরেই রসরাজ সম্পাদক শ্রীযুক্ত কালীকান্ত গঙ্গোপাধ্যায় কটক হইতে আসিয়া পূর্ব্বালাপিত শ্রীনাথ রায়ের সঙ্গে আমারদিগের বাসায় আসিয়া রহিলেন, তাহাতেই রসরাজ পত্র কালীকান্ত গঙ্গোপাধ্যায় প্রকাশ করেন, এবং দুই ব্যক্তিই আমারদিগের বাসায় রহিলেন, তৎপরে রাজনারায়ণ রায় রসর * * * মনে করিলেন ঐ পত্রে তাঁহার দুর্নাম প্রকাশ হইয়াছে অতএব ঐ পরাক্রান্ত রায়

---

* "We regret to announce the death of the Editor of the *Bhaskar*, Sreenauth Roy..." —The *Friend of India* for October 31, 1840.

১৮৪০ সনে 'ভাস্কর'-সম্পাদক শ্রীনাথ রায়ের ৪৪ পৃষ্ঠায় একখানি জীবনচরিত প্রকাশিত হয়। এখানি পাওয়া গেলে হয়ত তাঁহার সম্বন্ধে অনেক কথা জানা যাইবে।

যিনি রাজা রাজনারায়ণ নামে অভিমানী হইয়াছেন, তিনি ৬০।৭০ জন বরকন্দাজ পাঠাইয়া আমারদিগের বাসার চতুর্দ্দিগে বাগানেং * * *

'সম্বাদ ভাস্কর' প্রথমাবস্থায় সাপ্তাহিক ছিল ; ১৪ জানুয়ারি ১৮৪৮ (২ মাঘ ১২৫৪) হইতে ইহা অর্দ্ধ-সাপ্তাহিকে পরিণত হয়। 'সম্বাদ প্রভাকরে' (১ বৈশাখ ১২৫৫) প্রকাশ :—

মাঘ, ১২৫৪। · ২ মাঘ দিবসাবধি সংবাদ ভাস্কর পত্র সপ্তাহে দুইবার করিয়া প্রকাশ হইতেছে।

এই সময় হইতে প্রতি সংখ্যার শেষে লেখা থাকিত,—

এই সংবাদ ভাস্কর পত্র সহর কলিকাতার শোভাবাজার বালাখানার বাগানে শ্রীগৌরী-শঙ্কর ভট্টাচার্য্যের নিজ ভবনে প্রতি মঙ্গল এবং শুক্রবাসরীয় প্রাতঃকালে প্রকাশ হয়।

পর-বৎসর 'সম্বাদ ভাস্কর' বারত্রয়িক পত্রে পরিণত হয়। ১২ এপ্রিল ১৮৪৯ (১ বৈশাখ ১২৫৬) তারিখে সম্পাদক পাঠকবর্গকে জানাইলেন :—

আমরা অদ্যাবধি ভাস্কর পত্রকে সপ্তাহে বারত্রয় অর্থাৎ বৃহস্পতিবার, শনিবার, মঙ্গলবার এই তিনবারে প্রকাশ করিতে আরম্ভ করিলাম,...

অদ্যাবধি ভাস্কর পত্র প্রতি পৃষ্ঠায় চারিং কলমে পূর্ব্বোক্ত তিন দিনে তিন তক্তা কাগজে প্রকাশারম্ভ হইল, ইহার মুখ্য কারণ এই যে গ্রাহক মহাশয়েরা আমারদিগের উৎসাহ বৃদ্ধি করিতেছেন,·· ভাস্করের প্রত্যেক পৃষ্ঠার চতুঃপার্শে স্থান বৃদ্ধি করিলাম, ইহাতে পূর্ব্ব ভাস্করের দুই কলম বৃদ্ধি হইল, সপ্তাহে তিনবারে ছয় কলম অধিক লিখিতে পারিব অথচ মূল্য বৃদ্ধি করিলাম না, এবং শুক্রবারের ভাস্কর যাহা চারি আনা মূল্যে দরিদ্র গ্রাহকগণকে দিয়াছি দিবস পরিবর্ত্ত হইয়া তাহা বৃহস্পতিবারে আসিল, দরিদ্র গ্রাহকেরা ঐ চারি আনা মূল্যে বৃহস্পতি বাসরীয় ভাস্কর পাঠ করিতে পারিবেন।

'ভদ্রার্জুন'-প্রণেতা তারাচরণ শীকদার 'সম্বাদ ভাস্করে'র সম্পাদকীয় বিভাগের সহিত যুক্ত ছিলেন—"যিনি আমারদিগের যন্ত্রালয়ে বঙ্গভাষায় ইংরাজির অনুবাদ করিতেন।" ১৮৫২ সনের কিছু পূর্ব্বে তিনি নিজেও 'বিদ্যারত্ন' নামে একখানি অল্পায়ু পত্রিকার সম্পাদক ছিলেন।

গৌরীশঙ্করের সম্পাদনায় 'সম্বাদ ভাস্কর' একখানি শ্রেষ্ঠ সমাচারপত্রে পরিণত হইয়াছিল। তিনি কিরূপ উদারমতাবলম্বী ছিলেন, তাহার প্রমাণ-স্বরূপ তাঁহার নিজেরই একটি উক্তি উদ্ধৃত করিতেছি :—

আমরা কলিকাতা নগরে উপস্থিত হইয়া রাজা রামমোহন রায়ের সহিত প্রথম সাক্ষাৎ করি এবং তৎকালেই ব্যক্ত করিয়াছিলাম স্বদেশের কুপ্রথা ও সহমরণ নিবারণ এবং বিধবা-দিগের বিবাহ, স্ত্রীলোকদিগের বিদ্যাভ্যাস ইত্যাদি বিষয় সম্পন্নার্থ প্রাণপণে চেষ্টিত আছি, তাহাতেই রাজা রামমোহন রায় আমারদিগকে নিকট রাখেন, এবং সহমরণ নিবারণ বিষয়ে যথাসাধ্য পরিশ্রমে উক্ত রাজার আনুকূল্য করি তাহাতে কৃতকার্য্যও হইয়াছি, সহমরণ

পক্ষাবলম্বি পাঁচ ছয় সহস্র পরাক্রান্ত লোকের সাক্ষাতে গবর্ণমেণ্ট হৌসের প্রধান হালে লার্ড বেণ্টিঙ্ক বাহাদুরের সম্মুখে সহমরণের বিপক্ষে দণ্ডায়মান হইতে যদি ভয় করি নাই তবে এইক্ষণে ভয়ের বিষয় কি, এখন আমরা আপনারদিগকে স্বাধীন জ্ঞান করি ইহাতে দানবকেই ভয় করি না মানব কোথায় আছেন, আর সদ্বংশ্য যুব হিন্দুগণ যাঁহারা বালিকা-দিগের শিক্ষালয় স্থাপনে উল্লসিত হইয়াছেন তাঁহারাও কি স্মরণ করেন না জ্ঞানান্বেষণ পত্র যন্ত্রারূঢ় হইলে পর জ্ঞানান্বেষণের শিরোভূষা কবিতা কবিতে তাঁহারাই আদেশ করিয়া-ছিলেন, তাহাতে আমরা যুব বান্ধবগণের সম্মুখে দণ্ডাযমানাবস্থায় যে কবিতা করিয়াছিলাম সেই কবিতা জ্ঞানান্বেষণের শিরোভূষা হয়, তাহার অর্থই আমারদিগের অভিপ্রেত, সে কবিতা এই 'এহি জ্ঞান মনুষ্যাণামজ্ঞানতিমিরং হর। দয়াসত্যঞ্চ সংস্থাপ্য শঠতামপি সংহর' গৌড়ীয় ভাষার পয়ারে ইহার অর্থও তৎকালেই ব্যক্ত করিয়াছি 'বাঞ্ছা হয় জ্ঞান তুমি কর আগমন। দয়া সত্য উভযেকে করিয়া স্থাপন॥ লোকের অজ্ঞান রূপ হর অন্ধকাব। একেবারে শঠতারে করহ সংহার॥' এই কবিতা দ্বারাই আমারদিগেব ভাব ব্যক্ত হইয়াছে এইক্ষণেও সেই ভাবের ভাবক আছি, সহস্র২ কি লক্ষ২ লোক যদি আমারদিগের বিরুদ্ধে অস্ত্র ধারণ করেন, তথাচ আমরা বালিকাদিগের বিদ্যালয়ের অনুকূল বাক্যই কহিব...।—'সম্বাদ ভাস্কর', ২৬ মে ১৮৪৯।

৫ ফেব্রুয়ারি ১৮৫৯ (২৪ মাঘ ১২৬৫) তাবিখে অপুত্রক গোরীশঙ্করের মৃত্যু হয়। অতঃপর তাঁহার পালিত পুত্র ক্ষেত্রমোহন ভট্টাচার্য্য 'সম্বাদ ভাস্কর' প্রকাশ করিতে থাকেন তাঁহার সময়ে পত্রিকার শীর্ষে প্রেমচাঁদ তর্কবাগীশ-রচিত শ্লোকটির নীচে এই শ্লোকটি মুদ্রিত হইত :—

অত্তং গতস্তিমিরবারণিবার ভাস্করঃ খদ্যোত তন্ন লঘুপত্র ভবেঃ প্রভাস্করঃ।
যৎ সর্ব্বদা সকলদিক্ষু সুচণ্ড ভাস্করঃ, শ্রীক্ষেত্রমোহনগিরৌ সমুদেতি ভাস্করঃ॥

'সম্বাদ ভাস্কর' দীর্ঘকাল স্থায়ী হইয়াছিল।

**সম্বাদ রসরাজ** (সাপ্তাহিক...)। ২৯ নবেম্বর ১৮৩৯।

'সম্বাদ রসরাজ' পত্রের প্রথম সংখ্যার প্রকাশকাল—২৯ নবেম্বর ১৮৩৯ (১৫ অগ্রহায়ণ ১২৪৬)। ইহা প্রথমে সাপ্তাহিক-রূপে প্রতি শুক্রবারে, পবে অর্দ্ধ-সাপ্তাহিকরূপে প্রতি মঙ্গল ও শুক্রবারে প্রকাশিত হইত। 'সম্বাদ ভাস্কর'-সম্পাদক গৌরীশঙ্কর তর্কবাগীশই 'সম্বাদ রসরাজে'র পরিচালক ছিলেন। একই সম্পাদকীয় দায়িত্বে উভয় পত্রিকা প্রকাশিত হইলেও 'সম্বাদ রসরাজে'র সম্পাদক-রূপে প্রথমে কালীকান্ত গঙ্গোপাধ্যায়ের এবং পরে গঙ্গাধর ভট্টাচার্য্যের নাম মুদ্রিত হইত। গঙ্গাধরের মৃত্যুর (বৈশাখ ১২৬০) পব 'সম্বাদ রসরাজে'র সম্পাদক-রূপে আমরা ধর্ম্মদাস মুখোপাধ্যায়ের নাম পাই।

"পাপের দমন ও ধর্ম্মানুষ্ঠানে প্রবৃত্তি দিবার জন্য" 'সম্বাদ রসরাজে'র জন্ম হইলেও অকথ্য

গালিগালাজ ও অশ্লীলতা ইহার পৃষ্ঠা কলঙ্কিত করিয়াছিল। ইহার গ্রাহক-সংখ্যা দ্রুত বৃদ্ধি পাইয়াছিল; সে-যুগের কোন ভাল সংবাদপত্রেরও এত গ্রাহক ছিল না।

কাসিমবাজারের রাজা কৃষ্ণনাথ ও তাঁহার পত্নী স্বর্ণময়ী সম্বন্ধে কুৎসা প্রচার করায় ১৮৪৩ সনের ১৭ই জানুয়ারি কলিকাতার সুপ্রীম-কোর্টে গৌরীশঙ্কর দোষী সাব্যস্ত হন। ১৮৫৫ সনে লালা ঈশ্বরীপ্রসাদও তাঁহার বিরুদ্ধে মানহানির মামলা করেন। উভয় ক্ষেত্রেই বিচারে গৌরীশঙ্করের পাঁচ শত টাকা অর্থদণ্ড ও ছয় মাস করিয়া কারাবাসের আদেশ হইয়াছিল, ইহা ছাড়া জামিন ও মুছলেখার ব্যবস্থা ত ছিলই। এত দুর্ভোগেও কিন্তু গৌরীশঙ্করের চৈতন্য হয় নাই। শেষে "২৮ অগ্রহায়ণের রসরাজে বিধবা বিবাহের অনুকূলে অত্র নগরীয় সর্ব্বমান্য দলপতি মহামতি মহোদয়দিগের পরিবার পরীবাদ অকথ্য অসত্য প্রকাশ করাতে ভুবনমান্য কলিকাতার রাজগণেরাই রসরাজের মুণ্ডপাতার্থে দণ্ডধর হইলেন, ধীরাগ্রগণ্য অক্রোধী শ্রীমন্মহারাজ কমলকৃষ্ণ বাহাদুরের ক্রোধ উপস্থিত হওয়াতে রসরাজের নামে শ্রীশ্রীমতী মহারাণীর সুপ্রীম কোর্টে অভিযোগের উদ্যোগ করাতেই রসরাজ…অবনত হইয়া রাজা বাহাদুরের কমলকরে আত্মসমর্পণ করতঃ প্রাণত্যাগ করিয়াছে" ('সমাচার চন্দ্রিকা,' ২৪ মাঘ ১২৬৩)। ১৮৫৭, ৩রা ফেব্রুয়ারি (২২ মাঘ) গৌরীশঙ্কর 'সম্বাদ ভাস্করে' লিখিলেন :—

> রসরাজের যোগাবলম্বন। সন ১২৪৬ সালের অগ্রহায়ণ মাসের পঞ্চদশ দিন শুক্রবারে রসরাজ পত্রের জন্ম হইয়াছিল। এই ষোড়শ বর্ষীয় যুবা এতৎকালমধ্যে ঘোরতর বীরত্ব প্রকাশ করিয়াছেন, বাঙ্গালা বা ইংরাজি কোন সমাচার পত্রে রসরাজের ন্যায় সাহসিকরূপে কেহ কোন প্রস্তাব লিখিতে পারেন নাই, রসরাজ ইন্দ্র চন্দ্র বায়ু বরুণাদি কাহাকেও ভয় করিতেন না, যাহার কোন দোষ দেখিতেন অক্ষোভে তাঁহাকে লক্ষ্য করিয়া লিখিতেন, ইহাতে রসরাজের উপর কত বার কত ভয়ঙ্কর ব্যাপার গিয়াছে তথাচ রসরাজ কিছুতেই ভীত হন নাই, মহাবল বিপক্ষ দলকেও রণস্থলে হতবল করিয়াছেন। পূর্ব্বে রসরাজের অনেক বন্ধু ছিলেন তাঁহারাই অর্থবলে সহায়তা করিতেন, তাঁহারাই সম্পাদককে সাহস দিয়া নাচাইয়া তুলিতেন, সে সকল বন্ধুগণ গিয়াছেন, রসরাজও ক্রমে২ লক্ষ্যহীন হইয়া উঠিতেছিলেন……বিজ্ঞবর বান্ধবেরা পরামর্শ দিলেন আর কেন বিবাদ বিসম্বাদ, পৃথিবীতে রসরাজের কার্য্য শেষ হইয়া গিয়াছে, রস ভঙ্গকালে রঙ্গ দর্শন ভাল দেখায় না অতএব রসরাজ সম্পাদককে অনুরোধ করিলাম তাঁহার বীররসকে সম্বরণ করুন, ইহাতেই রসরাজ সম্পাদক রসরাজ সাজসজ্জা সকল গঙ্গাতীরে পাঠাইলেন…।

'সম্বাদ রসরাজে'ও যে বিদায়-বাণী প্রচারিত হয়, তাহাও উদ্ধারযোগ্য; উহা এইরূপ :—

> "শোকাপনোদন" ও "রসরাজ বিদায়"।—কুরুপক্ষ পাণ্ডুপক্ষ, উভয় পক্ষীয় বাহিনী মধ্যে যখন শ্রীকৃষ্ণ বিমান সংস্থাপন করিলেন তখন ধনঞ্জয় শ্রীকৃষ্ণকে কহিয়াছিলেন 'নহি প্রপশ্যামি মমাপনুদ্যাদ্যচ্ছোকমুচ্ছোষণমিন্দ্রিয়াণাম্। অবাপ্য ভূমাবসপত্নমৃদ্ধং রাজ্যং সুরাণামপি চাধিপত্যং॥" অর্থাৎ আমি যদ্যপি পৃথিবীতে অতুল সম্পত্তিযুক্ত নিষ্কণ্টক রাজ্য

আর দেবতাদিগের আধিপত্যও পাই তথাপি যে শোকেতে আমার ইন্দ্রিয় সকল শুষ্ক হইতেছে তাহার নিবারণের কোন উপায় দেখি না।

আমরা এত কাল 'আমরা২' বলিতাম এইক্ষণে আর আমরা২ বলিতে পারিতেছি না, যাঁহারদিগকে প্রাণাধিক বন্ধু জানিতাম এবং যাঁহারদিগকে আমরা জানিয়া 'আমরা২' লিখিয়াছি, যাঁহারা শঙ্কট সময়ে রক্ষা করিয়াছেন, দুঃখে দুঃখী হইয়াছেন, পীড়িত হইয়াছি ঔষধ পথ্য দিয়াছেন, যন্ত্রাগারে কি রাজদ্বারে যেখানে চাহিয়াছি সেইখানেই অর্থ দিয়া রক্ষা করিয়াছেন, সৎপরামর্শ দ্বারা সাহসে রাখিয়াছেন এইক্ষণে তাঁহারাই আমারদিগের বিপক্ষ হইয়া উঠিয়াছেন, সর্ব্ব প্রকারে যাঁহারদিগের অনুগ্রহে আমরা, আমরা, ছিলাম তাঁহারাই যদি পক্ষান্তর হইলেন তবে আর আমরা, আমরা কৈ? একাকী আমি, হইয়া পড়িয়াছি, অর্থাৎ এই বন্ধুবিচ্ছেদ শোক আমাকে মোহিত করিয়াছে, আমার সাহসিক স্বভাবকে আচ্ছন্ন করিয়া ফেলিয়াছে, অভিলাষকে নিকটে আসিতে দেয় না, আমোদমূল পলায়নপর হইয়াছে, ইন্দ্রিয় সকল অচল হইয়া গিয়াছে, নয়নদ্বয় ছল২ করিতেছে, এই বন্ধুবিচ্ছেদরূপ শঙ্কট সময়ে শোক পরিহারের উপায় কি, যদি কুবের তুল্য ঐশ্বর্য্য এবং দেবরাজ রাজ্যও পাই তথাচ এ শোক নাশের সদুপায় হইবেক না, নিদারুণ শোক হৃদয় বিদারণ করিতেছে।

দেশমান্য অগ্রগণ্য শ্রীযুত রাজা রাধাকান্ত বাহাদুর, যাঁহার সদ্গুণগণ পরিগণনা কালে আমার প্রখরা লেখনীও পরিহার স্বীকার করে এবং শ্রীযুত রাজা কমলকৃষ্ণ বাহাদুর যিনি কনিষ্ঠ হইয়াও সর্ব্বাংশে ঐ জ্যেষ্ঠের ন্যায় বিশিষ্টাচারে গৌরব গরিষ্ঠ হইয়াছেন এবং অন্যান্য মান্যবর দলপতি মহাশয়গণ যাঁহারা দান মানাদি সর্ব্ব গুণে মান্য গণ্য ধন্যলাভ করিয়াছেন, ২৮ অগ্রহায়ণ দিবসীয় রসরাজ পাঠে তাঁহারা সকলেই আমার প্রতি অপ্রসন্ন হইয়াছেন, বাস্তবিক আমি তাঁহারদিগের বিপক্ষে অন্তঃকরণেও কটাক্ষ লক্ষ্য করি নাই, তথাচ বন্ধু-বিচ্ছেদ শোকে আমার ঘন২ দীর্ঘ নিশ্বাস হইতেছে, বান্ধবেরাই যদি বিপক্ষ হইলেন, বিশেষে আমার সর্ব্বাশ্রয় রাজা কমলকৃষ্ণ বাহাদুর যদি আমাকে পরিত্যাগ করিলেন তবে আমি কি অবলম্বনে জীবন ধারণ করিব? তবে শোক সম্বরণের এই মাত্র উপায় দেখিতেছি রসরাজ বিদায়, রসরাজ হইতে সকলের মনোদুঃখ হইতেছে অতএব রসরাজকেই বিদায় দিলাম, ইহাতেও কি নির্ম্মলকুল সাধুস্বভাব মহোদয়েরা প্রসন্নতা প্রদানে কৃপণ হইবেন, না, নীতি-শাস্ত্রের অভিপ্রায় এরূপ নহে 'স্নেহচ্ছেদেপি সাধূনাং গুণা নায়ান্তি বিক্রিয়াং। ভঙ্গেনাপি মৃণালানামনুবধ্নন্তি তন্তবঃ'॥ সাধুগণের স্নেহসূত্র বিচ্ছিন্ন হইলেও গুণসূত্র স্নেহপাত্রকে পরিত্যাগ করে না, মৃণাল সকল ভঙ্গ হইলেও তন্তুসূত্র আবদ্ধ করিয়া রাখে।

আমি প্রসন্নতা প্রার্থনা করি, সেই গুণ মহৌষধ হইয়া আমার চিত্তকে প্রবোধ দিয়া শোকসাগর হইতে উত্তীর্ণ করিবে, হে মহামহিম দলপতি মহাশয়গণ, এত কাল যেমন মহাশয়েরা মহদ্গুণে আমাকে আমরা করিয়াছিলেন, সেই মহদ্গুণ সহিত ক্ষমাদানে নিরাশ্রয় একাকী আমাকে পুনর্ব্বার আমরা করুণ, আমি মহাশয়দিগের বিশেষতঃ পরমাত্মীয় শ্রীযুত রাজা কমলকৃষ্ণ বাহাদুরের নিকট যে সকল উপকার প্রাপ্ত হইয়াছি এ দেহে জীবন

সঙ্কার থাকিতে তাহা ভুলিতে পারিব না, তাঁহার অনুরোধ প্রতিপালন সর্ব্বথা কর্ত্তব্য হইয়াছে।

এতদ্দেশীয় অনভিজ্ঞ লোকেরা অনেকে কুকর্ম্মে নিবিষ্ট হইয়াছিল তাহারদিগের দমনার্থ রসরাজ পত্র প্রকাশ হয় কিন্তু রসরাজ হইতে আমরা বারম্বার নানা প্রকার ক্লেশ সহ্য করিয়াছি, ন্যূনাধিক বিংশতি সহস্র টাকা অপব্যয় দিয়াছি তাহাতে রসরাজ পরিত্যাগ জন্য অনেকে অনুরোধ করিয়াছিলেন তৎকালে তাহা শ্রবণ করি নাই, এক্ষণে গৃহবিচ্ছেদ হইয়া উঠিল, রসরাজের প্রস্তাবে নগরীয় প্রধানেরা সকলেই বিরক্ত হইলেন এই কারণ আমারদিগের সর্ব্বাচ্ছাদক বন্ধু শ্রীযুত রাজা কমলকৃষ্ণ বাহাদুর কহিলেন যাহাতে সকলের মনোদুঃখ হয় এমত কাগজ রাখিয়া প্রয়োজন নাই এবং আমরাও পূর্ব্বে ভাবিয়াছিলাম রসরাজ পরিত্যাগ করিব, ইত্যাদি নানা কারণে অদ্য রসরাজকে বিদায় দিলাম, পাঠক মহাশয়েরা আর রসরাজ দেখিতে পাইবেন না। ( ২২ মাঘ ১২৬৩ )

তর্কবাগীশের মৃত্যুর ( ৫ ফেব্রুয়ারি ১৮৫৯ ) পর তাঁহার পালিত পুত্র ক্ষেত্রমোহন ভট্টাচার্য্য ১৮৬১ সনের এপ্রিল (?) মাসে 'সম্বাদ রসরাজ' পুনঃপ্রকাশ কবিয়াছিলেন। নবপর্য্যায় 'রসরাজে'র কণ্ঠে এই শ্লোকটি শোভা পাইত :—

সতাং স্বান্তে শ্রান্তং শমসুখমসীমং প্রকটয়ন্ বিদগ্ধানাং সদ্যঃ কুসুমশরলীলাং প্রচলয়ন্।
গুণানাবিষ্কুর্ব্বন্ গুণিষু খলগর্ব্বানপহরন্ রসোদন্তোদগারী জগতি রসরাজো বিজয়তে॥

'সম্বাদ রসরাজ' পূর্ব্বস্বভাব বর্জন করিতে পারে নাই। অযথা গালাগালি ও নিন্দাবাদের ফলে আবার তাহাকে রাজদ্বারে দণ্ডিত হইতে হয়। ১৬ জুন ১৮৬২ তারিখের 'সোমপ্রকাশে' এই সংবাদটি মুদ্রিত হইয়াছিল :—

৩২এ জ্যৈষ্ঠ শুক্রবার।...রসরাজের ধর্ম্মদাস মুখোপাধ্যায় ও ক্ষেত্রমোহন ভট্টাচার্য্যের বিচার হইয়া ক্ষেত্রমোহনের ৫০০ টাকা জরিমানা ও ৩ মাস মিয়াদ এবং ধর্ম্মদাসের এক মাস মিয়াদ হইয়াছে। ক্ষেত্রমোহন ভট্টাচার্য্য ভাস্করেরও সম্পাদক।

ইহার কয়েক মাস পরে 'সম্বাদ রসরাজ' নব কলেবরে উদিত হয়। 'সোমপ্রকাশ' ( ২৩ মার্চ ১৮৬৩ ) এইরূপ মন্তব্য করেন :—

নুতন কলেবর ধারী রসরাজ পত্র আমাদিগের হস্তগত হইয়াছে। আহ্লাদের বিষয় এই ইহাতে এক্ষণে আর কোন অশ্লীল বিষয় লিখিত হইবে না। সম্পাদক ইহাকে সাহিত্য পত্র করিবেন কল্পনা করিয়াছেন। যাহা হউক ইহার নামটীতেও আমাদিগের অরুচি জন্মিয়াছে। সম্পাদক এই সঙ্গে নামটীও পরিবর্ত্ত করুন।

## সংবাদ অরুণোদয় ( দৈনিক )। ডিসেম্বর ১৮৩৯।

'সংবাদ অরুণোদয়' নামে একখানি প্রাত্যহিক সংবাদপত্র প্রকাশের কল্পনা 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে'র স্তম্ভে প্রকাশিত হয়। উহা এইরূপ—

…মহানগরী কলিকাতা কমলালয়স্থ ভাগ্যধর গুণাকর মহাশয়দিগের কর্ণে অস্মদাদি কর্ত্তৃক প্রদত্ত বিজ্ঞাপন ইংরাজী ও বাঙ্গলা সমাচার পত্রের দ্বারা ধ্বনিত হইয়া থাকিবেক যে সংবাদ অরুণোদয় নামে এক প্রাত্যহিত সংবাদ পত্র এক টাকা মাসিক মূল্যে কতিপয় বন্ধুগণ সহযোগে আমি প্রকাশ করিব। তাহা ভবিষ্যতে সুনির্ব্বাহ হইতে পারে তৎপ্রত্যাশায় পূর্ব্বোক্ত পত্রে অনুষ্ঠান সর্ব্বত্র প্রেরণ করা যাইতেছে তদ্দৃষ্টে অনেকে অনেক মত কহিতেছেন…।

…এক্ষণে ঐ পত্রগ্রহণার্থ প্রায় ২৫০ ব্যক্তি স্বাক্ষর করিয়াছেন এবং অনেকে অভিলাষ প্রকাশ করিয়াছেন যে তৎ পত্র কি পরিমাণে কি প্রকারে নির্ব্বাহ হইবেক তাহা বিবেচনান্তে গ্রহণে রত হইবেন অতএব ঐ পত্রের এক আদর্শ শীঘ্রই প্রকাশ করিয়া সর্ব্বসাধারণ সমীপে প্রেরণ করিব । শ্রীজগন্নারায়ণ শর্ম্মণঃ। ( ১০ নবেম্বর ১৮৩৮ তারিখের 'সমাচার দর্পণে' উদ্ধৃত )

১৮৩৯ সনের শেষাশেষি সংবাদ পূর্ণচন্দ্রোদয যন্ত্র হইতে এই স্বল্পায়ু দৈনিক পত্রখানি জগন্নারাযণ মুখোপাধ্যায কর্ত্তৃক প্রকাশিত হইয়াছিল।

## জীবিত ও মৃত সাময়িক-পত্র

১৮৪০ সনের ফেব্রুয়ারি মাসেব 'দি ক্যালকাটা ক্রিশ্চান অবজারভারে' ( পাদরি মর্টন-লিখিত ) "The Calcutta Native Press" নামে একটি প্রবন্ধ প্রকাশিত হয়। ইহা হইতে ১৮৩৯ সন পর্য্যন্ত জীবিত ও মৃত সাময়িক-পত্রগুলিব তালিকা নিম্নে সঙ্কলন কবিয়া দেওয়া হইল :—

### জীবিত পত্র—প্রকাশকাল ও সম্পাদকের নাম সহ

১। সমাচার দর্পণ, ১৮১৯, জে সি মার্শম্যান। ২। সমাচার চন্দ্রিকা, ১৮২২, ভবানীচরণ বন্দ্যোপাধ্যায়। ৩। জ্ঞানান্বেষণ, ১৮৩১, রামচন্দ্র মিত্র। ৪। সংবাদ পূর্ণচন্দ্রোদয়, ১৮৩৫, উদয়চন্দ্র আঢ্য। ৫। সংবাদ প্রভাকর, ১৮৩৬, ঈশ্বরচন্দ্র গুপ্ত। ৬। সম্বাদ সৌদামিনী, ১৮৩৮, কালাচাঁদ দত্ত। ৭। সম্বাদ ভাস্কর, ১৮৩৯, শ্রীনাথ রায়। ৮। বঙ্গদূত, * ১৮৩৯, রাজনারায়ণ সেন। ৯। সম্বাদ রসরাজ, ১৮৩৯, কালীকান্ত গঙ্গোপাধ্যায়। ১০। সংবাদ অরুণোদয়, † ১৮৩৯, জগন্নারায়ণ মুখোপাধ্যায়।

### মৃত পত্র

সাপ্তাহিক :—১। সম্বাদ কৌমুদী—৺প্রাপ্ত রাজা রামমোহন রায়। ২। সম্বাদ তিমিরনাশক—কৃষ্ণমোহন দাস। ৩। সম্বাদ সুধাকর—প্রেমচাঁদ রায়। ৪। সম্বাদ রত্নাকর—ব্রজমোহন সিংহ। ৫। সম্বাদ রত্নাবলী—জগন্নাথ মল্লিক। ৬। সম্বাদ

* বহু দিন বন্ধ থাকিবার পর পুনঃপ্রকাশিত। † এক খণ্ড নমুনা মাত্র প্রকাশিত হইয়াছে।

সারসংগ্রহ—বেণীমাধব দে। ৭। অনুবাদিকা—প্রসন্নকুমার ঠাকুর। ৮। সমাচার সভা রাজেন্দ্র—মৌলবী আলি মোল্লা। ৯। সম্বাদ সুধাসিন্ধু—কালীশঙ্কর দত্ত। ১০। সম্বাদ গুণাকর—গিরিশচন্দ্র বসু। ১১। সম্বাদ মৃত্যুঞ্জয়ী—পার্ব্বতীচরণ দাস। ১২। দিবাকর —গঙ্গানারায়ণ বসু।

মাসিক :—১৩। বিজ্ঞান সেবধি—এম ডবলিউ উলাষ্টন সাহেব এবং গঙ্গানারায়ণ সেন। ১৪। জ্ঞানোদয়—রামচন্দ্র মিত্র। ১৫। জ্ঞানসিন্ধু তরঙ্গ— রসিককৃষ্ণ মল্লিক। ১৬। পশ্বাবলী—রামচন্দ্র মিত্র।

তালিকাটি নির্ভুল নয়। ইহাতে অনেকগুলি সাময়িক-পত্রের নামও বাদ পড়িয়াছে; দৃষ্টান্তস্বরূপ 'দিগ্দর্শন', 'বাঙ্গাল গেজেটি' প্রভৃতির উল্লেখ করা যাইতে পারে।

পরিশিষ্ট

# অন্যান্য দেশীয় ভাষার সংবাদপত্র ( ১৮২২—১৮৩৫ )

এই গ্রন্থের বিষয়-বহির্ভূত হইলেও, বাংলা ছাড়া অন্যান্য দেশীয় ভাষায় যে-সকল সংবাদপত্র বঙ্গদেশ হইতে সর্ব্বপ্রথম ছাপার অক্ষরে প্রকাশিত হয়, তাহাদের সংক্ষিপ্ত পরিচয় দেওয়া হইল।

## উর্দু সংবাদপত্র

সেকালে আমাদের দেশে অতি অল্প লোকই ইংরেজী জানিত। হিন্দী বাংলা প্রভৃতি দেশীয় ভাষাগুলি এরূপ সংস্কৃত-ঘেঁষা ও কঠিন ছিল যে সংবাদপত্রে ব্যবহৃত হইলে তাহা কেহই সহজে বুঝিতে পারিত না। অন্যান্য ভাষার তুলনায় তখন ভারতবর্ষে উর্দু ভাষা, বিশেষতঃ চলিত কথাবার্ত্তায়, বহুল প্রচলিত ছিল। মৌলবী মহম্মদ হুসেন আজাদ 'আবে হায়াৎ' পুস্তকে লিখিয়াছেন যে তাঁহার পিতাই ১৮৩৩ সনে দিল্লী হইতে উর্দু ভাষায় প্রথম সংবাদপত্র প্রকাশ করেন। প্রকৃতপক্ষে ইহার অনেক পূর্ব্বেই কলিকাতা হইতে একাধিক উর্দু সংবাদপত্র প্রচারিত হইয়াছিল।

**জাম-ই-জাহান-নুমা** ( সাপ্তাহিক )। ২৮ মার্চ ১৮২২।

ইহাই হিন্দুস্থানী বা উর্দু ভাষায় মুদ্রিত প্রথম সাপ্তাহিক সংবাদপত্র। ইহার প্রথম সংখ্যার প্রকাশকাল—২৮ মার্চ ১৮২২। প্রাচীন পারস্যরাজ জমসেদ একটি পেয়ালাতে সারা বিশ্বের প্রতিবিম্ব দেখিতে পাইতেন বলিয়া কিম্বদন্তী আছে; উহা হইতেই পত্রিকাটির নামকরণ হয়—'জাম-ই-জাহান-নুমা'।

গ্রাহকের অল্পতাবশতঃ ৮ম সংখ্যা ( ১৬ মে ১৮২২ ) হইতে 'জাম-ই-জাহান-নুমা' কেবল মাত্র উর্দুর পরিবর্ত্তে উর্দু ও ফার্সী ভাষায় প্রকাশিত হইতে থাকে। আবার অল্প দিন পরেই উর্দু অংশ-বর্জ্জিত হইয়া ফার্সী সংবাদপত্রে পরিণত হয়। ভূতপূর্ব্ব 'সম্বাদ কৌমুদী'-সম্পাদক হরিহর দত্ত ইহার সম্পাদক ছিলেন।*

**সমস্সুল আখ্‌বার** ( সাপ্তাহিক )। ৩০ মে ১৮২৩।

৩০ মে ১৮২৩ তারিখে এই সাপ্তাহিক সংবাদপত্র ফার্সী ও উর্দু ভাষায় কলিকাতা হইতে প্রকাশিত হয়। ইহার সংক্ষিপ্ত পরিচয় পরে দ্রষ্টব্য।

* 'ক্যালকাটা জর্ণালে' প্রথম কয়েক সংখ্যায় 'জাম-ই-জাহান-নুমা'র বিষয়-সূচি প্রকাশিত হইয়াছিল।

## ফার্সী সংবাদপত্র

চলিত কথাবার্ত্তায় উর্দ্দুর বহুল প্রচলন থাকিলেও লেখ্য ভাষা হিসাবে ইহার তেমন চলন ছিল না। তখনকার দিনে দেশী সংবাদপত্রের পাঠক-সংখ্যা খুবই কম ছিল। যাঁহারা সংবাদপত্র পড়িতেন, তাঁহারা দেশের সম্ভ্রান্ত লোক। ইঁহারা ফার্সী ভাষায় শিক্ষালাভ করিতেন, উর্দ্দু সংবাদপত্রের আদর ইঁহাদের নিকট ছিল না। তখন সভ্য-সমাজের ভাষা ছিল ফার্সী। ব্রিটিশ-শাসিত ভারতবর্ষে ১৮৩৭ সন পর্য্যন্ত দেওয়ানী আদালতের রায়, নিম্ন রাজকর্ম্মচারীদের রিপোর্ট এবং রাজনৈতিক পত্রাদি ফার্সী ভাষায় লিখিত হইত; কাজেই ফার্সী সংবাদপত্র পড়িবার ও কিনিবার মত গ্রাহক বড় বড় শহরে কম ছিল না।

**মীরাৎ-উল্-আখ্বার** (সাপ্তাহিক)। ১২ এপ্রিল ১৮২২।

ফার্সী ভাষায় প্রথম সংবাদপত্র প্রকাশের গৌরব রামমোহন রায়ের প্রাপ্য। তিনি কলিকাতার ধর্ম্মতলা হইতে 'মীরাৎ-উল্-আখ্বার' বা সংবাদ-দর্পণ নামে সাপ্তাহিক পত্র প্রকাশ করেন। ইহার প্রথম সংখ্যার প্রকাশকাল—১২ এপ্রিল ১৮২২ (১ বৈশাখ ১২২৯, শুক্রবার)। প্রথম সংখ্যায় পত্রিকা-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে সম্পাদক এই মর্ম্মে লিখিয়াছিলেন:—

> সম্পাদক জনসাধারণকে জানাইতেছেন যে, পাঠকগণের মনোরঞ্জনের জন্য এই শহরে অনেকগুলি সংবাদপত্রের সৃষ্টি হইয়াছে সত্য, কিন্তু যাঁহারা ফার্সী ভাষায় সুপণ্ডিত অথচ ইংরেজীতে অনভিজ্ঞ—বিশেষতঃ উত্তর-পশ্চিমাঞ্চলের লোকেরা,—তাঁহাদের পাঠের জন্য একখানিও ফার্সী সংবাদপত্র নাই; এই কারণে তিনি একখানি সাপ্তাহিক ফার্সী সংবাদপত্র প্রকাশের ভার লইয়াছেন।

'মীরাৎ-উল-আখ্বার' এক বৎসর জীবিত ছিল। ইহার শেষ সংখ্যা প্রকাশিত হয়—৪ এপ্রিল ১৮২৩। ঠিক এই দিনই মুদ্রাযন্ত্র-বিষয়ক নূতন আইন প্রবর্ত্তিত হয়। রামমোহন ইহার অপমানজনক সর্ত্তে পত্রিকা প্রকাশ করিতে সম্মত হন নাই।*

**সমসুল আখ্বার** (সাপ্তাহিক)। ৩০ মে ১৮২৩।

৬ মে ১৮২৩ তারিখে প্রদত্ত লাইসেন্সের নকল হইতে জানা যায়, মণিরাম ঠাকুর এই ফার্সী-হিন্দুস্থানী সাপ্তাহিক পত্রের সম্পাদক ও মথুরামোহন মিত্র স্বত্বাধিকারী ছিলেন। পরবর্ত্তী ৩০এ মে (১৮ জ্যৈষ্ঠ ১২৩০) ২৬ নং চোরবাগান ষ্ট্রীট, কলিকাতা হইতে ইহার প্রথম সংখ্যা প্রকাশিত হয়। 'সমাচার দর্পণে' (১৪ জুন ১৮২৩) প্রকাশ:—

---

* ১৮২২-২৩ সনের 'ক্যালকাটা জর্ণাল' ও 'বেঙ্গল হরকরা' পত্রে 'মীরাৎ-উল্-আখ্বারে'র অনেকগুলি সংখ্যার বিষয়-সূচি ও কতকগুলি প্রবন্ধের ইংরেজী অনুবাদ প্রকাশিত হয়। সেগুলি 'মডার্ণ রিভিয়ু'তে (এপ্রিল, মে, আগষ্ট ১৯৩১) প্রকাশিত আমার "Rammohun Roy as a Journalist" প্রবন্ধে সন্নিবিষ্ট হইয়াছে।

নবীন সম্বাদপত্র॥ শুনা গেল যে কলিকাতাব চোরবাগাননিবাসি শ্রীযুত মথুরামোহন মিত্র পার্শী ও উর্দ্দু ভাষাতে এক সম্বাদের পত্র সৃষ্টি করিয়াছেন সে পত্রের নাম সমস্থল আখবার ঐ পত্র প্রতিসপ্তাহে প্রকাশ হইবেক। তাহার ১ প্রথম সংখ্যা ১৮ জ্যৈষ্ঠ শুক্রবার প্রকাশ হইয়াছে ইহাতে অধিক সন্তোষ জন্মিয়াছে যেহেতুক মনুষ্যেরদের জ্ঞানবর্দ্ধক বিষয়ের যত বৃদ্ধি হয় তত উত্তম।

'সমস্থল আখ্‌বার' প্রায় পাঁচ বৎসর চলিয়া লুপ্ত হয়। ইহার তিরোধানে 'গবর্মেণ্ট গেজেট' (২১ মে ১৮২৭) দুঃখ প্রকাশ করিয়া লিখিয়াছিলেন :—

We are sorry to find we have lost one of our sources of intelligence, by the discontinuance of the Persian Paper styled the *Shems al Akhbar*. The Conductor and Editor took his leave of an unthankful public, last week, in the following characteristic manner. "Be it known to all men; that from the time this Paper, the *Shems al Akhbar*, was established by me to the present day, which is now about five years, I have gained nothing by it except vexation and disappointment, notwithstanding what idle and ignorant babblers may please to assert. The inability of the public in the present day to appreciate desert, and their indifference to the exhausting and painful exertions made in their cause, verify the verse: 'I have consumed, and my flames have not been seen: like lamps in a moonlight night I have burnt away unheeded.' It is time, therefore, to desist, and withdrawing my hand from all further concern with this paper, I have determined to repose on the couch of conclusion." We, of course, wish to be understood as confining our conjecture to the ignes minores, the Editors and Proprietors of the Native Papers which owe their institution, rather to the precocious imitation of English manners, than the wants of the people...

**আখবারে শ্রীরামপুর** (সাপ্তাহিক)। ৬ মে ১৮২৬।

১৮২৬ সনে শ্রীরামপুর মিশন 'সমাচার দর্পণে'র ফার্সী সংস্করণ প্রকাশ করিতে অগ্রসর হন। ২৫ মার্চ ১৮২৬ তারিখের 'সমাচার দর্পণে' মুদ্রিত নিম্নের "ইশ্‌তেহার" হইতে পত্রিকা-প্রচারের উদ্দেশ্য জানা যাইবে :—

এই সমাচার দর্পণ এক্ষণে বঙ্গদেশের তাবৎ জিলাতে ও অন্য২ স্থানে প্রেরিত হইতেছে তাহাতে দর্পণ পাঠক সকল লোক অনায়াসে নানাদেশীয় সমাচার অবগত হইতেছেন এবং নূতন২ আইনও জ্ঞাত হইতে পারিবেন কিন্তু ঐ সকল জিলাতে এবং পশ্চিমদেশে এমত অনেক লোক আছেন যাঁহারা বাঙ্গলা ভাষা জ্ঞাত নহেন তাঁহারা স্বেচ্ছাপূর্ব্বক অনায়াসে দর্পণে অবলোকন করিতে সমর্থ হন না এবং দর্পণদ্বারা যে সকল নূতন আইন প্রকাশিত হইবেক তাহাও অবগত হইতে পারিবেন না অতএব সকল লোক যে অনায়াসে নানাদেশীয় সত্য সমাচার জানিতে পারেন এবং শ্রীশ্রীযুত কোম্পানি বাহাদুরের নূতন২ আইন যে অনায়াসে জ্ঞাত হইতে পারেন এই নিমিত্ত পরহিতাভিলাষি পরমকারুণিক শ্রীশ্রীযুত গবর্ণর জেনরল বাহাদুর সর্ব্বলোক হিতার্থে পারসি ভাষাতে এই সমাচার দর্পণের তর্জমা করিয়া প্রকাশ করিতে অনুজ্ঞা করিয়াছেন।

'আখবারে শ্রীরামপুর' ১৮২৬ সনের ৬ই মে প্রকাশিত হয়। এই তারিখের 'সমাচার দর্পণে' প্রকাশ :—

> …আমরা অদ্যাবধি আখবারে শ্রীরামপুর নামে পারসী কাগজ প্রকাশ করিতে আরম্ভ করিলাম।

গবর্মেণ্ট এই পত্রিকার জন্য মাসিক ১৬০৲ টাকা সাহায্য করিতেন। 'আখবারে শ্রীরামপুর' কয়েক মাস মাত্র চলিয়াছিল। ৩০ ডিসেম্বর ১৮৩০ তারিখের 'সমাচার চন্দ্রিকা'য় মুদ্রিত একখানি "প্রেরিত পত্রে" প্রকাশ :—

> …পূর্ব্বে তৎসম্পাদক 'আখবারে শ্রীরামপুর' নামক এক সম্বাদপত্র চন্দ্র মুদ্রা মাসিক বেতনে প্রকাশ করিয়াছিলেন কিন্তু কিয়ন্মাসানন্তর ব্যয়াধিক্য হেতু রহিত করাতে দুঃখিত আছি…।

**সমাচার সভারাজেন্দ্র** ( সাপ্তাহিক )। ৭ মার্চ ১৮৩১।

ফার্সী ও বাংলা ভাসায় মুদ্রিত এই সাপ্তাহিক সংবাদপত্রখানির প্রথম সংখ্যার প্রকাশকাল—৭ মার্চ ১৮৩১। ৩৯ পৃষ্ঠায় ইহার বিস্তৃত পরিচয় দ্রষ্টব্য।

**আইনা-ই-সিকন্দর** ( সাপ্তাহিক )। ৭ মার্চ ১৮৩১।

১৫৭ কলান্‌বা ( কলিঙ্গাবাজার বা বর্ত্তমান কলিন ষ্ট্রীট ? ) আইনা-ই-সিকন্দর প্রেস হইতে এই সাপ্তাহিক সংবাদপত্র প্রকাশিত হয়। ইহার ৯৯ সংখ্যার তারিখ—২১ জানুয়ারি ১৮৩৩। ইহা হইতে মনে হয়, পত্রিকাখানি ৭ মার্চ ১৮৩১ তারিখে জন্মগ্রহণ করে।

**মাহ্‌-ই-আলম্‌ আফ্রোজ**। ১৮৩৩।

কলিকাতার ৫৩ নং তালতলা হইতে এই ফার্সী সংবাদপত্র প্রকাশ করিবার জন্য ওয়াহাজ-উদ্দীনকে ১৮৩৩ সনের ২২এ মার্চ লাইসেন্স মঞ্জুর করা হয়। অল্প দিন পরেই পত্রিকাখানি আত্মপ্রকাশ করে।

**সুলতান-উল্‌-আখ্‌বার** ( সাপ্তাহিক )। ২ আগস্ট ১৮৩৫।

'সুলতান-উল্‌-আখ্‌বার' প্রতি সপ্তাহে কলান্‌বা ( মুনশী গোলাম রহমানের মসজিদের নিকট ) হইতে প্রকাশিত হইত। ইহার প্রথম সংখ্যার প্রকাশকাল—২ আগস্ট ১৮৩৫।

### হিন্দী সংবাদপত্র

'ভারতমিত্র'-সম্পাদক বালমুকুন্দ গুপ্ত 'গুপ্ত নিবন্ধাবলী'তে ( পৃ. ৫৩ ) লিখিয়াছেন যে, রাজা শিবপ্রসাদের আনুকূল্যে এবং গোবিন্দ রঘুনাথ থাট্টে নামক জনৈক মরাঠীর সম্পাদকত্বে লিথোগ্রাফে মুদ্রিত প্রথম হিন্দী সংবাদপত্র—'বনারস আখ্‌বার' ১৮৪৫ সনে

কাশী হইতে প্রকাশিত হয়।* দুঃখের বিষয়, হিন্দীভাষাভাষীরা তাঁহাদের মাতৃভাষার আদি সংবাদপত্রের সন্ধান রাখেন না। 'বনারস আখ্‌বারে'র আবির্ভাবের বহু পূর্ব্বেই প্রথম হিন্দী সংবাদপত্র ছাপার হরফে কলিকাতা হইতে প্রকাশিত হইয়াছিল। উহা—

**উদন্ত মার্ত্তণ্ড** (সাপ্তাহিক)। ৩০ মে ১৮২৬।

কলিকাতা কলুটোলার ৩৭ নং আমড়াতলা গলি হইতে যুগলকিশোর শুকুল 'উদন্ত মার্ত্তণ্ড' নামে একখানি হিন্দী সাপ্তাহিক পত্র প্রকাশ করিতে ইচ্ছুক হইয়া গবর্মেণ্টের নিকট আবেদন করেন; ১৮২৬ সনের † ১৬ই ফেব্রুয়ারি তাঁহাকে লাইসেন্স মঞ্জুর করা হয়। যুগলকিশোর শুকুলের আদি নিবাস কানপুরে; তিনি সদর দেওয়ানী আদালতে প্রোসিডীংস্ রীডার ছিলেন। তাঁহার সম্পাদনায় ১৮২৬ সনের ৩০এ মে 'উদন্ত মার্ত্তণ্ড' নাগরী অক্ষরে মুদ্রিত হইয়া প্রকাশিত হয়। প্রতি মঙ্গলবারে ইহার উদয় হইত; মাসিক চাঁদা ছিল দুই টাকা। আশানুরূপ গ্রাহকের অভাবে 'উদন্ত মার্ত্তণ্ড' বেশী দিন স্থায়ী হইতে পারে নাই। ৪ ডিসেম্বর ১৮২৭ তারিখে ইহার শেষ সংখ্যা প্রকাশিত হয়; সম্পাদক লেখেন:—

আজ দিবস লোঁ উগ্‌ চুক্যো মার্ত্তণ্ড্‌ উদন্ত্‌
অস্তাচলকো জাত হায় দিন্‌ কাবদিন্‌ অব্‌ অন্ত্‌।

—আজ পর্য্যন্ত উদন্ত মার্ত্তণ্ড উদিত ছিল; সে অস্তাচলে যাইতেছে—মার্ত্তণ্ডের আয়ু ফুরাইল।।

প্রসঙ্গতঃ উল্লেখ করা প্রয়োজন, হিন্দী ভাষায় প্রকাশিত প্রথম দৈনিক সংবাদপত্র—'সমাচার সুধাবর্ষণ'। ইহা ১৮৫৪ খ্রীষ্টাব্দের জুন মাসে কলিকাতা বড়বাজার হইতে শ্যামসুন্দর সেনের সম্পাদনায় প্রকাশিত হয়। 'সমাচার সুধাবর্ষণ' দ্বিভাষিক (বাংলা ও নাগরী) পত্র ছিল।

---

* গুপ্ত মহাশয় 'বনারস আখ্‌বার' পত্রের প্রকাশকাল প্রভৃতি সম্বন্ধে যাহা লিখিয়াছেন, তাহাও নির্ভুল নহে। ২৫ জুলাই ১৮৪৪ (১১ শ্রাবণ ১২৫১) তারিখে 'সমাচার চন্দ্রিকা'-সম্পাদক লেখেন:—"বনারস অখবার নামক নূতন এক সমাচার পত্রের অষ্টম সংখ্যক পত্র আমারদিগের হস্তাগত হইয়াছে ঐ পত্রবর কাশীধামে উর্দ্দূ ভাষায় নাগরাক্ষরে মুদ্রিত হয় তাহার সম্পাদক শ্রীযুত বাবু তারামোহন মিত্র ইহা শিবপ্রসাদ বাবুর প্রযত্নে মুদ্রিত হইতেছে ঐ পত্রে তদ্দেশীয় হিতাহিত অনেক বিষয় প্রকাশ হইয়া থাকে…।"

† 'উদন্ত মার্ত্তণ্ডে'র পৃষ্ঠা হইতে জ্ঞাতব্য তথ্যগুলি সঙ্কলন করিয়া আমি ১৯৩১ সনের ফেব্রুয়ারি—মে মাসের 'বিশাল ভারত' নামক সচিত্র হিন্দী মাসিকপত্রে প্রকাশ করিয়াছি।

## চতুর্থ পরিচ্ছেদ ( ১৮৪০—১৮৫৭ )

প্রথম পরিচ্ছেদে সাময়িক-পত্রের জন্ম ও শৈশব, দ্বিতীয় পরিচ্ছেদে সংবাদপত্রের স্বাধীনতা-বিরোধী আইন এবং তৃতীয় পরিচ্ছেদে শৃঙ্খলমোচন আলোচিত হইয়াছে। চতুর্থ পরিচ্ছেদে ঠিক সেই ধরণের কোনও বৈশিষ্ট্য না থাকিলেও একটি বিষয়ের উল্লেখ আবশ্যক। এই পরিচ্ছেদের নির্দ্দিষ্ট সতের বৎসর কাল মধ্যে বাংলা দেশের মফস্বলের শহরগুলি সাময়িক-পত্র প্রকাশে ও পরিচালনায় তৎপর হইয়া উঠিয়াছে দেখিতে পাই।

**মুর্শিদাবাদ সম্বাদপত্রী** ( সাপ্তাহিক )। ১০ মে ১৮৪০।

'মুর্শিদাবাদ সম্বাদপত্রী'ই মফস্বল হইতে প্রকাশিত প্রথম সংবাদপত্র। ইহার প্রথম সংখ্যা প্রকাশিত হয় ১৮৪০ সনের ১০ই মে। ১৮৪০ সনের 'ক্যালকাটা মন্থলী জর্নালে' প্রকাশ :—

> *Moorshedabad Sunbad Puttree.*—A weekly newspaper in the Bengally language and character, under the above title, made its appearance on the 10th of May, in Moorshedabad. Its opinions are liberal, and clothed in pure Bengally. (P. 325.)

কাসিমবাজার-রাজ কৃষ্ণনাথ রায়ের আনুকূল্যে এই সাপ্তাহিক পত্রিকা প্রকাশিত হয়। ১৪ মে ১৮৪০ তারিখে 'ক্যালকাটা কুরিয়ার' লিখিয়াছিলেন,—

> *New Bengally Newspaper.*—The first Number of a new Bengally paper, called the *Moorshedabad Sungbad Putri,* has just made its appearance. It is, we believe, published under the auspices of Kowar Kissennauth Roy of Moorshedabad.

'মুর্শিদাবাদ সম্বাদপত্রী'র সম্পাদক ছিলেন —গুরুদয়াল চৌধুরী। এক বৎসর পরে ইহার প্রচার রহিত করিতে হয়। এই অকাল-মৃত্যুর কারণ সম্বন্ধে 'সম্বাদ ভাস্কর' লেখেন,—

> কলিকাতা নগরে সমাচারপত্র অনেক হইয়াছে, পল্লিগ্রামে অধিক হয় নাই, রাজা কৃষ্ণনাথ রায় বাহাদুর সর্ব্বাগ্রে স্বকীয় রাজধানীতে 'মুর্শিদাবাদ সম্বাদপত্রী' নামে এক সংবাদপত্রী করিয়াছিলেন, মুর্শিদাবাদের ম্যাজিষ্ট্রেটের কোপে উক্ত রাজা বাহাদুর বর্ত্তমানেই তাহার প্রাণবিয়োগ হয়, তৎপরে রঙ্গপুর নিবাসি বিদ্যাভিলাষি মহাশয়দিগের আনুকূল্যে রঙ্গপুর বার্ত্তাবহ নামে এক পত্র প্রকাশ হয়। ( ১০ এপ্রিল ১৮৪৯ )

'মুর্শিদাবাদ সম্বাদপত্রী'কে 'মুর্শিদাবাদ পত্রিকা'-রূপে উল্লেখ করিয়া কেহ কেহ বলিয়া থাকেন যে, উহা বহু বৎসর পরে পুনর্জ্জীবিত হইয়াছিল। প্রকৃত পক্ষে 'মুর্শিদাবাদ পত্রিকা' ১২৭৯ সালের ১৫ই বৈশাখ সর্ব্বপ্রথম প্রকাশিত হয়,—পুনর্জ্জীবিত হয় নাই। ২ আষাঢ় ১২৭৯ তারিখের 'মধ্যস্থ' ( তৎকালে সাপ্তাহিক ) পত্রে প্রকাশ :—

> ভারতরঞ্জন ও মুর্শিদাবাদ পত্রিকা।—প্রথমোক্ত পত্রখানি মুর্শিদাবাদের পুরাতন এবং শেষোক্ত পত্রিকাখানি নূতন।...নবোদিতা প্রিয়ম্বদা মুর্শিদাবাদ পত্রিকা...।

**সংবাদ সুজনরঞ্জন** ( সাপ্তাহিক )। মে ১৮৪০।

১৮৪০ সনের মে মাসে ( জ্যৈষ্ঠ ১২৪৭ ? ) হেরম্বচরণ মুখোপাধ্যায় প্রভাকর-যন্ত্রালয় হইতে 'সম্বাদ সুজনরঞ্জন' নামে একখানি সাপ্তাহিক পত্র প্রকাশ করেন। 'সম্বাদ রসরাজে'র সহিত প্রতিযোগিতা করাই এই পত্রের উদ্দেশ্য ছিল। ১৯ মে ১৮৪০ তারিখে 'ক্যালকাটা কুরিয়ার' লিখিয়াছিলেন,—

> *A New Weekly Paper.*—A new Bengally paper called the 'Sungbad Soojuurunjan,' has made its appearance in the course of the last week. It is published by one Harombochunder Mookerjie at the *Probhakar* Press, and its rate of subscription is only four annas a month. The object of this new publication is, we believe, to retort the sarcasms and rigmarole of another native paper, styled the *Russoraj*, or the Sentimental This spirit of indulging in vile scurrility and bitter personality amongst the native Editors, is a lamentable proof how the liberty of the press is apt to degenerate into licentiousness, if it be not controuled by discretion and principle.

**আয়ুর্ব্বেদ দর্পণঃ** ( মাসিক )। জুন ১৮৪০।

১৮৪০ সনের জুন মাসে চাণক-নিবাসী শ্রীনারায়ণ রায় কর্ত্তৃক 'আয়ুর্ব্বেদ দর্পণঃ' নামে চিকিৎসা-বিষয়ক একখানি মাসিক পুস্তক প্রকাশিত হয়। ইহার প্রথম সংখ্যার আখ্যা-পত্রটি এইরূপ :—

> শ্রীশ্রীহরিঃ॥ শরণং। ॥ আয়ুর্ব্বেদ দর্পণঃ॥—চানকগ্রাম নিবাসি শ্রীশ্রীনারায়ণ রায় কর্ত্তৃক সংগৃহীতঃ চরক সুশ্রুত বাগ্‌ভট হারিত ভাবপ্রকাশ প্রভৃতি এবং রসায়ন গ্রন্থ রসরত্নাকর রসেন্দ্রচিন্তামণি প্রভৃতি এবং নানা তন্ত্র প্রণীত গদ্যপদ্য তদীয়ার্থ সাধুভাষা সহিত বহু পণ্ডিত কর্ত্তৃক সংশোধিত হইয়া প্রভাকর মুদ্রাযন্ত্রে মুদ্রিত হইল। এই গ্রন্থের প্রয়োজন সুস্থ শরীরের রক্ষোপায় এবং আওরব্যাধি মুক্ত্যুপায় বহুতর প্রয়োজনানুসারে সংগ্রহ সুচারু গ্রন্থ প্রায় পঞ্চাশৎ সহস্র শ্লোক গদ্যপদ্যে হইবেক, ইহাতে একশত খণ্ড হইবেক মাসিক পঞ্চাশত সংখ্যক শ্লোকেতে খণ্ড নিরূপিত হইল, প্রতি খণ্ডের মূল্য এক মুদ্রা কেবল মুদ্রাঙ্কিত জন্য ব্যয় লওয়া মাত্র এতদ্‌গ্রন্থের যাবদ্‌বৃত্তান্ত প্রতিখণ্ডে নির্ঘণ্ট পত্র দৃষ্টি করিলে বোধ হইবেক, বিস্তর লেখা এস্থলে নিষ্প্রয়োজন, দর্পণে সাকল্যে কলেবর বাহ্যে প্রতিবিম্বিত হয়, আয়ুর্ব্বেদ দর্পণে নিখিল কলেবরান্তর্ব্বাহ্য প্রতিবিম্বিত এবং অন্তর্ব্বহির্জ্ঞান এবং দেহস্থিতি নিবৃত্তি রক্ষাবৃত্তি দৃষ্ট হয় ইতি। এই গ্রন্থ যাহার প্রয়োজন হইবেক কলিকাতা নগরে আহিরিটোলা গ্রামে শ্রীযুত শম্ভুচন্দ্র হালদার মহাশয়ের বাটীতে তত্ত্ব করিলে পাইতে পারিবেন। শকাব্দাঃ ১৭৬২ সন ১২৪৭ সাল তারিখ ২৪ জ্যৈষ্ঠ।

তিন খণ্ড প্রকাশিত হইয়া 'আয়ুর্ব্বেদ দর্পণে'র প্রচার রহিত হয়। ১৮৫২ সনের জুলাই মাসে ( আষাঢ় ১২৫৯ ) ইহা পুনঃ প্রকাশিত হইয়াছিল। নব পর্য্যায়ের প্রথম সংখ্যার "ভূমিকা"টি এইরূপ :—

…বৈদ্যজাতির মধ্যে শাস্ত্রব্যবসা প্রায় লোপ পাইয়াছে, চিকিৎসাব্যবসায়ি সহস্র ব্যক্তির মধ্যে একজনকে পণ্ডিত পাওয়া ভার, অতএব রোগের লক্ষণ, রোগ নির্ণয়, উপযুক্ত ঔষধ ও পথ্য প্রভৃতি কিছুই ব্যবস্থামতে হয় না ; সুতরাং তাহাতে উপকার হইবার সম্ভাবনা কি ? একারণ ম্লেচ্ছজাতির চিকিৎসা অর্থাৎ ডাক্তারি প্রভৃতি কলিকাতা-রাজধানী মধ্যে অতিশয় প্রবল হইয়াছে। অধুনা দেশের অবস্থা দৃষ্টে বোধ হয় বৈদ্যকশাস্ত্র ও বৈদ্যজাতির চিকিৎসা এককালে লুপ্ত হইবে, এই ভাবি বিপদের আশঙ্কায় আমি "আয়ুর্ব্বেদ দর্পণ" নামক গ্রন্থ প্রকাশে প্রবৃত্ত হইলাম, দর্পণ দ্বারা কেবল বাহ্য অবয়বমাত্র দৃষ্ট হয়, এই আয়ুর্ব্বেদ দর্পণ দ্বারা সকলে শরীরাভ্যন্তর সন্দর্শনে সক্ষম হইবেন। কয়েক বৎসর গত হইল ইহার খণ্ড ত্রয় প্রভাকর যন্ত্রে মুদ্রিত হইয়া সাধারণের নয়নগোচর হইয়াছিল, তৎকালে গ্রাহকগণের আনুকূল্য বিরহে শ্রম সাকল্য সাফল্য না হওয়াতে ব্যয় বাহুল্যভয়ে এতৎ অতুল্য অমূল্য বিষয়ে ক্ষুব্ধচিত্তে বিরত হইয়াছিলাম, সংপ্রতি পুনরায় জগদীশ্বর স্মরণ পূর্ব্বক এমত সঙ্কল্প করিতেছি যে প্রতি মাসে এক খণ্ড করিয়া ক্রমে এক শত খণ্ড বাঙ্গালা অনুবাদ সহিত প্রকাশ করিব। কিন্তু গুণগ্রাহক গ্রাহকদিগের অখণ্ড দয়া ব্যতীত এই শত খণ্ডের এক খণ্ড মুদ্রিত হইতে পারে না ; ইহাতে আয়ুর্ব্বেদ শাস্ত্রের সমস্ত ব্যাপারই উদ্ধৃত করা যাইবেক, কোন প্রসঙ্গই অপ্রকাশ থাকিবে না। অস্ত্র চিকিৎসা প্রভৃতি সমস্ত প্রকরণ প্রকটন করিব।… শ্রীশ্রীনারায়ণ রায়। চাণক। ৩২ আষাঢ় শকাব্দা ১৭৭৪।

১৮৫২ সনেই 'আয়ুর্ব্বেদ দর্পণ' লুপ্ত হয়। 'সংবাদ প্রভাকরে' ( ১২ এপ্রিল ১৮৫৩ ) প্রকাশ :—

গত বৎসর…কয়েকখানি পত্র-প্রাণত্যাগ করিয়াছে।…আয়ুর্ব্বেদ দর্পণ একবার বাঁচিয়া আবার মরিলেন।*

## গবর্ণমেণ্ট্ গেজেট্ ( সাপ্তাহিক )। ১ জুলাই ১৮৪০।

১৮৪০ সনের ১লা জুলাই বুধবার হইতে এই রাজকীয় বার্ত্তাবহ "শ্রীরামপুরের যন্ত্রালয়ে জান কাশমানকর্ত্তৃক মুদ্রিত" হইয়া প্রতি সপ্তাহে মঙ্গলবারে প্রকাশিত হইত। ইহাতে গবর্মেণ্টের আইন-কানুনের বঙ্গানুবাদ স্থান পাইত। 'সমাচার দর্পণ'-সম্পাদক জে. সি. মার্শম্যান ১৮৫২ সনের শেষাশেষি পর্য্যন্ত 'গবর্ণমেণ্ট্ গেজেট্' পত্রের সম্পাদক ছিলেন। তাহার পর পাদরি কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায় কিছু দিনের জন্য সম্পাদন-ভার গ্রহণ করেন। ১৮৫২, ১৭ই নবেম্বর 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' লেখেন :—

আমাদিগের পাঠকবর্গের স্মরণ থাকিবেক কিয়দ্দিন গত হইল পরম্পরায় অবগত হইয়া প্রকাশ করা গিয়াছিল রেবেরেণ্ড কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায় মহাশয় মার্সমেন সাহেব ইংলণ্ড

---

* ১৮৬৬ সনে ( ২৭ চৈত্র ১৭৮৭ শক ) দ্বিতীয় পর্য্যায়ের চারি খণ্ড 'আয়ুর্ব্বেদ দর্পণঃ' একত্র পুস্তকাকারে প্রকাশিত হইয়াছিল।

যাত্রা করিলে বাঙ্গালা গবর্ণমেণ্ট গেজেট নির্ব্বাহের ভারপ্রাপ্ত হইবেন সংপ্রতি নিশ্চয় অবগত হওয়া গেল গবর্ণমেণ্টের আদেশে উক্ত রেবেরণ্ড মহাশয় ঐ বিষয়ে ভারপ্রাপ্ত হইয়াছেন।

'গবর্ণমেণ্ট্ গেজেট্' দীর্ঘকাল জীবিত ছিল।

## জ্ঞানদীপিকা (সাপ্তাহিক)। ইং ১৮৪০।

১২৪৭ বঙ্গাব্দে (ইং ১৮৪০ ?) ভগবতীচরণ চট্টোপাধ্যায়ের সম্পাদনায় 'জ্ঞানদীপিকা' নামে একখানি সাপ্তাহিক পত্র প্রকাশিত হয়। পর-বৎসর ইহার প্রচার রহিত হইয়াছিল।

## সংবাদ ভারতবন্ধু (সাপ্তাহিক)। ইং ১৮৪১।

১২৪৮ বঙ্গাব্দে (ইং ১৮৪১ ? ) এই সাপ্তাহিক পত্রখানি শ্যামাচরণ বন্দ্যোপাধ্যায় কর্ত্তৃক প্রকাশিত হয়। 'সংবাদ ভারতবন্ধু' অল্প দিন স্থায়ী হইয়াছিল।

## সংবাদ নিশাকর (সাপ্তাহিক)। ইং ১৮৪১।

মহেন্দ্রনাথ বিদ্যানিধি ('জন্মভূমি,' ফাল্গুন-চৈত্র ১৩০৪) লিখিয়াছেন, ১২৪৮ সালে (ইং ১৮৪১) নীলকমল দাস 'সংবাদ নিশাকর' নামে একখানি সাপ্তাহিক পত্র প্রকাশ করেন। আবার গোপালচন্দ্র মুখোপাধ্যায়ের মতে ইহার প্রকাশকাল "১২৫৭ সাল"।

## বেঙ্গাল স্পেক্‌টেটর (মাসিক···)। এপ্রিল ১৮৪২।

১৮৪২ সনের এপ্রিল মাসে প্যারীচাঁদ মিত্র প্রভৃতির সহায়তায় স্বনামধন্য রামগোপাল ঘোষ 'বেঙ্গাল স্পেক্‌টেটর' নামে এক ইংরেজী-বাংলা দ্বিভাষিক পত্র প্রকাশ করেন। ইহা প্রথমে মাসিক পত্ররূপে প্রচারিত হইয়াছিল। প্রথম সংখ্যার শেষে এই অংশটি মুদ্রিত আছে,—

> বেঙ্গাল স্পেক্‌টেটর। এতৎপত্র ইংরাজী ও বাঙ্গালা ভাষায় রচিত হইয়া আপাততঃ মাসমধ্যে একবার প্রকাশিত হইবে কিন্তু যে সকল ব্যক্তিদিগের কর্ত্তৃত্বে ইহা নির্ব্বাহ হইবে তাহাদিগের এতদ্দ্বারা অর্থোপার্জ্জনের আকাঙ্ক্ষা নাই অতএব গ্রাহক বৃদ্ধি হইয়া অধিকবার প্রকাশ হওনের ব্যয় উৎপন্ন হইলে একবারের অধিকও প্রকাশ হইবেক। এতৎপত্রের মাসিক মূল্য ১ মুদ্রা, বৎসরে আগামি ১০ দশ মুদ্রা মাত্র।

'বেঙ্গাল স্পেক্‌টেটর' প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে প্রথম সংখ্যায় এইরূপ লিখিত হইয়াছে :—

> অস্মদ্দেশীয় জনগণের জ্ঞান ও সুখের বৃদ্ধি যাহাতে হয় তাহাতে প্রবৃত্তির উপযোগি বিষয় সকল আমাদিগের সাধ্যানুসারে কিঞ্চিৎ আন্দোলন করণার্থে আমরা এতৎ পত্র প্রকাশ করণে উদ্যত হইয়াছি এবং যেপ্রকার সময় উপস্থিত হইয়াছে তাহাতে আমারদিগের উদ্যোগের আনুকূল্যের সম্ভাবনা, যেহেতু রাজ্যশাসনকারিরা প্রজার মঙ্গল বিষয়ে পুর্ব্বাপেক্ষা অধিক সচেষ্ট হইতেছেন এবং ভারতবর্ষস্থ ও ইংলণ্ডদেশস্থ ইংরাজের মধ্যে অনেকের অন্তঃকরণে

আমারদিগের হিতেচ্ছা প্রবল হইতেছে। অপর এতদ্দেশীয় সুশিক্ষিত ব্যক্তিদিগেরও স্বদেশের হিতাকাঙ্ক্ষা জন্মিয়াছে এবং তাঁহারা বিশেষ যত্নবান্ হইলে তাঁহাদিগের দ্বারা অনেক উপকার দর্শিতে পারে। আর তদ্ভিন্ন অন্যান্য ব্যক্তিদিগের স্বস্ব মতের বিরুদ্ধ কথা শ্রবণে যে দ্বেষ তাহার হ্রাস হইতেছে। অতএব এতদ্রূপ অবস্থায় গবর্ণমেণ্টের সমীপে দুঃখসমূহ নিবেদন পূর্ব্বক যাহাতে ঐ ক্লেশ নিবারণ এবং দেশের অবস্থার উৎকৃষ্টতা হয় তাহার প্রার্থনা, এবং আমারদিগের প্রার্থিত বিষয়ে সাহায্য করণার্থে ইংরাজদিগের অনুরোধ করা, আর সুশিক্ষিত ব্যক্তিদিগকে স্বদেশের মঙ্গলার্থে সম্যক্ প্রকারে যত্ন করিতে প্রবৃত্তি প্রদান, এবং অস্মদ্দেশীয় সাধারণ জনগণকে স্বস্বহিতাহিত উত্তমরূপে বিবেচনা দ্বারা উৎসাহাবলম্বন পূর্ব্বক আপনারদিগের মঙ্গলার্থে সচেষ্টিত হইতে প্রার্থনা করা আমাদিগের যথাসাধ্য অবশ্য কর্ত্তব্য হইয়াছে। পূর্ব্বোক্ত অভিপ্রায়ানুসারে আমরা এতৎপত্রে ঐ সকল বিষয়ের বিশেষ আলোচনা করিব যদ্দ্বারা রীতি ব্যবহারাদির উত্তমতা এবং বিদ্যা, কৃষিকর্ম্ম, ও বাণিজ্যাদির বৃদ্ধি আর রাজ্যশাসন কার্য্যের সুনিয়ম হইয়া প্রজাদিগের সর্ব্বপ্রকারে উন্নতি হয়।

পাঁচ মাস মাসিক-রূপে চলিয়া, ১৮৪২ সনের সেপ্টেম্বর মাস হইতে 'বেঙ্গাল স্পেকটেটর' পাক্ষিক পত্রে পরিণত হয়। ১ম খণ্ড, সপ্তম সংখ্যার ( ১ সেপ্টেম্বর ১৮৪২ ) শেষে এইরূপ বিজ্ঞাপিত হয় :—

এক্ষণে এতৎপত্র ইংরাজী ও বাঙ্গালা ভাষায় রচিত হইয়া মাসে দুইবার প্রকাশ হইবেক।

পর-বৎসর মার্চ মাস হইতে 'বেঙ্গাল স্পেকটেটর' সাপ্তাহিক-রূপে প্রকাশিত হইতে থাকে। ২য় খণ্ড, ৪-৫ সংখ্যার ( ফেব্রুয়ারি-মার্চ, ১৮৪৩ ) শেষে এই অংশটি মুদ্রিত আছে.—

এতৎ পত্র এক্ষণে মাসে দুইবার প্রকাশ না হইয়া মেং টমসন সাহেবের সাহায্যে সপ্তাহানন্তর প্রকাশ হইবেক, এতৎ ক্ষুদ্র পত্রিকা দ্বারা যাহাতে ভারতবর্ষের উপকার হয় তন্নিমিত্ত উক্ত সাহেব অতি যত্নবান, আমরা ভরসা করি পাঠকবর্গ এই সংবাদ শ্রবণে আহ্লাদিত হইবেন।

পরবর্ত্তী নবেম্বর মাসে 'বেঙ্গাল স্পেক্‌টেটরে'র প্রচার রহিত হয়। ২য় খণ্ড, ৩৯ সংখ্যায় ( ২০ নবেম্বর ১৮৪৩ ) কর্ত্তৃপক্ষ দুঃখের সহিত জানাইলেন :—

১৮৪২ শালের এপ্রেল মাসাবধি বেঙ্গাল স্পেক্‌টেটর পত্র মাসিক পত্রিকা রূপে প্রকাশ হয়, প্রোপ্রাইটরদিগের এতদ্দারা লাভ করণের ইচ্ছা না থাকাতে ঐ বৎসরের সেপ্টেম্বর মাসাবধি পক্ষান্তে প্রকাশ হইতে লাগিল এবং যদিও গ্রাহক সংখ্যা বৃদ্ধি হয় নাই এবং আয় দ্বারা ব্যয় নির্ব্বাহ হইত না তথাচ প্রোপ্রাইটরেরা এই পত্রিকা বিশেষরূপে দেশোপকারিণী করণাশয়ে ১৮৪৩ শালের মার্চ্চ মাসাবধি সাপ্তাহিক করিলেন তাঁহারা প্রায় ৮ মাস পর্য্যন্ত ইহা হইতে ব্যয় নির্ব্বাহ হয় কি না পরীক্ষা করিতেছিলেন কিন্তু শেষে দেখিলেন যে ইহাতে সহস্র মুদ্রার অধিক ক্ষতি হইয়াছে। সাপ্তাহিক হওয়াতে যদিও গ্রাহক বৃদ্ধি হইয়াছিল তথাচ তদ্দারা সমুদায় ব্যয় নির্ব্বাহ হইত না আর যে অভিপ্রায়ে এ পত্র সৃষ্টি হয় অর্থাৎ

এতদ্দেশীয় সাধারণ লোকে পাঠ করিবে এবং সকলে নানা বিষয়ের উপর লিখিবে তাহা হইল না অতএব প্রোপ্রাইটরেরা এতৎ পত্রের সাহায্যকারি গ্রাহকদিগের নিকট এবং সহকারি সম্পাদকবর্গ সন্নিধানে বিনয় পূর্ব্বক খেদান্বিত হইয়া বিজ্ঞাপন করিতেছেন যে অদ্যাবধি এতৎ পত্র প্রকাশ স্থগিত করা গেল যে সকল কারণে রহিত হইতেছে কোন উপায় দ্বারা যদি তাহা পরিবর্ত্ত হয় তবে আহ্লাদ পূর্ব্বক পুনর্ব্বার প্রকাশ করিবেন।

১৮৫৬ সনের জুলাই সংখ্যা 'অরুণোদয়' নামক অসমীয় ভাষার মাসিক পত্রে কলিকাতা হইতে 'বঙ্গদর্শক' নামে একখানি সম্বাদপত্র প্রকাশের উল্লেখ আছে:—

> শ্রীবাবু ব্রজনাথ সরকারে কলিকাতা নগরত বাঙ্গদর্শক নামেরে এখন নতুন সম্বাদপত্র চাপিবলৈ আরম্ভন করিচে।

এই 'বঙ্গদর্শক' কি 'বেঙ্গাল স্পেক্টেটর'?

**বিদ্যাদর্শন** (মাসিক)। জুন ১৮৪২।

অক্ষয়কুমার দত্ত এবং টাকী-নিবাসী প্রসন্নকুমার ঘোষ 'বিদ্যাদর্শন' নামে একখানি মাসিক পত্র প্রকাশ করেন। ইহার প্রথম সংখ্যার তারিখ—আষাঢ় ১৭৬৪ শকাব্দা (জুন ১৮৪২)। পত্র-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে প্রথম সংখ্যায় এইরূপ লিখিত হয়:—

> যখন যে জাতির মধ্যে সভ্যতা প্রবেশ করে, তাহার পূর্ব্বেই এই প্রকার প্রকাণ্ড পত্রের সৃষ্টি হইয়া বিদ্যার পথ মুক্ত হইতে থাকে। এই পরম প্রিয়কর নিয়মের পশ্চাদ্বর্ত্তি হইয়া আমরাও বঙ্গদেশের মৃতপ্রায় ভাষার পুনরুদ্দীপনে যত্ন করিতে অভিলাষ করিয়াছি, কিন্তু পাঠকগণকে কি প্রকারে তুষ্ট করিতে চেষ্টা করিব এই চিন্তা এইক্ষণে কেবল সংশয়ে পরিপূর্ণ রহিল, যেহেতুক আমাদিগের এবম্প্রকার উদ্যোগের ন্যায় এতদ্দেশে পূর্ব্বে এরূপ কোন কল্পনার সৃষ্টি হয় নাই, যে তাহার অনুগামি হইয়া আমরাও আমারদিগের অভিপ্রেত ব্যাপারে তত্তুল্য রচনাদি করিতে উদ্যত হই, সুতরাং এপ্রকার নূতন বর্ত্মে আমরা অতিশয় ভীতচিত্তে অগ্রসর হইলাম, এবং সংশয়াপন্ন হইয়া বিদ্যার্থিগণকে এই পথকে অবলম্বন করিতে নিমন্ত্রণ করিতেছি।......
>
> সম্প্রতি এই পত্রের বিশেষ তাৎপর্য্য ব্যক্ত করিবার জন্য ইহার সংক্ষেপ বিবরণ নিম্নদেশে প্রকাশ করিতেছি। এতৎ পত্রে এমত সকল বিষয়ের আলোচনা হইবেক, যদ্দ্বারা বঙ্গভাষায় লিপি বিদ্যার বর্ত্তমান রীতি উত্তম হইয়া সহজে ভাব প্রকাশের উপায় হইতে পারে। যত্নপূর্ব্বক নীতি, ও ইতিহাস, এবং বিজ্ঞান প্রভৃতি বহু বিদ্যার বৃদ্ধি নিমিত্ত নানা প্রকার গ্রন্থের অনুবাদ করা যাইবেক, এবং দেশীয় কুরীতির প্রতি বহুবিধ যুক্তি, ও প্রমাণ দর্শাইয়া তাহার নিবৃত্তির চেষ্টা হইবেক। তদ্ভিন্ন রূপকাদিলিখনে এক২ প্রকার নূতন নিয়ম প্রস্তুত করা যাইবেক।
>
> এইক্ষণে কবিতার রীতি আমারদিগের ভাষায় উত্তম নাই, অতএব তাহার প্রতি অধিক যত্ন করা অত্যন্ত প্রয়োজন বোধে সর্ব্বদাই সাধারণ লেখকদিগকে তর্কদ্বারা সাবধান করিব,



কালীপ্রসন্ন সিংহ



কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়



রাজেন্দ্রলাল মিত্র



অক্ষয়কুমার দত্ত

এবং উত্তম২ কবিতা যিনি লিখিয়া প্রেরণ করিবেন তাহা অবশ্য আমারদিগের বিচারের সহিত প্রকাশ করিতে ক্রটি করিব না।

'বিদ্যাদর্শন' মাত্র ছয় সংখ্যা প্রকাশিত হইয়াছিল। ইহা একখানি সুপরিচালিত পত্রিকা ছিল।

**সংবাদ ভৃঙ্গদূত** ( সাপ্তাহিক )। ইং ১৮৪২।

১২৪৯ সালে ( ইং ১৮৪২ ? ) নীলকমল দাসের সম্পাদকত্বে 'ভৃঙ্গদূত' নামে সাপ্তাহিক পত্র প্রকাশিত হয়। ইহার পরমায়ু দেড বৎসর বলিয়া কেহ কেহ উল্লেখ করিয়াছেন। গুপ্ত-কবি ও মহেন্দ্রনাথ বিদ্যানিধির মতে ১৮৪৮ সনে ইহা পুনঃপ্রকাশিত, এবং ১২৫৬ সালে ( ১৮৪৯ সনে ? ) লুপ্ত হয়।

**মঙ্গলোপাখ্যান পত্র** ( মাসিক )। জানুয়ারি ১৮৪৩।

১৮৪৩ সনের জানুয়ারি মাসে "The Evangelist মঙ্গলোপাখ্যান পত্র" জে. রবিনসনের সম্পাদকত্বে শ্রীরামপুর প্রেস হইতে প্রকাশিত হয়। এই মাসিক পত্রের প্রত্যেক সংখ্যার বামে ইংরেজী অংশ এবং দক্ষিণে বঙ্গানুবাদ থাকিত। প্রথম সংখ্যায় পত্র-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে এইরূপ লিখিত হইয়াছে :—

> এইক্ষণে আমরা যে পত্র ইউরোপীয় ও এতদ্দেশীয় খ্রীষ্টীয়ান বন্ধু ও ভ্রাতৃগণের সম্মুখে অর্পণ করি তাহা বর্ত্তমান বৎসরের আরম্ভে শ্রীরামপুরে বঙ্গদেশস্থ ডুবক [ ব্যাপটিষ্ট ] মণ্ডলীর প্রথম মিলিত সভার ফল। আমারদের চতুর্দ্দিকস্থ দেবপূজকেরদের পারমার্থিক ও সাধারণ মঙ্গলচেষ্টক ধর্ম্মোপদেশক ও ঈশ্বরপরায়ণ বন্ধুবর্গের সভাতে তাঁহারদের নানা স্থানহইতে আগমনের দ্বারা আমারদের পরমানন্দ জন্মিল এবং অনেক লোক প্রভুর প্রতি ফিরিয়াছে এবং অনেকে আপনারদের পরিত্রাণের পথ অন্বেষণ করিতেছে এই যে সম্বাদ তাঁহারা প্রকাশ করিলেন তদ্দারা আমারদের অন্তঃকরণ আরো আনন্দিত হইল। তাহাতে সুতরাং আমারদের এতদ্দেশীয় ভ্রাতারা যাহাতে অনুগ্রহ এবং আমারদের প্রভু ও ত্রাণকর্ত্তা যিশুখ্রীষ্ট বিষয়ক জ্ঞানেতে বৃদ্ধি পান এই নিমিত্ত আরো উপায় স্থির করিতে উদ্যুক্ত ছিলাম যেহেতুক এইক্ষণে আপন২ মণ্ডলীর অধ্যক্ষ ও শিক্ষক ব্যতিরেকে তাহারদের জ্ঞান প্রাপণের অন্য কোন উপায় প্রায় নাই।
>
> এই অভিপ্রায়েতে অনেক প্রকার গুরুতর প্রস্তাব করা গিয়াছিল তন্মধ্যে আমরা বোধ করিলাম যে বাঙ্গলা ভাষাতে এক সম্বাদ পত্র প্রকাশ করা সদুপায় বটে। ঐ সম্বাদ পত্রের দ্বারা এই দেশীয় আমারদের ভ্রাতারা মঙ্গল সমাচারের বৃদ্ধির এবং ভারতবর্ষ ও জগতের অন্যান্য স্থানীয় মণ্ডলীর বিষয়ে সকল গুরুতর সম্বাদ প্রাপ্ত হইতে পারিবেন…।

'মঙ্গলোপাখ্যান পত্র' ১৮৪৫ সন পর্য্যন্ত চলিয়াছিল। "৩ বালম। ১৮৪৫। নবেম্বর ডিসেম্বর। ৩৫, ৩৬ নম্বর' যুগ্ম-সংখ্যায় প্রকাশ :—

সম্পাদকের উক্তি।—অনবকাশপ্রযুক্ত নবেম্বর ও ডিসেম্বর মাসের পত্র উপযুক্ত সময়ে প্রকাশ হইতে পারিল না। এই ক্ষণে দুই মাসের একত্র প্রকাশ হওনের অভিপ্রায় যে ১৮৪৫ সালের পুস্তক সাঙ্গ করি। সেই অনবকাশপ্রযুক্ত আমারদের এই পত্রের সম্পাদকতা কর্ম্ম ত্যাগ করিতে হইল।...

## তত্ত্ববোধিনী পত্রিকা ( মাসিক )। ১৬ আগষ্ট ১৮৪৩।

"কলিকাতা নগরে শ্রীযুক্ত দ্বারিকানাথ ঠাকুর মহাশয়ের বাটীতে ১৭৬১ শকের ২১ আশ্বিন [ রবিবার ] দিবসে" তত্ত্ববোধিনী সভা সর্ব্বপ্রথম প্রতিষ্ঠিত হয়। এই সভার উদ্দেশ্য ছিল "ব্রহ্ম সমাজ যাহাতে স্থানে স্থানে স্থাপিত হয়, এবং যে রূপেতে সর্ব্বোৎকৃষ্ট পরম ধর্ম্ম বেদান্ত প্রতিপাদ্য ব্রহ্মবিদ্যার প্রচার হয়, তাহার সাধন।" ১৭৬৫ শকের ১লা ভাদ্র ( ১৮৪৩, ১৬ আগষ্ট ) তত্ত্ববোধিনী সভার মুখপত্রস্বরূপ 'তত্ত্ববোধিনী পত্রিকা' প্রকাশিত হয়। অক্ষয়কুমার দত্ত এই মাসিক পত্রিকার সম্পাদক নিযুক্ত হন। পত্রিকা-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে প্রথম সংখ্যায় এইরূপ লিখিত হয় :—

> কোন নুতন পত্র প্রকাশ হইলে সেই পত্র প্রকাশের তাৎপর্য্য অবগত হইতে অনেকে অভিলাষ করেন, অতএব তত্ত্ববোধিনী সভার অধ্যক্ষেরা যে অভিপ্রায়ে এতৎপত্রিকার সৃষ্টি করিলেন তাহার স্থুল বৃত্তান্ত এস্থলে অতি সংক্ষেপে ব্যক্ত করা যাইতেছে।
>
> তত্ত্ববোধিনী সভার অনেক সভ্য পরস্পর দুর দুর স্থায়ী প্রযুক্ত সভার সমুদয় উপস্থিত কার্য্য সর্ব্বদা জ্ঞাত হইতে পারেন না, সুতরাং ব্রহ্মজ্ঞানের অনুশীলনা এবং উন্নতি কিপ্রকার হইবেক? অতএব তাহারদিগের এসকল বিষয়ের অবগতির জন্য এই পত্রিকাতে সভার প্রচলিত কার্য্য বিষয়ক বিবরণ প্রচার হইবেক।
>
> অনেক সভ্য দুরদেশ বশতঃ বা শরীরগত অসুস্থতা হেতু বা কোন কার্য্যক্রমে অথবা অন্য কোন দৈব বিপাকে ব্রহ্মসমাজে উপস্থিত হইতে অশক্ত হয়েন বিশেষতঃ তাঁহারদিগের নিমিত্তে উক্ত সমাজের ব্যাখ্যান সময়ে সময়ে এই পত্রিকাতে প্রকটিত হইবেক।
>
> মহাত্মা শ্রীযুক্ত রাজা রামমোহন রায় কর্ত্তৃক ব্রহ্মজ্ঞান বিষয়ে যে সকল গ্রন্থ প্রস্তুত হইয়াছিল তাহা এইক্ষণে সাধারণের অপ্রাপ্ত হইয়াছে এবং অনেকে তাহার মর্ম্ম জানিতে বাসনা করেন, অতএব সেই সকল গ্রন্থ এবং অন্য যে কোন গ্রন্থ যাহাতে ব্রহ্মজ্ঞানের প্রসঙ্গ আছে তাহা এই পত্রিকাতে উদ্ধৃত হইবেক।
>
> পরব্রহ্মের উপাসনার প্রকার এবং তাঁহার স্বরূপ লক্ষণ জ্ঞাপনার্থে এবং সর্ব্বোপাসনা হইতে পরব্রহ্মের উপাসনা সর্ব্বোৎকৃষ্ট হইয়াছে ইহা জানাইবার নিমিত্তে আমারদিগের শাস্ত্রের সার মর্ম্ম সংগৃহীত হইবেক। বিচিত্র শক্তির মহিমা জ্ঞাপনার্থে সৃষ্ট বস্তুর বর্ণনা এবং অনন্ত বিশ্বের আশ্চর্য্য কৌশল প্রকাশিত হইবেক।
>
> কুকর্ম্ম হইতে নিবৃত্ত হইবার চেষ্টা না থাকিলে ব্রহ্মজ্ঞানে প্রবৃত্তি হয় না, অতএব যাহাতে লোকের কুকর্ম্ম হইতে নিবৃত্তি থাকিবার চেষ্টা হয় এবং মন পরিশুদ্ধ হয় এমত সকল উপদেশ প্রদত্ত হইবেক।

'তত্ত্ববোধিনী পত্রিকা'র কণ্ঠে "একমেবাদ্বিতীয়ং" বাক্যটি মুদ্রিত থাকিত। প্রথম সংখ্যা 'তত্ত্ববোধিনী পত্রিকা'র স্থচী এইরূপ :—

> ১। পত্রিকা প্রকাশের তাৎপর্য্য। ২। মহোপাধ্যায় শ্রীযুক্ত রামচন্দ্র বিদ্যাবাগীশ ভট্টাচার্য্য মহাশয় কর্তৃক বর্ত্তমান শকের [১৭৬৫] গত ৪ বৈশাখে ব্রহ্মসমাজে ব্যাখ্যাত হয়। ৩। মহোপাধ্যায় শ্রীযুক্ত রামচন্দ্র বিদ্যাবাগীশ ভট্টাচার্য্য মহাশয় কর্তৃক বর্ত্তমান শকের গত ১ জ্যৈষ্ঠে ব্রহ্মসমাজে ব্যাখ্যাত হয়। ৪। তত্ত্ববোধিনী পাঠশালা। ৫। মহাত্মা শ্রীযুক্ত রাজা রামমোহন রায় কর্তৃক বাজসনেয়সংহিতোপনিষদের ভাষা বিবরণের ভূমিকার চুর্ণক।

'তত্ত্ববোধিনী পত্রিকা' কি ভাবে পরিচালিত হইত, নকুড়চন্দ্র বিশ্বাস-লিখিত 'অক্ষয়-চরিতে' তাহার এইরূপ বিবরণ আছে :—

> ১৭৬৫ শকের ভাদ্র মাস হইতে তত্ত্ববোধিনী পত্রিকার প্রচারারম্ভ হয়। রমাপ্রসাদ রায় মহোদয় অপ্রকাশ্যভাবে একটি মুদ্রাযন্ত্র দান করেন। যন্ত্রালয় হেদুয়ার দক্ষিণ পার্শ্বে ছিল। ঈশ্বর জ্ঞান প্রচার পত্রিকার উদ্দেশ্য ছিল, কিন্তু অক্ষয় বাবুর চেষ্টায় ইহাতে ধর্ম্ম বিষয় ব্যতীত, সাহিত্য, বিজ্ঞান পুরাতত্ত্বাদি উৎকৃষ্ট উৎকৃষ্ট বিষয়গুলি আলোচিত হইতে আরম্ভ হয়। ইহা পূর্ব্বে কিরূপে সম্পাদিত হইত, তদ্বিষয়ে এ স্থলে কিছু উল্লেখ করা আবশ্যক হইতেছে। মহানুভব দেবেন্দ্রনাথ ঠাকুর এসিয়াটিক সোসাইটী কর্তৃক প্রদর্শিত পথ অবলম্বন করিয়া পেপার কমিটী (Paper Committee) নামে একটি প্রবন্ধনির্ব্বাচনী সভা সংস্থাপন করেন। কমিটীর পাঁচ জনের অধিক সভ্য (গ্রন্থাধ্যক্ষ) সংখ্যা ছিল না; অন্যান্য সভা সমিতির যেরূপ নিয়ম ইহারও সেইরূপ ছিল—একজন গ্রন্থাধ্যক্ষ অবসর গ্রহণ করিলে অপর একজন মনোনীত হইয়া তাঁহার স্থান পূর্ণ করিতেন। পণ্ডিতবর শ্রীঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর শ্রীযুক্ত বাবু (এক্ষণে ডাক্তার) রাজেন্দ্রলাল মিত্র শ্রীযুক্ত বাবু (এক্ষণে মহর্ষি) দেবেন্দ্রনাথ ঠাকুর শ্রীযুক্ত বাবু রাজনারায়ণ বসু শ্রীযুক্ত বাবু আনন্দকৃষ্ণ বসু ৺ শ্রীধর ন্যায়রত্ন ৺ আনন্দচন্দ্র বেদান্তবাগীশ ৺ প্রসন্নকুমার সর্ব্বাধিকারী ৺ রাধাপ্রসাদ রায় ৺ শ্যামাচরণ মুখোপাধ্যায় প্রভৃতি মহোদয়গণ ইহার সভ্য ছিলেন। সভার নিয়ম ছিল যে, কি গ্রন্থ-সম্পাদক, কি গ্রন্থাধ্যক্ষ কি অপর কোনও ব্যক্তি কেহ যদ্যপি পত্রিকায় প্রকটিত করিবার অভিলাষে কোনও প্রবন্ধ রচনা করেন, প্রবন্ধনির্ব্বাচনী সভার অধিকাংশ সভ্য কর্তৃক অগ্রে তাহা মনোনীত ও আবশ্যক হইলে পরিবর্ত্তিত ও সংশোধিত হইলে তবে পত্রিকাস্থ হইবে। ...১৭৭০ শকের ২৩এ শ্রাবণ তারিখের অধ্যক্ষ সভার অধিবেশনে তিনি [অক্ষয়কুমার] পেপার কমিটীর সভ্যশ্রেণী ভুক্ত হন। (পৃ. ১৯-২১)

অক্ষয়কুমার বার বৎসর, ১৮৪৩—১৮৫৫, 'তত্ত্ববোধিনী পত্রিকা' পরিচালন করিয়াছিলেন। তিনি ৩০৲ বেতনে এই পদে নিযুক্ত হন, কর্ম্মদক্ষতাগুণে তাহা বৃদ্ধি পাইয়া ৪৫৲ ও শেষে ৬০৲ হইয়াছিল। অক্ষয়কুমারের চেষ্টায় পত্রিকায় সাহিত্য, বিজ্ঞান, পুরাতত্ত্বাদি বিষয়েও বহু সুলিখিত প্রবন্ধ স্থান পাইয়াছিল। তাঁহার নিজের বহু রচনাও এই পত্রিকার পৃষ্ঠা অলঙ্কৃত করিয়া আছে। মহর্ষি দেবেন্দ্রনাথ 'আত্মজীবনী'তে লিখিয়াছেন :—

তাঁহার ন্যায় লোককে পাইয়া তত্ত্ববোধিনী পত্রিকার আশানুরূপ উন্নতি করি। অমন রচনার সৌষ্ঠব তৎকালে অতি অল্প লোকেরই দেখিতাম। তখন কেবল কয়েকখানা সংবাদপত্রই ছিল। তাহাতে লোকহিতকর জ্ঞানগর্ভ কোন প্রবন্ধই প্রকাশ হইত না। বঙ্গদেশে তত্ত্ববোধিনী পত্রিকা সর্ব্বপ্রথমে সেই অভাব পূরণ করে।

১৮৫০, জানুয়ারি-জুন সংখ্যা 'ক্যালকাটা রিভিয়ু'তে প্রকাশিত "Early Bengali Literature And Newspapers" প্রবন্ধে পাদরি লং 'তত্ত্ববোধিনী পত্রিকা' সম্বন্ধে এইরূপ মন্তব্য করেন :—

> To those, who wish to know what the expressiveness of the Bengali language means, we would recommend the perusal of the *Tatwabodhini Patrika*, a monthly publication in Bengali, which yields to scarcely any English publication in India, for the ability and originality of its articles

'তত্ত্ববোধিনী পত্রিকা'র উন্নতির মূলে প্রবন্ধ-নির্ব্বাচনী সভার কথাও স্মরণীয়। ১৮৫৯ খ্রীষ্টাব্দের মে মাসে তত্ত্ববোধিনী সভার সঙ্গে সঙ্গে এই সভাও বিলুপ্ত হয়।

অক্ষয়কুমার দত্তের পর নবীনচন্দ্র বন্দ্যোপাধ্যায় পত্রিকা-সম্পাদনের ভার গ্রহণ করেন ( সত্যেন্দ্রনাথ ঠাকুর : 'আমার বাল্যকথা…,' পৃ. ৬৪ )। অতঃপর যাঁহারা 'তত্ত্ববোধিনী পত্রিকা'র সম্পাদক নির্ব্বাচিত হইয়াছিলেন, তাঁহাদের নাম ও কার্য্যকাল :—

১। সত্যেন্দ্রনাথ ঠাকুর : ২৫ ডিসেম্বর ১৮৫৯—মার্চ ১৮৬২ ; এপ্রিল ১৯০৯—এপ্রিল ১৯১০ ; এপ্রিল ১৯১৫—জানুয়ারি ১৯২৩ ( ক্ষিতীন্দ্রনাথ ঠাকুরের সহযোগে )।

২। অযোধ্যানাথ পাকড়াশী : ১১ ফেব্রুয়ারি ১৮৬৫—এপ্রিল ১৮৬৭ ; এপ্রিল ১৮৬৯—১৮৭২।*

৩। হেমচন্দ্র বিদ্যারত্ন : এপ্রিল ১৮৬৭—এপ্রিল ১৮৬৯ ; এপ্রিল ১৮৭৭—সেপ্টেম্বর ১৮৮৪।

৪। দ্বিজেন্দ্রনাথ ঠাকুর : সেপ্টেম্বর ১৮৮৪—এপ্রিল ১৯০৮।

৫। রবীন্দ্রনাথ ঠাকুর : এপ্রিল ১৯১০—এপ্রিল ১৯১৫।

৬। ক্ষিতীন্দ্রনাথ ঠাকুর : এপ্রিল ১৯১৫—জানুয়ারি ১৯২৩ ( সত্যেন্দ্রনাথের সহযোগে) ; জানুয়ারি ১৯২৩—…

---

* অযোধ্যানাথ পাকড়াশী মৃত্যুর ( ২৮ আগষ্ট ১৮৭৩ ) অব্যবহিত পূর্ব্বে মহর্ষির বিরাগভাজন হইয়াছিলেন। ১৮৭২ সনে বৈজ্ঞানিক সীতানাথ ঘোষের উপর 'তত্ত্ববোধিনী পত্রিকা'র সম্পাদন-ভার অর্পিত হয়। জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর "পিতৃদেব সম্বন্ধে আমার জীবনস্মৃতি" প্রবন্ধে ( 'প্রবাসী,' মাঘ ১৩১৮ ) লিখিয়াছেন :—সীতানাথ "একজন বৈজ্ঞানিক ছিলেন। তিনি তড়িৎ চিকিৎসার জন্য একপ্রকার নূতন যন্ত্র উদ্ভাবন করিয়াছিলেন। তিনি কিছু দিন তত্ত্ববোধিনী পত্রিকায় সম্পাদকতাও করিয়াছিলেন। হিন্দু তাড়িৎ-জ্ঞান সম্বন্ধে গবেষণাপূর্ণ অনেকগুলি প্রবন্ধ তিনি পত্রিকায় প্রকাশ করেন।" ৩৫১-৫৩ ও ৩৬৫ সংখ্যা পত্রিকায় ঘোষ-মহাশয়-লিখিত আর্য্যঋষিদিগের তড়িৎ-বিষয়ক জ্ঞান সম্বন্ধে এক দীর্ঘ প্রবন্ধ প্রকাশিত হইয়াছে। এই প্রসঙ্গে যোগীন্দ্রনাথ সমাদ্দার-লিখিত "বৈজ্ঞানিক সীতানাথ" প্রবন্ধ ( 'প্রবাসী,' জ্যৈষ্ঠ ১৩১৯ ) পঠিতব্য।

'তত্ত্ববোধিনী পত্রিকা' দীর্ঘকাল জীবিত থাকিয়া ক্ষিতীন্দ্রনাথের মৃত্যুর পর বন্ধ হইয়াছে।

## কায়স্থ কৌস্তুভ। ১৭ জুলাই ১৮৪৪।

ইহার প্রথম সংখ্যা প্রকাশিত হয়—১৮৪৪ সনের ১৭ই জুলাই। প্রথম সংখ্যার আখ্যা-পত্রটি উদ্ধৃত করিতেছি :—

> কায়স্থ কৌস্তুভ অর্থাৎ কায়স্থ উৎপত্তির বিবরণ, এবং তাহারদিগের ক্রিয়া সংস্কৃত ও বঙ্গ ভাষায় বহু পণ্ডিত সম্মত মীমাংসা দ্বারা প্রকাশিত হইল, এবং নানা শাস্ত্র হইতে প্রমাণ শ্লোক সকল অবিকল লিখিত হইল। ১ সংখ্যা শ্রীরাজনারায়ণ মিত্র কর্ত্তৃক সংগৃহীত।··· শকাব্দাঃ ১৭৬৬ সন ১২৫১ শাল ৩ শ্রাবণ।

দ্বিতীয় সংখ্যার প্রকাশকাল—১১ মার্চ ১৮৪৫ (২৯ ফাল্গুন ১২৫৫)। এই সংখ্যার ভূমিকায় প্রকাশ :—

> মনুষ্যের স্বীয় স্বীয় জাতীয় ধর্ম্ম সনাতন হয়, ঐ স্বধর্ম্ম নাশ হইলে নরকে নিয়ত বাস করেন।···কায়স্থ জাতি যে ক্ষত্রিয় বর্ণ ইহা সম্পূর্ণ রূপে সপ্রমাণ শাস্ত্রোক্ত বচন দ্বারা (১) প্রথম সঙ্খ্যক কায়স্থকৌস্তুভ গ্রন্থে নিশ্চয় প্রকাশ করা গিয়াছে, এইক্ষণে এই (২) দ্বিতীয় ভাগ গ্রন্থে ঐ প্রথম ভাগের পোষকার্থে ও পরিষ্কার ব্যাখ্যা করণার্থে শাস্ত্রের বচন সকল শাস্ত্রাধীন যুক্তি দ্বারা কায়স্থ বা ক্ষত্রিয় বর্ণ ইহাই দৃঢরূপে পণ্ডিতদিগের বোধার্থে এবং সন্দেহ ভঞ্জনার্থে প্রকট করা যাইতেছে।

'কায়স্থ কৌস্তুভে'র তৃতীয় সংখ্যার তারিখ—৫ মে ১৮৪৮ (২৪ বৈশাখ ১২৫৫)। ইহার আর কোন সংখ্যা প্রকাশিত হইয়াছিল কি না আমাদের জানা নাই।

## সর্ব্বরসরঞ্জিনী (সাপ্তাহিক)। ইং ১৮৪৪।

কতিপয় শিক্ষিত যুবক প্রভাকর যন্ত্রালয় হইতে ১২৫১ সালে (ইং ১৮৪৪) 'সর্ব্বরস-রঞ্জিনী' নামে একখানি সাপ্তাহিক পত্র প্রকাশ করেন।* ইহা দুই বৎসর কাল জীবিত ছিল।

## সংবাদ রাজরাণী (সাপ্তাহিক)। ইং ১৮৪৪।

ভূতপূর্ব্ব 'সংবাদ দিবাকর'-সম্পাদক গঙ্গানারায়ণ বসুর সম্পাদকত্বে 'সংবাদ রাজরাণী' ১২৫১ সালে (ইং ১৮৪৪ ?) প্রকাশিত হয়। ইহার স্থিতিকাল অল্প দিন।

## পক্ষির বিবরণ। ইং ১৮৪৪।

১৮৪৪ সনে ভূতপূর্ব্ব 'পশ্বাবলী'-সম্পাদক রামচন্দ্র মিত্র কলিকাতা-স্কুলবুক-সোসাইটির সাহায্যে "পক্ষির বিবরণ। Ornithology. No 1" বাহির করেন। ইহার মূল্য ছিল

* "...The seventh paper is *Sarbarasaranjini*, or sentimentalist, a weekly octavo of half a sheet, of recent origin and very limited circulation."—The *Friend of India*, 9 Jany. 1845.

দশ পয়সা। ইহাতে সাধারণভাবে কতকগুলি পাখীর কথা বলা হইয়াছে। রামচন্দ্র প্রথম সংখ্যায় ( পৃ. ৪৮ ) লিখিয়াছিলেন :—"ভারতবর্ষীয় পক্ষীর বৃত্তান্ত পরে লিখিব।" কিন্তু ইহার আর কোন সংখ্যা প্রকাশিত হয় নাই।

## নিত্যধর্ম্মানুরঞ্জিকা ( পাক্ষিক··· )। ১১ জানুয়ারি ১৮৪৬।

"নাস্তিকগণের বিরুদ্ধে যুদ্ধ" ঘোষণা করিয়া ১১ই জানুয়ারি ১৮৪৬ তারিখে যোড়াবাগান হইতে 'নিত্যধর্ম্মানুরঞ্জিকা' নামে পাক্ষিক পত্র প্রকাশিত হয়। পরবর্ত্তী ১৩ই জানুয়ারি 'বেঙ্গল হরকরা' লেখেন :—

> A Bengalee paper styled *Nityo Dhurmanoo Runjeeka* was issued from a Native Press on Sunday last Its principal object is to support the popular religion of the Hindoo, and oppose tooth and nail the spread of Vedantism or any creed other than the one it advocates. It is a bimonthly publication and will be distributed gratis to both the Laity and Clergy among the Hindoos...

'নিত্যধর্ম্মানুরঞ্জিকা'র সম্পাদক ছিলেন নন্দকুমার কবিরত্ন। এই পত্রিকা "পাতুরিয়াঘাটার শ্রীযুত বাবু শিবচরণ কারফরমার বাটী হইতে বণ্টন" হইত। প্রত্যেক সংখ্যার কণ্ঠদেশে এই শ্লোকটি মুদ্রিত হইত :—

একো বিষ্ণুর্ন দ্বিতীয়ঃ স্বরূপঃ।

—০—

সদ্বিচারজুষাং নৃণাং জ্ঞানানন্দপ্রদায়িকা
নিত্যানিত্যাহ্লাদকরী নিত্যধর্ম্মানুরঞ্জিকা

শ্রীকৃষ্ণাখ্যং পরমমধুরং পীতকৌষেয়বস্ত্রং।
গোলোকেশং সজলজলদশ্যামলং স্মেরবক্ত্রং
পূর্ণব্রহ্ম শ্রুতিভিরুদিতং নন্দসূনুং পরেশং।
রাধাকান্তং কমলনয়নং চিন্তয় ত্বং মনো মে।

দশ বৎসর পাক্ষিকরূপে চলিবার পর 'নিত্যধর্ম্মানুরঞ্জিকা' মাসিকপত্রে পরিণত হয়। সম্পাদক লিখিয়াছিলেন :—

> পাঠকবর্গের প্রতি সাতিশয় বিনয় দ্বারা নিবেদন করিতেছি, এই বর্ত্তমান অগ্রহায়ণ মাসাবধি ( ১২৬৩ সাল ) নিত্যধর্ম্মানুরঞ্জিকা পত্রিকা মাসে একবার প্রকাশ করিতে আরম্ভ করিলাম,···।

## বিদ্যাকল্পদ্রুম ( ত্রৈমাসিক )। ২৬ জানুয়ারি ১৮৪৬।

১৮৪৬ সনের জানুয়ারি মাসে ( ১৪ মাঘ ১৭৬৭ শক ) "বিদ্যাকল্পদ্রুম অর্থাৎ বিবিধ বিদ্যাবিষয়ক রচনা শ্রী কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায় দ্বারা সংগৃহীত" হইয়া প্রকাশিত হয়। ইহার ইংরেজী নাম *Encyclopaedia Bengalensis.* ১ম কাণ্ডে "মঙ্গলাচরণে" 'বিদ্যাকল্পদ্রুম' প্রচারের উদ্দেশ্য এইরূপ বিবৃত হইয়াছে :—

বঙ্গভূমির মধ্যে সাধারণের মতিভ্রম নিবারণার্থে গৌড়ীয় ভাষাতে ইউরোপীয় পুরাবৃত্ত ও পদার্থ বিদ্যার অনুবাদ এক উত্তম উপায় বোধ হইতেছে কেননা অবিদ্যা ও ভ্রান্তির যে দুষ্ট শক্তি দেশ ব্যাপিয়া প্রবল আছে তাহা হইতে সাধারণের মন এ উপায়ে মুক্তি পাইতে পারে কিন্তু এই প্রকারে গৌড়ীয় ভাষাতে ইউরোপীয় বিদ্যার অনুবাদ যত বাঞ্ছনীয় তত সহজ নহে অতএব অসাধ্য জ্ঞান করিয়া আমি অনেক দিন পর্য্যন্ত এ চেষ্টাতে বিরত ছিলাম কিন্তু সম্প্রতি বেঙ্গাল গবর্ণমেণ্ট সমীপে উৎসাহ পাইয়া উক্ত অনুবাদের প্রতিজ্ঞাতে পুনশ্চ প্রবৃত্ত হইয়া পরমেশ্বরের প্রসাদে নির্ভর রাখিয়া ইউরোপীয় পুরাবৃত্ত পদার্থ বিদ্যা ক্ষেত্র পরিমাণ জ্যোতিষাদি সকল শাস্ত্র স্বদেশীয় ভাষাতে বিস্তার পূর্ব্বক পশ্চিম খণ্ডের জ্ঞান পূর্ব্ব খণ্ডে স্থাপন করিতে চেষ্টিত হইয়াছি।

যে২ গ্রন্থ আমি রচনা করিতে প্রবৃত্ত আছি তাহা উক্ত বিষয়ক কোন বিশেষ পুস্তক হইতে অনুবাদ না করিয়া বরং নানা মূল হইতে সংগ্রহ করিতে কল্পনা করিতেছি···। আমার অভিপ্রায় এই যে বঙ্গভূমির সমস্ত জাতিকে আমার শ্রোতা করি অতএব যে কেহ পাঠ করিতে পারে সকলের হৃদ্বোধক কথা ব্যবহার করিব তথাচ রচনার মাধুর্য্য দর্শাইয়া মনোরঞ্জক শিক্ষা বিস্তার করিতে সাধ্যক্রমে ত্রুটি করিব না কিন্তু রূপক অলঙ্কারাদি রচনার শোভা স্পষ্টতার বাধক হইলে তাহার অনুরোধে বাক্যের সারল্য নষ্ট করিব না। জ্যোতিষ পদার্থ ও নীতি বিদ্যাতে অনেক পারিভাষিক শব্দ ও তর্ক আছে এজন্য তাহা অবশ্য কিঞ্চিৎ কঠিন হইবে কিন্তু ব্যাখ্যা ও টীকা দ্বারা সহজ করিতে যত্ন করিব। ভূমিকা ও অনুবন্ধে সরল বর্ণনার ধারা অপেক্ষা কঠিন বিচারের ধারার প্রাবল্য প্রযুক্ত পাঠকবর্গ যৎকিঞ্চিৎ বুদ্ধিমান্ না হইলে তাহার অধিকারী হইতে পারিবেন না তথাপি বঙ্গদেশীয় লোকের বোধগম্য করণার্থে সর্ব্বপ্রকার চেষ্টা করা যাইবেক।

'বিদ্যাকল্পদ্রুমে'র এক-একটি কাণ্ড সাধারণতঃ তিন মাসের ব্যবধানে প্রকাশিত হইত। প্রত্যেক কাণ্ডের তিনটি করিয়া সংস্করণ—ইংরেজী-বাংলা, বাংলা ও ছাত্রোপযোগী বাংলা—মুদ্রিত হইত আমরা 'বিদ্যাকল্পদ্রুমে'র বারটি কাণ্ড দেখিয়াছি, সেগুলি—

ইং ১৮৪৬ :— ১। রোম রাজ্যের পুরাবৃত্ত, ১ খণ্ড; ২। ক্ষেত্রতত্ত্ব, ১ খণ্ড; ৩। বিবিধ বিষয়ক পাঠ, ১ খণ্ড; ৪। রোম রাজ্যের পুরাবৃত্ত, ২ খণ্ড।

ইং ১৮৪৭ :— ৫। জীবনবৃত্তান্ত; ৬। ইজিপ্ত দেশের পুরাবৃত্ত; ৭। বিবিধ বিষয়ক পাঠ, ২ খণ্ড।

ইং ১৮৪৮ :— ৮। ভূগোল বৃত্তান্ত; ৯। ক্ষেত্রতত্ত্ব, ২ খণ্ড।

ইং ১৮৪৯ :—১০। নীতিবোধক ইতিহাস (রাজদূত এবং সরলতার পুরস্কার নামক গল্প); ১১। চিত্তোৎকর্ষবিধান, ১ খণ্ড।

ইং ১৮৫০ :—১২। চিত্তোৎকর্ষবিধান, ২ খণ্ড।

ইহার সর্ব্বসমেত তেরটি কাণ্ড প্রকাশিত হইয়াছিল। ত্রয়োদশ কাণ্ডের (জীবনবৃত্তান্ত ?) উল্লেখ উত্তরপাড়া পাবলিক লাইব্রেরির পুস্তক-তালিকায় আছে।

**জগদুদ্দীপক ভাস্কর** ( সাপ্তাহিক )। ১১ জুন ১৮৪৬।

'জগদুদ্দীপক ভাস্কর' মুসলমান-পরিচালিত দ্বিতীয় বাংলা সংবাদপত্র। এই সাপ্তাহিক পত্রে বাংলা ছাড়া আরও চারিটি ভাষায় ( ইংরেজী, হিন্দী, ফার্সী এবং উর্দ্দু বা হিন্দুস্থানীতে ) রচনা মুদ্রিত করিবার সঙ্কল্প করিয়া ১৮৪৬ সনের ফেব্রুয়ারি মাসে ফরীদ-উদ্দীন খাঁ প্রথমে যে অনুষ্ঠান-পত্র প্রচার করিয়াছিলেন, তাহা পাঠ করিয়া জনৈক পাঠক 'সম্বাদ ভাস্করে' ( ১ এপ্রিল ১৮৪৬ ) এইরূপ মন্তব্য করেন :—

> সম্প্রতি নব্য সম্পাদক মৌলবি ফরিদুদ্দিন খাঁন সাহেব···একখানি কাগজে পঞ্চভাষা সংগ্রহ করার যে ব্যবস্থা করিয়াছেন যদিও তাহাতে তাঁহার পরিশ্রমের ধন্যবাদ করা শ্রেয়ঃ কিন্তু ইদানীং ঐ পঞ্চ ভাষাতে পরিপক্ক ব্যক্তি অতি বিরল অতএব যে ব্যক্তিরা ঐ সকল ভাষা মধ্যে এক কি দুই ভাষাজ্ঞ বটেন তাঁহারা অন্য২ ভাষা সহিত ঐ সমাচার পত্রের মূল্য অধিক ধার্য্য হওয়াতে তাহা গ্রহণ করা অবশ্য কঠিন গ্রহণ করিয়া তাহা হইতে বিরত হইবেন, যেহেতুক মৌলবী সাহেবের বহু মূল্যের পঞ্চভাষা সঙ্কলিত দীর্ঘে পিণ্ড কাগজ দ্বারা এক কি দুই ভাষাজ্ঞ ব্যক্তিরা যে সকল সমাচার জানিতে পারিবেন তাহা অন্যান্য বঙ্গ এবং পারস্য ভাষার অল্প মূল্যের কাগজ দ্বারাই জ্ঞাত হওয়া সম্ভব অতএব অল্প ব্যয়ে যাহা উপলব্ধ হয় তাহা পরিত্যাগ করিয়া বহু ব্যয়ের পক্ষে কদাচ সাধারণের মনোযোগ হইবেক না, এ অবস্থায় মৌলবী সাহেবের অন্য উপায় করা ভাল ছিল, তাহা এই যে বঙ্গীয় ব্যক্তিব্যূহের নিমিত্তে ইংরেজি এবং বঙ্গ ও পারস্য ভাষাত্রয়ের এক কাগজ এবং হিন্দুস্থানিদিগের কারণ ইংরেজি এবং উর্দ্দু ও নাগরি ভাষাত্রয়ের এক কাগজ অষ্ট পৃষ্ঠা পরিমাণে স্বতন্ত্র২ প্রস্তুত এবং প্রত্যেক কাগজের মূল্য দুই২ টাকা ধার্য্য করিলে তাঁহার লভ্যের হানি না হইয়া ঐ কাগজ গ্রহণে তাবতেই উৎসাহযুক্ত হইতেন অতএব এপর্য্যন্ত মৌলবী সাহেবের কাগজ প্রচার না হওয়া বিধায় যদি এইক্ষণেও তিনি আমার পরামর্শ গ্রহণ করেন তবে অবশ্য উত্তরকালে ফলদৃষ্ট করিবেন নতুবা যাহা ঘটিবেক তাহা পরে সকলেই দেখিবেন ইতি।···ঐ সমাচার পত্রের নাম ইংলিস ভাষাতে 'ইণ্ডীয়ান সন্' এবং পারস্য ভাষাতে 'দকত বেওয়াকেয়াত' এবং বঙ্গভাষাতে 'জগদুদ্দীপক ভাস্কর' লিখিত হইয়াছে, 'নাগর অক্ষরে কি লিখিয়াছেন তাহাতে আমি জ্ঞান রহিত বিধায় জানিতে পারিলাম না'···

'জগদুদ্দীপক ভাস্কর' পত্রের প্রথম সংখ্যা প্রকাশিত হয়—১১ জুন ১৮৪৬। ইহার বার্ষিক মূল্য নির্দ্দিষ্ট হইয়াছিল ৪০৲ টাকা। প্রথম সংখ্যা পাঠ করিয়া 'ক্যালকাটা রিভিয়ু' ( জানুয়ারি জুন ১৮৪৬ ) যে মন্তব্য করেন, তাহা নিম্নে উদ্ধৃত করা হইল :—

> ***The Indian Sun, Calcutta—Printed and published in the Indian Sun Press, old Madrasa, No. 101, Boitakhanah Street, by Moulavi Nussir-ud-din, for the Proprietor.***
>
> **This is a weekly Journal which made its first appearance, on the 11th of June; and we desire duly to record its existence as one of the curiosities of our local Literature. It is a polyglott Newspaper, consisting at present of *ten* folio pages of ample breadth and length, and intended ere long to be enlarged to *sixteen* pages. Each page consists of five parallel columns in five different languages, viz, Persian,**

Hindi, English, Bengali, and Urdu or Hindustani. The subject matter is the same in all—being rendered or translated into each of these languages. The English occupies the central column, and is properly flanked and guarded on the one side by the Persian and Hindi versions, and on the other by the Bengali and Urdu equivalents....

দুই মাস যাইতে-না-যাইতেই পত্রিকাখানির মৃত্যু ঘটে। ৩০ জুলাই ১৮৪৬ তারিখের 'ফ্রেণ্ড-অব-ইণ্ডিয়া' পত্রে প্রকাশ :—

*Monday, July 27.*—The *Indian Sun*, a paper published in five languages has set for ever, without, however, leaving the horizon in greater darkness than before. The plan of the paper was beyond the strength or resources of any man, European or Native ; ...

**পাষণ্ডপীড়ন** (সাপ্তাহিক)। ২০ জুন ১৮৪৬।

১৮৪৬ সনের ২০এ জুন প্রভাকর-যন্ত্রালয় হইতে 'পাষণ্ডপীড়ন' নামে একখানি সাপ্তাহিক পত্র প্রকাশিত হয়। ঈশ্বরচন্দ্র গুপ্ত লিখিয়া গিয়াছেন :—

১২৫৩ সালের আষাঢ় মাসের সপ্তম দিবসে প্রভাকর যন্ত্রে পাষণ্ডপীড়নের জন্ম হইল। ইহাতে পূর্ব্বে কেবল সর্ব্বজন-মনোরঞ্জন প্রকৃষ্ট প্রবন্ধপুঞ্জ প্রকটিত হইত, পবে ৫৪ সালে কোন বিশেষ হেতুতে পাষণ্ডপীড়ন, পাষণ্ডপীড়ন করিয়া, আপনিই পাষণ্ড হস্তে পীড়িত হইলেন। অর্থাৎ সীতানাথ ঘোষ নামক জনেক কৃতঘ্ন ব্যক্তি যাহার নামে এই পত্র প্রচারিত হয়, সেই অধার্ম্মিক ঘোষ বিপক্ষের সহিত যোগ দান করতঃ ঐ সালের ভাদ্র মাসে পাষণ্ডপীড়নের হেড চুরি করিয়া পলায়ন করিল, সুতরাং আমাদিগের বন্ধুগণ তৎপ্রকাশে বঞ্চিত হইলেন। ঐ ঘোষ উক্ত পত্র ভাস্করের করে দিয়া পাতরে আছড়াইয়া নষ্ট করিল। ('সংবাদ প্রভাকর', ১ বৈশাখ ১২৫৯)

পাষণ্ডপীড়ন ২০ জুন ১৮৪৬ (৭ আষাঢ় ১২৫৩) তারিখে জন্মলাভ করিয়া পর-বৎসর ভাদ্র মাসে (আগস্ট-সেপ্টেম্বর, ১৮৪৭) লুপ্ত হয়। 'সম্বাদ ভাস্কর'-সম্পাদক গৌরীশঙ্কর তর্কবাগীশ (গুড়গুড়ে ভট্টচায) "পূর্ব্বে বন্ধুরূপে প্রভাকরের অনেক সাহায্য করিতেন।" কিন্তু "১২৫৪ সালেই তর্কবাগীশের সহিত ঈশ্বরচন্দ্রের বিবাদ আরম্ভ এবং ক্রমে প্রবল হয়। ঈশ্বরচন্দ্র 'পাষণ্ডপীড়ন' এবং তর্কবাগীশ 'রসরাজ' পত্র অবলম্বনে কবিতা-যুদ্ধ আরম্ভ করেন। শেষে নিতান্ত অশ্লীলতা, গ্লানি এবং কুৎসাপূর্ণ কবিতায় পরস্পরে পরস্পরকে আক্রমণ করিতে থাকেন। দেশের সর্ব্বসাধারণে সেই লড়াই দেখিবার জন্য মত্ত হইয়া উঠে। সেই লড়াইয়ে ঈশ্বরচন্দ্রেরই জয় হয়।"

**সত্যসঞ্চারিণী পত্রিকা** (মাসিক)। আগস্ট ১৮৪৬।

১৮৪৬ সনের মে মাসে কলিকাতায় সত্যসঞ্চারিণী সভার প্রতিষ্ঠার কথা সংবাদপত্রে ঘোষিত হইয়াছিল। এই বেদান্ত-সভার সভাপতি ছিলেন—রামমোহন রায়ের কনিষ্ঠ পুত্র

রমাপ্রসাদ রায়। সভার মুখপত্র-স্বরূপ 'সত্যসঞ্চারিণী পত্রিকা' নামে একখানি মাসিক পত্রিকা পরবর্ত্তী আগস্ট মাসে প্রচারিত হয়। ২৭ আগস্ট ১৮৪৬ তারিখের 'ফ্রেণ্ড-অব-ইণ্ডিয়া'য় প্রকাশ :—

> **Thursday, August 20.—We have been favoured with the first number of a Native paper, the Suttusuncharinee, which has just issued from the Press. It is established by a portion of the large and increasing body who may be designated Hindoo Deists, who have been raised by education above the puerilities of idolatry,—the outward observances of which, however, they have not the moral courage to discard,—but instead of embracing the truths of the Gospel, have taken refuge in Vedantism.**

'সত্যসঞ্চারিণী পত্রিকা'র সম্পাদক ছিলেন "হিন্দুকালেজের প্রধান গণিত ছাত্রীয় বৃত্তিধারী সুশিক্ষিত ছাত্র" শ্যামাচরণ বসু। ১৪ নবেম্বর ১৮৪৭ তারিখে সম্পাদকের মৃত্যু হইলে 'সত্যসঞ্চারিণী'ও রহিত হইয়া যায়।

## সমাচার জ্ঞানদর্পণ (সাপ্তাহিক)। ১৭ অক্টোবর ১৮৪৬।

১৭ অক্টোবর ১৮৪৬ তারিখে ভাস্কর-যন্ত্রালয় হইতে উমাকান্ত ভট্টাচার্য্যের সম্পাদনায় 'সমাচার জ্ঞানদর্পণ' প্রকাশিত হয়। পরবর্ত্তী ২২এ অক্টোবরের 'ফ্রেণ্ড-অব-ইণ্ডিয়া'য় প্রকাশ :—

> **_Monday, October 19._—We learn from the _Englishman_ that a new native paper has been started from the _Bhaskur_ press from Saturday last. It promises chiefly to discuss questions of morality and religion, leaving aside politics, we presume, to its able brother the _Bhaskur_. So we have now three journals of different characters issuing from the Press, the _Bhaskur_, the politician; _Rosoraj_, the satirist, and the _Gan Durpun_, the moralist.**

'সমাচার জ্ঞানদর্পণ' প্রতি শনিবার প্রাতঃকালে বাহির হইত। ঈশ্বরচন্দ্র গুপ্ত লিখিয়াছেন, ১২৫৬ সালের আশ্বিন মাসে (সেপ্টেম্বর-অক্টোবর ১৮৪৯) ইহার প্রচার রহিত হয়।

## জগদ্বন্ধু (মাসিক)। ইং ১৮৪৬।

সীতানাথ ঘোষ, ব্রজলাল কারফরমা এবং উমেশচন্দ্র মিত্র প্রভৃতি হিন্দু-কলেজের কয়েক জন সুশিক্ষিত যুবকের চেষ্টায় ১২৫৩ সালে (ইং ১৮৪৬) 'জগদ্বন্ধু' নামে একখানি মাসিক-পত্রের জন্ম হয়। সীতানাথ ঘোষ এই পত্রের সম্পাদক ছিলেন। 'সংবাদ প্রভাকরে' (১ বৈশাখ ১২৫৫) প্রকাশ,—

> **মাঘ, ১২৫৪।...হিন্দুকালেজের প্রধান গৃহের ছাত্র জগদ্বন্ধু পত্রের সম্পাদক বাবু সীতানাথ ঘোষ অল্প বয়সে বিবাহের ফল বিষয়ে উত্তম এসে লেখাতে মৃত হেয়ার সাহেবের ফণ্ড হইতে এক শত টাকা পারিতোষিক প্রাপ্ত হইয়াছেন।**

'জগদ্বন্ধু' প্রায় তিন বৎসর স্থায়ী হইয়াছিল। ১ বৈশাখ ১২৫৬ (১২ এপ্রিল ১৮৪৯) তারিখে 'সংবাদ প্রভাকর' লেখেন :—

> …বর্ত্তমান বর্ষে জগদ্বন্ধু পত্রিকার বিনাশ হওয়াতে আমরা অতিশয় ক্ষুব্ধ হইয়াছি, যেহেতু তাহাতে অতি উত্তম২ প্রবন্ধ সকল প্রকটিত হইত।

## উপদেশক (মাসিক)। জানুয়ারি ১৮৪৭।

'মঙ্গলোপাখ্যান' পত্রের অভাব দুরীকরণার্থ ১৮৪৭ সনের জানুয়ারি মাসে 'উপদেশক' নামে মাসিক পত্রিকার জন্ম হয়। ইহার মূল্য ছিল দুই আনা। পত্রিকা-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে প্রথম সংখ্যায় প্রকাশ :—

> মঙ্গলোপাখ্যান নামে যে পত্রিকা কএক বৎসর পর্য্যন্ত মাসে মাসে ছাপা হইত, তদ্দ্বারা বঙ্গ দেশীয় খ্রীষ্টীয়ান লোকেরা পারমার্থিক জ্ঞানপ্রদানাদি অধিক উপকার লাভ করিত। সম্প্রতি সেই পত্রিকা সম্পাদকের অবকাশাভাব হেতুক স্থগিত হইল, ইহাতে অনেকে মনে দুঃখিত হইয়াছে, এই কারণে পুনরায় ঐ প্রকার এক পত্রিকা মাসে মাসে ছাপাইতে স্থির করা গেল।

'উপদেশক' সম্পাদন করিতেন—পাদরি জে. ওয়েঙ্গার। ১৮৫৭ সনের মে মাস পর্য্যন্ত চলিয়া ইহার প্রচার রহিত হয়। মার্ডক লিখিয়াছেন, ১৮৫৭ সন পর্য্যন্ত 'উপদেশক' পরিচালনা করিয়া সম্পাদক স্বদেশে গমন করেন; ১৮৬৩ সনে এ-দেশে ফিরিয়া তিনি 'উপদেশক'কে পুনরুজ্জীবিত করিয়াছিলেন। ১৮৬৫ সনে ইহা লুপ্ত হয়।

## দুর্জ্জন দমন মহানবমী (মাসিক…)। ৯ ফেব্রুয়ারি ১৮৪৭।

১৮৪৭ সনের ৯ই ফেব্রুয়ারি (২৮ মাঘ ১২৫৩) 'দুর্জ্জন দমন মহানবমী' মাসিকপত্র-রূপে প্রকাশিত হয়। প্রথম সংখ্যায় পত্রিকা-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে এইরূপ লিখিত হইয়াছে : –

> …ধর্ম্ম বিষয়ক বহুবিধ মতের আন্দোলনে কোনমতে মতস্থির নাই, বুদ্ধি ও মনের চাঞ্চল্য প্রযুক্ত ধর্ম্মে অনাস্থা জন্মিয়া নাস্তিকতার বৃদ্ধি হইতে লাগিল, সকলেই পরস্পর মত স্থাপক হইতে চাহেন,—কোন২ ব্যক্তি অভিপ্রায় মত ধর্ম্মযাজন করাইয়া আপনি ধর্ম্মোপদেশকরূপে প্রতিপন্ন হইতেছেন,—তদতিরিক্ত কেহ২ স্বজাতীয় ধর্ম্ম পরিত্যাগ পূর্ব্বক বিজাতীয় ধর্ম্মে অভিষিক্ত হইতেছেন কেহ বা ব্রাহ্মণেতর ব্যক্তির যজ্ঞোপবীতি দানে প্রবর্ত্ত, কোন২ মহাত্মারা স্ত্রীলোকেরদিগকে স্বাধীনা করিতে উৎসাহী, কেহবা বিধবার বিবাহেতেই ব্যতিব্যস্ত কেহ২ পিতামাতার সহিত অনৈক্যতায় বিপরীত পথানুগামী হইয়া স্ব স্বজাতীয় ধর্ম্মপ্রতি দ্বেষ করত কর্ম্মকাণ্ডের পথে এককালেই জলাঞ্জলি দিয়াছেন,—এরূপ ধর্ম্ম বিহিংসক জনগণেতে পরিপূর্ণ হইয়া এই মহাগুণান্বিত নগর সংপ্রতি দোষের আকর বলিয়া

খ্যাতি প্রাপ্ত হইলেন, অতএব সর্ব্বদোষনিধি দুর্জ্জনদিগের দমন নিমিত্তে দুর্জ্জন দমন মহানবমী নামে এই পত্র প্রকাশ করিতেছি···সম্পাদক শ্রীমথুরামোহন দাস গুহস্য।

'দুর্জ্জন দমন মহানবমী' পত্রের শিরোভূষণ-স্বরূপ প্রত্যেক সংখ্যায় এই চিত্র ও শ্লোক মুদ্রিত হইত :—




ধর্ম্মবিহিংসক দ্বিপদ পশূনাং কণ্ঠ গলিত রুধিরং স্পৃহয়ন্তী।
সম্প্রত্যুদয়বতীহ নগর্য্যাং শ্রীদুর্জ্জন দমন মহানবমী ॥

পঞ্চম সংখ্যা (৭ই জুন) হইতে 'দুর্জ্জন দমন মহানবমী' পাক্ষিক পত্রে পবিণত হয় এবং ঠাকুরদাস বসু সহকারী সম্পাদক নিযুক্ত হন। ইনিই শেষে 'দুর্জ্জন দমন মহানবমী'ব সম্পাদক ও একমাত্র স্বত্বাধিকারী হন। একাদশ সংখ্যায় (৯ সেপ্টেম্বর ১৮৪৭) এই সম্পাদকীয় বিজ্ঞাপন প্রকাশিত হয় :

> এতদ্দ্বারা পাঠকবর্গ সমীপে বিনয় পূর্ব্বক বিজ্ঞাপন করিতেছি যে এতৎ পত্রের দ্বিতীয় সম্পাদক শ্রীযুত বাবু মথুরামোহন গুহ কোন বিশেষ প্রয়োজনাধীন স্বীয় অর্দ্ধাংশ স্বত্বাধিকার আমার প্রতি অর্পণ পূর্ব্বক পদত্যাগ করিলেন আমি এক্ষণে সমুদায় ভার গ্রহণ করত অদ্য হইতে পত্রিকা সম্পাদন করণে প্রবর্ত্ত হইলাম এই পত্রিকা একাল পর্য্যন্ত মাসিক বারদ্বয় প্রতি নবমী তিথিতে প্রকাশিতা হইয়াছে কিন্তু তদ্দিনে আমার অনবকাশ প্রযুক্ত এক্ষণে পূর্ব্ববৎ যাবদীয় নিয়মের সহিত প্রতি অমাবস্যা ও পূর্ণিমায প্রকটিতা হইবে··· ।

'দুর্জ্জন দমন মহানবমী' পাঠে সুরুচির একান্ত অভাব লক্ষিত হয়। ইহার পৃষ্ঠা কুৎসিত গালাগালি ও অশ্লীলতা-পূর্ণ। প্রায় চারি বৎসর চলিয়া ১২৫৭ সালে ইহার প্রচার রহিত হয়।

**সংবাদ জ্ঞানাঞ্জন** (সাপ্তাহিক)। ১৫ এপ্রিল ১৮৪৭।

১৫ এপ্রিল ১৮৪৭ তারিখে চৈতন্যচরণ অধিকারীর সম্পাদনায় 'সংবাদ জ্ঞানাঞ্জন' নামে একখানি দ্বিভাষিক সাপ্তাহিক পত্র প্রকাশিত হয়। 'সংবাদ প্রভাকরে' (১ বৈশাখ ১২৫৫) প্রকাশ—

> ১২৫৪, বৈশাখ। বাবু চৈতন্যচরণ অধিকারী মহাশয় ৩ বৈশাখ দিবসে ইংরাজী এবং বঙ্গভাষায় জ্ঞানাঞ্জন নামক এক সাপ্তাহিক সংবাদপত্র প্রকাশ করেন।

'সংবাদ জ্ঞানাঞ্জন' পত্রের আবির্ভাবে 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' (১৯ এপ্রিল ১৮৪৭) যে সপ্রশংস উক্তি করেন, নিম্নে তাহা উদ্ধৃত হইল :—

> আমরা আহ্লাদপূর্ব্বক পাঠকবর্গকে জ্ঞাপন করিতেছি যে এতন্নগরস্থ বহুবাজার নিবাসি অস্মদাদির প্রাচীন মিত্র বিজ্ঞবর শ্রীযুক্ত বাবু চৈতন্যচরণ অধিকারি মহাশয় কর্ত্তৃক সংবাদ জ্ঞানাঞ্জন নামক ইংরাজী ও বাঙ্গালা উভয় ভাষায় ভাষিত পূর্ব্ব প্রকাশিত বাঙ্গাল স্পেক্‌টেটরের ন্যায় অষ্ট পৃষ্ঠ পরিমিত এক সাপ্তাহিক সমাচারপত্রের আদর্শ প্রকাশিত হইয়াছে। তদেক প্রস্ত অস্মৎসমীপে প্রেরিত হইয়াছিল, তৎপাঠে আমরা পরম সন্তুষ্ট হইলাম, যেহেতুক উভয় ভাষার অনুবাদে যে প্রকার ঐক্য রাখিয়াছেন ইহা অল্প পরিশ্রমের কর্ম্ম নহে, প্রস্তাব এবং রচনাও উত্তম হইয়াছে। অতএব ভরসা করি যে ইংরাজী বাঙ্গালায় প্রকাশিত সমাচার দর্পণ, সংবাদ সারসংগ্রহ, জ্ঞানান্বেষণ, বিজ্ঞানসেবধি, সংবাদ সৌদামিনী, বাঙ্গাল স্পেক্‌টেটর এবং ইবেঞ্জেলিষ্ট প্রভৃতি যে কএক পত্র প্রচলিত ছিল তাহা সমুদয়ই রহিত হওয়াতে সেই সকল পত্রের অভাবজন্য অস্মদাদির অন্তঃকরণে যে ক্ষোভ ছিল, এক্ষণে সংবাদ জ্ঞানাঞ্জন প্রকাশ হওয়াতে সে ক্ষোভ নিবারণের সম্ভাবনা। ( Yates : *Introduction to Bengali Literature*, ii. 383. )

এক বৎসর যাইতে-না-যাইতেই পরবর্ত্তী ডিসেম্বর মাসে পত্রিকাখানির অস্তিত্ব লোপ পায়। ১৬ ডিসেম্বর ১৮৪৭ তারিখের 'ফ্রেণ্ড-অব-ইণ্ডিয়া'য় প্রকাশ :—

> Wednesday, December 15.—The *Sunbad Gyanunjun*, a Native paper in the Bengalee and English language, tells us that he likewise has been obliged to bend to the storm now raging in the commercial world, and suspend operations. The Editor takes his leave of his subscribers by informing them that his supporters consisted chiefly of those who were dependent on the houses which have become bankrupt, and that he has therefore been obliged to put the affairs of the journal into the hands of trustees, and retire from business.

**হিন্দুধর্ম্ম চন্দ্রোদয়** ( মাসিক )। মে ১৮৪৭।

১৮৪৭ সনের মে মাসে 'হিন্দুধর্ম্ম চন্দ্রোদয়' নামে একখানি মাসিকপত্র প্রকাশিত হয়। 'সংবাদ প্রভাকরে' ( ১ বৈশাখ ১২৫৫ ) প্রকাশ :—

> ১২৫৪, বৈশাখ। বিষ্ণু সভা সম্পাদক ধার্ম্মিকপ্রবর হরিনারায়ণ গোস্বামি মহাশয় হিন্দুধর্ম্ম চন্দ্রোদয় পত্র প্রকটন করেন।

ব্রাহ্মদের বিরুদ্ধে লেখনী ধারণ করার জন্য যে পত্রিকাখানির জন্ম হইয়াছিল, নিম্নোদ্ধৃত অংশ হইতে তাহা জানা যাইবে :—

> SUMMARY OF MONTHLY NEWS...
>
> *Friday, 7th May*....The Hindu Dhurmochundrodoy, a native monthly, is started to defeat, it is said, the exertions of that sect of the Hindoos commonly known by the name of Brumos.—*The Oriental Observer* for May 1847.

ইহার স্থিতিকাল এক বর্ষ বলিয়া জানা যায়।

**সংবাদ কাব্যরত্নাকর** ( সাপ্তাহিক )। ১৬ জুন ১৮৪৭।

১৮৪৭ সনের ১৬ই জুন 'সংবাদ কাব্যরত্নাকর' নামে একখানি সাপ্তাহিক পত্রের জন্ম হয়। 'সংবাদ প্রভাকরে' ( ১ বৈশাখ ১২৫৫ ) প্রকাশ :—

> ১২৫৪, আষাঢ়। ৩রা আষাঢ় বুধবার দিবসে জ্ঞানদর্পণ যন্ত্র হইতে সংবাদ কাব্যরত্নাকর পত্রের জন্ম।*

'সম্বাদ রসরাজ' বা 'পাষণ্ডপীড়নে'র ন্যায় ইহাতে ব্যঙ্গ-বিদ্রূপই প্রধানতঃ স্থান পাইত। ভারত ভট্টাচার্য্য—এই নামে জ্ঞানদর্পণ'-সম্পাদক উমাকান্ত ভট্টাচার্য্যই ইহা সম্পাদন করিতেন। 'দুর্জ্জন দমন মহানবমী' পত্রে প্রকাশ :—

> উমাকান্ত কাব্যরত্নাকর ও জ্ঞানদর্পণ উভয় পত্র যোগ্যরূপে নির্ব্বাহ করিতেছেন যদিও রত্নাকর ভারত ভট্টাচার্য্যের নামে বিকাশমান আছে সে কেবল গৃহের দুই দ্বার মাত্র ভারত ভট্টাচার্য্য তাঁহারি রাসীস্থ নাম ব্যক্ত্যান্তর নহে অতএব রত্নাকরের সম্পাদকীয়োক্তি গুপ্ত লেখা হইলেও তাঁহারি প্রকাশ্য লেখা বলিতে হয় এবং সত্যাতিসত্য জ্ঞান করা যায়,…। ( ১৪শ সংখ্যা, ২৩ অক্টোবর ১৮৪৭ )

'সংবাদ কাব্যরত্নাকরে'র পরমায়ু দুই বৎসর।

## প্রচলিত সাময়িক-পত্রের তালিকা

২৬ জুলাই ১৮৪৭ তারিখে কাশীপ্রসাদ ঘোষ-সম্পাদিত 'দি হিন্দু ইণ্টেলিজেন্সার' নামক ইংরেজী সাপ্তাহিক পত্রে তৎকালপ্রচলিত বাংলা সাময়িক-পত্রের এই তালিকাটি প্রকাশিত হয়।—

> **দৈনিক :**—প্রভাকর, পূর্ণচন্দ্রোদয়।
>
> **অর্দ্ধ-সাপ্তাহিক :**—সমাচার চন্দ্রিকা, সম্বাদ রসরাজ।
>
> **সাপ্তাহিক :**—সম্বাদ ভাস্কর, সমাচার জ্ঞানদর্পণ, পাষণ্ডপীড়ন, কাব্যরত্নাকর।
>
> **পাক্ষিক :**—দুর্জ্জন দমন মহানবমী, নিত্যধর্ম্মানুরঞ্জিকা।
>
> **মাসিক :**—তত্ত্ববোধিনী পত্রিকা, সত্যসঞ্চারিণী পত্রিকা, জগদ্বন্ধু, হিন্দুধর্ম্মচন্দ্রোদয়, উপদেশক।
>
> **ত্রৈমাসিক :**—বিদ্যাকল্পদ্রুম।

---

* ১৮৪৭ সনের ২৭এ জুলাই 'হিন্দু ইণ্টেলিজেন্সার' লিখিয়াছিলেন :—"The *Sungbad Pasund Peerun* and *Kabya Rutnakur* are two weeklies published on Mondays and Wednesdays respectively, and containing satires and lampoons like the *Russoraj*." 'সংবাদ কাব্যরত্নাকর' কিছু দিন পরে—অন্ততঃ ১৮৪৯ সনে পাক্ষিক পত্রে পরিণত হইয়াছিল বলিয়া মনে হয়; কারণ, ২৫ জুন ১৮৪৯ তারিখের 'হিন্দু ইণ্টেলিজেন্সার' পত্রে তৎকাল-প্রচলিত সাময়িক-পত্রের নামের তালিকায় 'সংবাদ কাব্যরত্নাকর'কে পাক্ষিক পত্রের অন্তর্ভুক্ত দেখিতেছি।

**হিন্দুবন্ধু** ( মাসিক )। আগষ্ট ১৮৪৭।

১৮৪৭ সনের আগস্ট মাসে 'হিন্দুবন্ধু' প্রকাশিত হয়। 'সংবাদ প্রভাকরে' ( ১ বৈশাখ ১২৫৫ ) প্রকাশ :—

> ১২৫৪, ভাদ্র।—হিন্দুবন্ধু নামে ধর্ম্মবিষয়ক এক পত্র প্রকাশ হইয়াছিল।

ঈশ্বরচন্দ্র গুপ্ত 'সংবাদ প্রভাকরে' ( ১ বৈশাখ ১২৫৯ ) লিখিয়াছেন, 'হিন্দুবন্ধু' একখানি "সাপ্তাহিক পত্র, ইহার সম্পাদক উমাচরণ ভদ্র। প্রকৃতপক্ষে ইহা একখানি মাসিক পত্র। 'ধর্ম্মরাজ' পত্রে ( ফাল্গুন ১২৫৯ ) প্রকাশ :—

> কয়েক বৎসরাতীত হইল ইহনগরীতে খৃষ্টধর্ম্মের প্রাতিপক্ষিক 'হিন্দু বন্ধু' নামক একখানি মাসিক পত্র প্রকটিত হইয়া প্রায় চারি মাস কাল জীবিত ছিল, তাহার কার্য্যাদি অতি সুনিয়মে নিষ্পাদিত হইত, যে হেতু, এমত পত্র প্রকাশিত হওয়া সকলেরই প্রার্থনীয় বটে, তাহাতে সেই হিন্দু বন্ধুর প্রতি প্রায় পঞ্চ শত ব্যক্তি বন্ধুতা প্রদর্শন করত গ্রাহক হইয়া যথানিয়মে বেতন প্রদান করিতেন, কিন্তু কেমন দেবাচার যে কোন মতেই একতার সংস্থিতি হইতে পাইল না, যে মহাশয় প্রধান ছিলেন, তাঁহার আন্তরিক অর্জ্জন স্পৃহার আধিক্য হইয়া হিন্দুবন্ধুর বেতন যাহা কিছু আদায় হইত তাহার সমুদায়ই তিনি হস্তগত করিয়া লইতেন, এমতে সুতরাং অপরাপর অধ্যক্ষদিগের সহিত তাঁহার ভাবান্তর হইয়া উঠিল, সেই অনৈক্যই কাল স্বরূপ হইয়া হিন্দুবন্ধুকে একজন অকৃতী কুশূল প্রহাপ্রভুহস্তে সমর্পিত করিল, তৎপরে কথঞ্চিদ্রূপে একবার মাত্র প্রকাশ পাইয়া অকৃত সম্পাদনেই সেই পত্র লীলাসম্বরণ করে। এই ক্ষণেও অনেকে সেই মত হিন্দুবন্ধুর নিমিত্ত শোচনা করেন।

**রঙ্গপুর বার্ত্তাবহ** ( সাপ্তাহিক )। আগস্ট ১৮৪৭।

১২৫৪ সালের ভাদ্র ( আগস্ট ১৮৪৭ ) মাসে রংপুরের কুণ্ডী পরগণার বিদ্যোৎসাহী ভূম্যধিকারী কালীচন্দ্র রায় চৌধুরীর আনুকূল্যে রংপুর হইতে 'রঙ্গপুর বার্ত্তাবহ' নামে সাপ্তাহিক পত্র প্রকাশিত হয়। 'সংবাদ প্রভাকরে' ( ১ বৈশাখ ১২৫৫ ) প্রকাশ,—

> ১২৫৪, ভাদ্র।...জিলা রঙ্গপুরে 'রঙ্গপুর বার্ত্তাবহ' নামক এক মহোপকারক সমাচার পত্র প্রকটিত হয়।

'রঙ্গপুর বার্ত্তাবহ' পরিচালন করিতেন গুরুচরণ রায়। তাঁহার মৃত্যুর পর নীলাম্বর মুখোপাধ্যায় সম্পাদক হন :

> ...সহযোগি ভ্রাতাদিগকে এবং করুণাপূর্ণ গ্রাহক মহোদয়গণকে যথা বিহিত অভিবাদন পূর্ব্বক আমি অদ্য রঙ্গপুর বার্ত্তাবহ পত্রের সম্পাদকীয় আসন গ্রহণ করিলাম।...অধুনা বার্ত্তাবহ প্রকাশের বিলম্বের কারণ বক্তব্য। এই পত্রের পূর্ব্ব সম্পাদক গুরুচরণ রায় গত ৩ ভাদ্র [ ১২৫৮ ] সোমবার দিবস পরলোক গমন করাতে তাঁহার বিধবা স্ত্রী শ্রীযুতা ভাগীরথী দেবী বার্ত্তাবহ যন্ত্রের তাবৎ বস্তু ও দেনা পাওনা ইত্যাদি সমুদয় আমার স্থানে বিক্রয় করেন,

কিন্তু সে সম্বাদ এলাকার মাজিষ্ট্রেট সাহেবকে না দিয়া তৎযন্ত্রের কর্ম্ম পরিচালন করা অবিধি হয় বিবেচনায় তাঁহার নিকটে দরখাস্ত করিয়া হুকুম বাহির করিতে প্রবৃত্ত হই, আর তাহা করিতেই তিন সপ্তাহ কাল অতীত হইয়া গিয়াছে। শ্রীযুত নীলাম্বর মুখোপাধ্যায়। ( ১৮ সেপ্টেম্বর ১৮৫১ তারিখের 'সংবাদ প্রভাকরে' উদ্ধৃত )

সিপাহী-বিদ্রোহের সময় লর্ড ক্যানিং মুদ্রাযন্ত্র-বিষয়ক আইন জারি করিলে 'রঙ্গপুর বার্ত্তাবহে'র প্রচার রহিত হয়। ১৭ আগস্ট ১৮৫৭ তারিখের 'সংবাদ প্রভাকরে' প্রকাশ :—

শ্রাবণ ১২৬৪।—...ছাপাযন্ত্রের স্বাধীনতা নাশক আইন প্রচার হইবায় রঙ্গপুর বার্ত্তাবহ পত্র উঠিয়া যায়।

**সংবাদ সাধুরঞ্জন** ( সাপ্তাহিক )। আগষ্ট ১৮৪৭।

'পাষণ্ডপীড়ন' রহিত হইবার পর ১২৫৪ সালের ভাদ্র মাসে ( আগষ্ট ১৮৪৭ ) ঈশ্বরচন্দ্র গুপ্ত 'সংবাদ সাধুরঞ্জন' নামে সাপ্তাহিক পত্র প্রকাশ করেন। ইহা প্রতি-সোমবার প্রভাকর-যন্ত্র হইতে প্রকাশিত হইত। ইহার কণ্ঠে নিম্নলিখিত শ্লোকটি শোভা পাইত :—

প্রচণ্ড পাষণ্ড তরু প্রভঞ্জনঃ। সমস্ত সল্লোক মনোঽনুরঞ্জনঃ॥
সদাসদালোচন লোচনাঞ্জনঃ। প্রকাশতে সংপ্রতি সাধুরঞ্জনঃ॥
॥ * ॥ প্রচণ্ড পাষণ্ডরূপ তরুপ্রভঞ্জন। সমস্ত সজ্জনগণ মানসরঞ্জন॥
॥ * ॥ সদা সৎ আলোচন লোচন অঞ্জন। সম্প্রতি প্রকাশ হল এ সাধুরঞ্জন॥

কিছু দিন পরে অবস্থা কিঞ্চিৎ সচ্ছল হইলে ঈশ্বরচন্দ্র তাঁহার জ্ঞাতিভ্রাতা নবকৃষ্ণ রায়ের নাম 'সংবাদ সাধুরঞ্জনে'র সম্পাদক-রূপে প্রকাশ করেন। 'সংবাদ সাধুরঞ্জনে' ঈশ্বরচন্দ্রের ছাত্রমণ্ডলীর কবিতা ও প্রবন্ধ স্থান পাইত।

ঈশ্বরচন্দ্র গুপ্তের জীবনচরিতে বঙ্কিমচন্দ্র লিখিয়াছেন :—" 'সাধুরঞ্জন' ঈশ্বরচন্দ্রের মৃত্যুর [ পর ] কয়েক বর্ষ পর্য্যন্ত প্রকাশ হইয়াছিল।" এই উক্তি ঠিক নহে। ঈশ্বরচন্দ্রের মৃত্যু হয় ১২৬৫ সালের ১০ই মাঘ। 'সংবাদ সাধুরঞ্জন' ১২৬৬ সালের বৈশাখ মাস পর্য্যন্ত জীবিত ছিল। কি অবস্থায় ইহার প্রচার রহিত হয়, ৫ আষাঢ় ১২৬৬ ( ১৮ জুন ১৮৫৯ ) তারিখের 'সংবাদ প্রভাকরে' মুদ্রিত এই সম্পাদকীয় বিবৃতি পাঠে তাহা জানা যাইবে :—

কি কারণে সংবাদ সাধুরঞ্জন পত্র মাসত্রয়* হইল অপ্রকাশ রহিয়াছে, আমরা পাঠক মহাশয়দিগকে তদ্বিবরণ বিদিত করা আবশ্যক বোধ করিলাম, গুণাকর প্রভাকর পত্র গ্রাহক মহোদয়দিগের মধ্যে অনেকেই অবগত আছেন, যে এতৎ পত্রের পূর্ব্বতন সম্পাদক ৺ঈশ্বরচন্দ্র

---

* ২০ জুন ১৮৫৯ তারিখের 'সংবাদ প্রভাকরে' লিখিত হয় :—"আমারদিগের সহকারি সম্পাদকের অনবধানতাবশতঃ গত শনিবাসরীয় প্রভাকরে লিখিত হইয়াছে, যে, প্রায় মাসত্রয় হইল, সাধুরঞ্জন অপ্রকাশ রহিয়াছে, কিন্তু তাহা নহে, বৈশাখ [ ১২৬৬ ] মাসেও সাধুরঞ্জন প্রকাশ হইয়াছে,...।"

গুপ্ত মহাশয় নীতি, ইতিহাস ও বিবিধ সংপ্রবন্ধ এবং রহস্য ও অন্যান্য বিষয়ে কবিতাদি প্রকাশকরণার্থ উক্ত পত্রের স্মজন করিয়াছিলেন, তাঁহার লিপিনৈপুণ্যগুণে সাধুরঞ্জন অল্পকালের মধ্যেই আপনার নামানুরূপ কার্য্য-সাধন করাতে সাধারণ-সমাজে সমুচিত বিধায়েই আদর প্রাপ্ত হয়, জ্ঞানবিশারদ পণ্ডিত অবধি বিদ্যালয়ের ছাত্র পর্য্যন্ত অনেকেই সমাদরে সাধুরঞ্জন পত্র গ্রহণ করেন, কুলবালারাও অন্তঃপুরে তাহা পাঠ করিয়া পরম্পর আমোদিতা হইতেন, এবং কেহ কেহ তাহাতে প্রকাশার্থ কবিতা লিখিয়াও পাঠাইতেন, সাধুরঞ্জন পত্র এই ভারতবর্ষের বহুদেশে এইরূপে সমাদৃত হইলে কলিকাতার সরিফ সাহেব তাহাতে আপন কার্য্যালয়ের বিজ্ঞাপন সকল প্রকাশার্থ প্রেরণ করেন, ঐ সময়ে ৺ঈশ্বরচন্দ্র গুপ্ত মহাশয় বিবেচনা করিলেন, সাধুরঞ্জন পত্রে যখন প্রকাশ্য বিজ্ঞাপন সকল আসিতে আরম্ভ হইল তখন তাহা আর আপনার নামে রাখা কর্ত্তব্য নহে, অতএব জ্ঞাতিভ্রাতা শ্রীযুক্ত নবকৃষ্ণ রায়কে তাহার সম্পাদক নামে পরিচিত করিলেন, নবকৃষ্ণ রায় ঐ সময়ে প্রভাকর যন্ত্রালয়ে থাকিয়া মেডিকেল কালেজে চিকিৎসা শাস্ত্রের অনুশীলন করিতেন, সাধুরঞ্জনের লিপিকার্য্য কি অন্যান্য বিষয়ের সহিত তাঁহার কিছুমাত্র সম্বন্ধ ছিল না, প্রভাকর সম্পাদক ও তাঁহার সহকারিরাই তাহার সকল কার্য্য পরিচালন করিতেন, শ্রীমান নবকৃষ্ণ রায় কেবল নামমাত্র সম্পাদক ছিলেন।

পরন্তু ৺ঈশ্বরচন্দ্র গুপ্ত মহাশয় পরলোক গমন করিলে উক্ত নবকৃষ্ণ রায় সাধুরঞ্জন পত্র স্বয়ং গ্রহণ করিয়া প্রকাশকরণের প্রার্থনা করাতে আমরা বলিলাম যে, সাধুরঞ্জন পত্র স্বচ্ছন্দে নির্ব্বাহ কর, তাহাতে কোন আপত্তি নাই, তাহা হইতে যে কিছু উৎপন্ন হইবেক, তাহাও তোমাকে দিতে প্রস্তুত আছি. কিন্তু সাধুরঞ্জনের স্বত্ব তোমাকে দিতে পারি না, যেহেতু তাহা তোমার সম্পত্তি নহে, তোমার নামে কেবল বেনামী করা হইয়াছিল, একথা ৺ঈশ্বরচন্দ্র গুপ্ত মহাশয় আপনার শেষ উইলপত্রে স্পষ্টরূপেই উল্লেখ করিয়াছেন, এবং বিস্তর ভদ্রলোকেও ইহার সাক্ষি আছেন, আমারদিগের এই উত্তর শ্রবণ করিয়া নবকৃষ্ণ রায় কোন কথার উল্লেখ মাত্র না করিয়া এক [ দিবস ] আমারদিগের অজ্ঞাতসারে সরিফ সাহেবের কার্য্যালয়ে [ গমন করিয়া ] সাধুরঞ্জন পত্রের সরিফ সেলের বিজ্ঞাপনের যে ছয় মাসের বিলের টাকা ছিল, তাহা আনয়ন করেন, আমরা তাঁহাকে এই অন্যায় ব্যবহারের কারণ জিজ্ঞাসা করাতে তিনি কোন উত্তর না করিয়া রজনীযোগে যন্ত্রালয় হইতে সাধুরঞ্জন পত্রের হেড অর্থাৎ শিরোভূষণ এবং রূল ইত্যাদি লইয়া এক মাসের অধিক হইল, প্রস্থান করিয়াছেন, আর আমারদিগের সহিত সাক্ষাৎ করেন নাই, এইক্ষণে লোকের নিকটে বলিয়া বেড়াইতেছেন, যে সাধুরঞ্জন যখন তাঁহার নামে ছিল, তখন তাঁহারই কাগজ অন্য যন্ত্র হইতে প্রকাশ করিবেন, কিন্তু সংবাদ পত্র প্রকাশ করা সকলের সাধ্য নহে।

সংবাদ সাধুরঞ্জন পত্র কয়েক মাস অপ্রকাশ থাকিবার মূল কারণ, অতি সংক্ষেপে উপরিভাগে লিখিলাম, অধুনা ঐ পত্র পুনঃ প্রকাশে আমরা বিশেষরূপেই যত্নবান আছি, তাহাতে যদ্যপি একান্তই কৃতকার্য্য হইতে না পারি তবে সাধুরঞ্জনের পরিবর্ত্তে অপর পত্র প্রকাশ করিয়া অনুগ্রাহক পত্রগ্রাহক মহাশয়দিগের নিকটে প্রেরণ করিব।

'সংবাদ সাধুরঞ্জন' আর প্রকাশিত হয় নাই। তৎপরিবর্ত্তে প্রভাকর যন্ত্রালয় হইতে 'সংবাদ দ্বিজরাজ' নামে অপর একখানি সাপ্তাহিক পত্রের উদয় হইয়াছিল।

## জ্ঞানসঞ্চারিণী (পাক্ষিক)। নবেম্বর ১৮৪৭।

'জ্ঞানসঞ্চারিণী' একখানি পাক্ষিক পত্রিকা, প্রথম সংখ্যার প্রকাশকাল—অগ্রহায়ণ ১২৫৪ (নবেম্বর ১৮৪৭)। ইহার ৮ম ও ৯ম সংখ্যা প্রকাশিত হয় ১৫ই ও ৩১এ মার্চ ১৮৪৮। ৮ম সংখ্যায় মুদ্রিত "জ্ঞানসঞ্চারিণী পত্রিকার অনুষ্ঠানপত্র" নিম্নে উদ্ধৃত হইল :—

> যেরূপ দেশস্থ অন্যান্য সম্পাদকগণ ব্যবসাভাবে স্ব স্ব পত্রিকা প্রকটন করিতেছেন, আমরা ঐরূপ করিতে নিতান্ত অনিচ্ছুক অর্থাৎ আমারদিগের মানস এই, জ্ঞানসঞ্চারিণী পত্রিকা দ্বারা যে সকল মুদ্রা প্রাপ্ত হওয়া যাইবেক জ্ঞান সঞ্চারিণী পাঠশালা নামক এক অবৈতনিক বিদ্যালয় যাহা ছয় মাস অতীত হইল, কলিকাতার সিমুল্যা কাসারিটোলার নং ৪৮ ভবনে সংস্থাপন হইয়াছে, তদ্দারা এই পাঠশালার মাসিক আয় ব্যয় নির্ব্বাহ হইবেক। এই পত্রিকা এক্ষণে প্রতিমাসে দুইবার প্রকাশ হইতেছে, মূল্য বৎসরে ১।০ টাকা মাত্র। যদিস্যাৎ পত্রিকার গ্রাহক বৃদ্ধি এমত অধিক হয় যদ্দারা পত্রিকার ও পাঠশালার মাসিক আয় ব্যয় উত্তম রূপ চলে তবে প্রতি সপ্তাহে এই পত্রিকা প্রকাশ করা যাইবেক কিন্তু মূল্য বাৎসরিক উক্ত ১।০ টাকা ইহা চিরকালের নিমিত্তে রহিল। অতএব স্বদেশস্থ ও বিদেশস্থ পত্রিকা দর্শক ও বিদ্যোৎসাহি ব্যক্তিদিগের প্রতি এই নিবেদন যেরূপ শ্রদ্ধাভাবে যে কেহ এই পত্রিকা গ্রহণ করিবেন, তিনি সেইরূপ ফলভোগী হইবেন। অথাৎ যাহারা সংবাদ পত্রিকা ভাবে গ্রহণ করিবেন তাহারদিগের সন্তোষার্থে বিবিধ সংবাদ প্রকাশ করা যাইতেছে। এবং যাহারা বিদ্যানুশীলন বিষয়ে পরম যত্নশীল তাঁহারদিগের বিজ্ঞাপনার্থে পাঠশালার কার্য্য সকল এই পত্রিকা মধ্যে প্রকাশ করা যাইবেক। অতএব সকলের সাধ্যানুসারে এই পত্রিকা প্রতি আনুকুল্য করিলে উক্ত পাঠশালার এবং পত্রিকার দিন দিন শ্রীবৃদ্ধি হইবার সম্ভাবনা।

'জ্ঞানসঞ্চারিণী'র সম্পাদক ছিলেন—গঙ্গানারায়ণ বসু। ইহার স্থিতিকাল তিন বর্ষ।

## সংবাদ সুজনবন্ধু (সাপ্তাহিক)। ডিসেম্বর ১৮৪৭।

১২৫৪ সালের পৌষ মাসে (ডিসেম্বর ১৮৪৭?) 'সুজনবন্ধু' নামে সাপ্তাহিক পত্র প্রকাশিত হয়। নবীনচন্দ্র দে ইহার সম্পাদক ছিলেন। 'সংবাদ প্রভাকরে' প্রকাশ :—

> সুজনবন্ধু যথার্থই সুজনবন্ধু, ঐ নবীন পত্রের নবীন সম্পাদক, নবীনবাবু এই নবীন বয়সে অতিশয় প্রবীণের ন্যায় কর্ম্ম করিতেছেন। (১২ এপ্রিল ১৮৪৯)
>
> সংবাদ সুজনবন্ধু পত্রের কলেবর দ্বিগুণ বৃদ্ধি হইয়া চারি শ্রেণীতে অতি সুচারু শোভায় প্রকাশিত হইয়াছে। (১৮ এপ্রিল ১৮৪৯)

১৮৪৯ সনের শেষার্দ্ধে 'সংবাদ সুজনবন্ধু'র প্রচার রহিত হয়। ১২৫৬ সালের মাঘ

(জানুয়ারি ১৮৫০) মাসে রাধাচরণ চৌধুরী ইহাকে পুনর্জীবিত করিয়াছিলেন। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' (২ বৈশাখ ১২৫৭) প্রকাশ :—

> মাঘ, ১২৫৬। ...শ্রীযুত বাবু রাধাচরণ চৌধুরী কর্তৃক সংবাদ সুজনবন্ধু পত্র পুনঃ প্রকাশ হয়।

মাস-খানেক চলিবার পর ইহা লুপ্ত হয়।

**সংবাদ দিগ্বিজয়** (সাপ্তাহিক)। ডিসেম্বর ১৮৪৭।

'সংবাদ প্রভাকরে' প্রকাশ, ১২৫৪ সালের পৌষ মাসে (ডিসেম্বর ১৮৪৭ ?) দ্বারকানাথ মুখোপাধ্যায় জ্ঞানদর্পণ যন্ত্র হইতে 'সংবাদ দিগ্বিজয়' নামে সাপ্তাহিক পত্র প্রকাশ করেন। ইহা অল্পকাল স্থায়ী হইয়াছিল।

**সংবাদ মনোরঞ্জন** (সাপ্তাহিক)। ডিসেম্বর ১৮৪৭।

'সংবাদ প্রভাকরে' প্রকাশ, ১২৫৪ সালের পৌষ মাসে (ডিসেম্বর ১৮৪৭ ?) 'সংবাদ মনোরঞ্জন' নামে একখানি সাপ্তাহিক পত্রের উদয় হয়। ইহার প্রকাশক—গোপালচন্দ্র দে, স্থিতিকাল অল্প দিন।

**আক্কেলগুড়ুম** (সাপ্তাহিক)। ডিসেম্বর ১৮৪৭।

১২৫৪ সালের পৌষ মাসে (ডিসেম্বর ১৮৪৭ ?) 'আক্কেলগুড়ুম' প্রকাশিত হয়। 'সংবাদ প্রভাকরে' (১ বৈশাখ ১২৫৫) প্রকাশ,—

> ১২৫৪, পৌষ। ইংরাজী বাঙ্গালা উভয় ভাষায় 'আক্কেল গুড়ুম' নামে এক পত্র প্রকাশ হইয়া অনেককেই আক্কেলগুড়ুম মক্কেল চাক দেখাইতেছে।

ঈশ্বরচন্দ্র গুপ্ত ইহাকে পাক্ষিক পত্র বলিয়াছেন, কিন্তু 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' প্রকাশিত তিরোধানপ্রাপ্ত "সাপ্তাহিক পত্রে"র তালিকায় ব্রজনাথ বন্ধু-সম্পাদিত 'আক্কেলগুড়ুমে'র উল্লেখ আছে। পত্রিকাখানি চারি মাস মাত্র স্থায়ী হইয়াছিল।

**সংবাদ জ্ঞানরত্নাকর** (সাপ্তাহিক)। এপ্রিল ১৮৪৮।

১৮৪৮ সনের এপ্রিল মাসে 'সংবাদ জ্ঞানরত্নাকর' নামে সাপ্তাহিক পত্র প্রকাশিত হয়। 'সংবাদ প্রভাকরে' (১ বৈশাখ ১২৫৬) প্রকাশ :—

> বৈশাখ, ১২৫৫।...জ্ঞানরত্নাকর পত্র প্রকাশ হয়।

'সংবাদ জ্ঞানরত্নাকরে'র সম্পাদকরূপে তারিণীচরণ রায় ও বিশ্বম্ভর করের নাম পাওয়া যায়। ইহা প্রায় এক বৎসর জীবিত ছিল।

## সংবাদ রত্নবর্ষণ ( পাক্ষিক )। জুন ১৮৪৮।

১৮৪৮ সনের জুন মাসে ভবানীপুর হইতে 'সংবাদ রত্নবর্ষণ' নামে পাক্ষিক পত্র প্রকাশিত হয়। ২০এ জুন তারিখে 'ক্যালকাটা ষ্টার' লেখেন :—

> *A Newspaper on a Novel Plan.*—Yesterday's *Probhakur* announces the birth of a new Bengallee newspaper. It has been started by a number of young men at Bhobanipore. It is a bi-monthly publication, to issue on the 1st and 15th of every month, and is called the *Rothnoborshon.* But the most novel circumstance connected with the undertaking is that no fixed or stated sum will be charged for it; it being left with the readers to give just what each wishes, though it is not to be less than two annas.

ইহার সম্পাদক—মাধবচন্দ্র ঘোষ, স্থিতিকাল কয়েক সপ্তাহ।

## সংবাদ মুক্তাবলী ( সাপ্তাহিক )। ইং ১৮৪৮।

১৮৪৮ সনে শিবপুর হইতে একখানি সাপ্তাহিক পত্র প্রকাশিত হয়। ইহার নাম 'সংবাদ মুক্তাবলী'। ১০ এপ্রিল ১৮৪৯ ( ২৯ চৈত্র ১২৫৫ ) তারিখে 'সম্বাদ ভাস্কর' এই পত্রিকাখানির প্রতি সাধারণের দৃষ্টি আকর্ষণ করিয়া লেখেন :—

> সংবাদ মুক্তাবলী। কয়েক মাস গত হইল কলিকাতার গঙ্গার পশ্চিম পার শিবপুর গ্রামে সংবাদ মুক্তাবলী নামে সাপ্তাহিক এক সমাচারপত্র প্রচার হইতেছে, আমরা এপর্য্যন্ত উক্ত সমাচারপত্রের বিষয়ে কিছু লিখি নাই, কিন্তু দেখিলাম যুব সম্পাদকেরা উত্তমাভিপ্রায়ে কয়েক মাস ঐ পত্র সম্পাদন করিলেন অতএব সাধারণকে অনুরোধ করি উক্ত পত্র সম্পাদকদিগের উৎসাহ বৃদ্ধি জন্য সহায়তা করেন, কলিকাতা নগরে সমাচারপত্র অনেক হইয়াছে, পল্লিগ্রামে অধিক হয় নাই,…।

কালীকান্ত ভট্টাচার্য্য 'সংবাদ মুক্তাবলী'র পরিচালক এবং আন্দুলের রাজা রাজনারায়ণ পৃষ্ঠপোষক ছিলেন বলিয়া জানা যায়। বৎসরখানেক চলিবার পর পত্রিকাখানির প্রচার রহিত হয়।

## সংবাদ অরুণোদয় ( সাপ্তাহিক )। ১৭ সেপ্টেম্বর ১৮৪৮।

'সংবাদ অরুণোদয়' একখানি সাপ্তাহিক সংবাদপত্র; প্রকাশকাল—১৭ সেপ্টেম্বর ১৮৪৮। ইহার আবির্ভাবে 'সংবাদ প্রভাকর' পরবর্ত্তী ১৯এ সেপ্টেম্বর ( ৫ আশ্বিন ১২৫৫ ) লিখিয়াছিলেন,—

> গত ৩ আশ্বিন রবিবার দিবসে শ্যামপুকুর নিবাসী বাবু পঞ্চানন বন্দ্যোপাধ্যায় মহাশয় কর্ত্তৃক 'সংবাদ অরুণোদয়' নামক এক নূতন সাপ্তাহিক সংবাদপত্র প্রকটিত হইয়া সর্ব্বত্র বিতরিত হইয়াছে, আমরা তাহার প্রথম সংখ্যা পাঠানন্তর সন্তোষ সলিলে অভিষিক্ত হইলাম, যেহেতু তাহার গদ্য পদ্য উভয় রচনা সর্ব্বতোভাবে উত্তম হইয়াছে।

১২৫৬ সালের বৈশাখ মাস (এপ্রিল ১৮৪৯) হইতে পত্রিকাখানি প্রতি মঙ্গলবারে প্রকাশিত হইতে থাকে। ইহার স্থিতিকাল এক বৎসর বলিয়া জানা যায়।

**সংবাদ কৌস্তুভ** (সাপ্তাহিক)। অক্টোবর ১৮৪৮।

১২৫৫ সালের কার্ত্তিক মাসে (অক্টোবর ১৮৪৮) 'সংবাদ কৌস্তুভ' নামে সাপ্তাহিক পত্র প্রকাশিত হয়। গোপালচন্দ্র মুখোপাধ্যায়ের মতে, এই স্বল্পায়ু পত্রিকাখানির সম্পাদক ছিলেন মহেশচন্দ্র ঘোষ।

**জ্ঞানচন্দ্রোদয়** (মাসিক ?)। ইং ১৮৪৮।

১২৫৫ সালে (ইং ১৮৪৮) রাধানাথ বসু কর্ত্তৃক 'জ্ঞানচন্দ্রোদয়' প্রকাশিত হয়। ইহার স্থিতিকাল দুই মাস।

**সংবাদ দিনমণি** (সাপ্তাহিক)। ইং ১৮৪৮।

ঈশ্বরচন্দ্র গুপ্ত লিখিয়াছেন, ১২৫৫ সালে (ইং ১৮৪৮) 'সংবাদ দিনমণি' নামে একখানি সাপ্তাহিক পত্র জন্মগ্রহণ করিয়া সেই বৎসরেই লুপ্ত হয়। ইহাতে প্রধানতঃ ব্যঙ্গরচনা স্থান পাইত। গোপালচন্দ্র মুখোপাধ্যায়ের মতে ইহার পরিচালক ছিলেন—শম্ভুচন্দ্র মিত্র।

**সংবাদ রসসাগর** (সাপ্তাহিক...)। মার্চ ১৮৪৯।

১৮৪৯ সনের [১২ই ?] মার্চ ক্ষেত্রমোহন বন্দ্যোপাধ্যায়ের সম্পাদকত্বে 'সংবাদ রসসাগর' নামে একখানি সাপ্তাহিক পত্র প্রকাশিত হয়। পরবর্ত্তী ২৫এ জুন 'হিন্দু ইণ্টেলিজেন্সার' লেখেন :—

> We were not aware of the existence of a weekly publication in Bengalee, under the designation of *Rusa Saagara*, till last Tuesday, when we had the pleasure of receiving the fifteenth number of the paper,...It is published at Molunga in the house of the editor Baboo Khettermohun Banerjea.

১৮৪৯ সনের ডিসেম্বর মাস হইতে 'সংবাদ রসসাগর' বারত্রয়িক হয়। ১৮৪৯, ২৬এ নবেম্বর 'হিন্দু ইণ্টেলিজেন্সার' লিখিয়াছিলেন :—

> We are requested to announce that the *Rasasagur*, a newspaper in Bengalee, will from the 1st of next month, be published thrice a week, at the price of 8 annas a month....

১৫ জুলাই ১৮৫০ তারিখে ক্ষেত্রমোহনের মৃত্যু হয়। ঈশ্বরচন্দ্র গুপ্ত 'সংবাদ প্রভাকরে' লিখিয়াছিলেন,—

শ্রাবণ, ১২৫৭। এই মাসের প্রথম দিবসে আমারদিগের স্নেহান্বিত সহযোগি রসসাগর সম্পাদক বাবু ক্ষেত্রমোহন বন্দ্যোপাধ্যায় মহাশয় নিদারুণ জ্বরবিকারে আক্রান্ত হইয়া মানবলীলা সম্বরণ করেন।

ক্ষেত্রমোহনের মৃত্যুর পর রঙ্গলাল বন্দ্যোপাধ্যায় 'সংবাদ রসসাগর' পত্রের পরিচালন-ভার গ্রহণ করেন। তিনি খিদিরপুর হইতে প্রতি সোম, বুধ ও শুক্র বারে ইহা প্রকাশ করিতেন।* ১২৫৯ সালের বৈশাখ ( ১২ এপ্রিল ১৮৫২ ) মাস হইতে রঙ্গলাল পত্রিকা-খানির নামকরণ করেন—'সংবাদ সাগর'। গুপ্ত-কবি লিখিয়াছিলেন,—

আমারদিগের স্নেহান্বিত সহযোগী রসসাগর সম্পাদক নূতন বৎসরের শুভাগমনে রসসাগরকে রসহীন করিয়াছেন, অর্থাৎ পূর্ব্বে পত্রের নাম 'রসসাগর' ছিল, এইক্ষণে 'সংবাদ সাগর' হইয়াছে, এই রসাভাব জন্য পত্র আরো রসময় হইয়াছে, কারণ সাগরই রসের আকর, সাগরেই সুধা এবং সাগরেই রত্ন, অতএব প্রার্থনা, এই সাগর পূর্ব্বে রসসাগর ছিল, অধুনা যশঃসাগর হউক। ( 'সংবাদ প্রভাকর,' ১৪ এপ্রিল ১৮৫২ )

রঙ্গলাল কৃতিত্বের সহিত ১২৫৯ সাল পর্য্যন্ত 'সংবাদ সাগর' সম্পাদন করিয়াছিলেন। ১ বৈশাখ ১২৬০ ( ১২ এপ্রিল ১৮৫৩ ) তারিখের 'সংবাদ প্রভাকরে' ঈশ্বরচন্দ্র গুপ্ত লিখিয়াছিলেন,—

রসসাগর রসহীন হইয়া সাগর দেহ ধারণ করত সংপ্রতি কিছুদিনের নিমিত্ত প্রবাহশূন্য হইলেন।

'সংবাদ সাগর' রহিত হইবার পর রঙ্গলাল 'সংবাদ প্রভাকরে' (১৬ জুন ১৮৫৩) একখানি পত্র প্রকাশ করেন। গুপ্ত কবির মন্তব্য সহ উহা নিম্নে মুদ্রিত হইল :—

আমারদিগের জীবনাধিক স্নেহান্বিত সল্লেখক সুকবি সহযোগী সাগর সম্পাদক শ্রীযুত বাবু রঙ্গলাল বন্দ্যোপাধ্যায় মহাশয় সংপ্রতি কোন বিশেষ কার্য্যানুরোধ বশতঃ সাগরপত্র সম্পাদনে স্বাবকাশশূন্য হইবায় তদ্বিষয় সাধারণের সুগোচর করণার্থ অনুগ্রহ পূর্ব্বক আমার-দিগকে যে এক পত্র প্রেরণ করিয়াছেন আমরা অতিশয় দুঃখিত হইয়া সাদরে সেই পত্র নিম্ন-ভাগে প্রকটন করিলাম,

"শ্রীযুত সংবাদ প্রভাকর সম্পাদক মহাশয় সমীপেষু।

বিহিত সম্বোধন পুরঃসর নিবেদনমিদং। অনুগ্রহ পূর্ব্বক বিহিত বাণী সহ সম্পাদকীয় উক্তিস্থলে নিম্নলিখিত বিষয় প্রকাশ পূর্ব্বক বাধিত করিবেন।

---

* শ্রীমন্মথনাথ ঘোষ 'রঙ্গলাল' পুস্তকের ৯৪ পৃষ্ঠায় লিখিয়াছেন,—"অনুসন্ধানে অবগত হওয়া যায় ক্ষেত্রমোহন 'রস মুদ্গর' নামক পত্রের সম্পাদক ছিলেন, এবং প্রভাকরে 'রসসাগরের' উল্লেখ মুদ্রাকরের প্রমাদ বলিয়া বোধ হয়। রঙ্গলাল যে প্রথম হইতে উক্ত পত্রের সম্পাদক ছিলেন, তাহাতে এক্ষণে আমাদের সন্দেহ নাই।" গুপ্ত-কবির লেখায় মুদ্রাকর-প্রমাদ ঘটে নাই। যথোপযুক্ত অনুসন্ধান না-করা পর্য্যন্ত মন্মথবাবু এতটা নিঃসন্দেহ না হইলেই পারিতেন।

# সংবাদ সাগর

পুরাতন সংখ্যা ৪৪১ ] ৩০ আষাঢ় সোমবার ১২৫৯ সাল। ইং ১২ জুলাই ১৮৫২ সাল [ নূতন সংখ্যা ৪০।

### রাজকর্ম্মে নিয়োগ।

— oo —

১ জুলাই ১৮৫২।— শ্রীযুক্ত বাবু হরচন্দ্র রায়, কানন্গো ঠাকুর বুকস ডেভেরী এবং ই. সি. ক্রাস্টর সাহেব চিটা গাঙ্গের কেরি মত্তের মেম্বর হইবেন।

২ জুলাই ১৮৫২।— শ্রীযুক্ত ই. ই. উড্কে সাহেব বালেশ্বরের দ্বিতীয় শ্রেণীর ডেপুটী কালেকটর এবং জাইন্ট মাজিস্ট্রেট হইবেন।

শ্রীযুক্ত ডবলিউ এন্ বিলি সাহেবের অনুপস্থান কিম্বা অপরাস্তা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত সি, ই, লান্স সাহেব রঙ্গপুরের প্রতিনিধি মাজিস্ট্রেট হইবেন।

৫ জুলাই ১৮৫২। শ্রীযুক্ত বাবু মাধবচন্দ্র চৌধুরী যিনি রাজশাহির ছাপারা দেশের মুন্সেফ ছিলেন তিনি প্রথম শ্রেণীস্থ মুন্সেফ পদে উন্নত হইলেন।

## সংবাদ সাগর

৩০ আষাঢ় শকাব্দাঃ ১৭৭৪।

—o—

### বিডস সাহেব।

উকিল বিডস সাহেবের নাম বোধ করি পাঠকগণের স্মরণ থাকিতে পারিবেক তিনি এক বার কোমন্ত্র বাঙ্কিয়া ছইল টা-কসের মোকদ্দমা প্রধান বিচারা-লয়ের ব্যবস্থাধীনে আনিয়া ক-মিসনর ও তৎনিয়ম সংস্থাপনা কারিক দিগের গর্ব্ব খর্ব্ব করিয়া ছিলেন, অধুনা তিনি স্বয় গৃহের দ্বারে আলোক দিবার যে এক নূতন কন্দি উঠিয়াছে তাহা নিবারণ করণ জন্য পুনঃরায় কোমন্ত্র বাঙ্কিয়া সুপ্রিম কোর্টে গত বৃহস্পতিবারে এক মোসন করিয়াছিলেন, বিজ্ঞবর বিচার পতিগণ ঐ বিষয়ে মনোযোগ করিবার অভিপ্রায় ব্যক্ত করিয়া-ছেন, পরে কি হয় বলা যায় না।

— oo —

শ্রীরামপুর হইতে শশধর নামক এক নূতন সংবাদ পত্র প্রকাশ হইয়াছে শ্রুত হইলাম, কিন্তু অদ্যাবধি তাহা আমারদিগের দৃষ্টিগোচর হয় নাই।

— oo —

আমরা সিটিজন পত্র পাঠ করিয়া এক ভয়ানক হত্যার ব্যা-পার অবগত হইলাম, তাহার স্থূল মর্ম্ম এই যে সুখচর গ্রামে এক সামান্য জাতির স্ত্রী মদনো-ন্মত্তা হইয়া স্বীয়া উপপতি সম্ভো-গে নিযুক্তা থাকন কালীন ঐ দুশ্চরিত্রার এক ৮।১০ বয়স্ক সন্তান তাহা দেখিয়াছিল, ব্যভিচারিনী আপন দুষ্কর্ম্ম সংগোপন করি-বার উপায় জন্য কিছুই স্থির করিতে না পারিয়া সহস্তে আপন পুত্রের প্রাণ বিনাশ করিয়াছে, হায়! কি পরিতাপ মদনরাজ কিনা করিতে পারেন?

— oo —

রাসমণী দাসী ও মথুরমোহন বিশ্বাস এই দুই মান্য মহাশয়ের ছাড়াছাড়ি এবং টাকা ভাঙ্গা ভাঙ্গির বিষয় প্রায় সকলেই সুবি-দিত আছেন, তাহা আমারদি-গের লেখা বাহুল্য, শ্রীমতি রাস মণির সুপাত্র দৌহিত্র শ্রীযুত বাবু যদুনাথ যে সুবিবেচনা ও সৎপ রামর্শ প্রদান পূর্ব্বক মথুরমোহনের প্রতি সুপ্রিমকোর্টে যে অভিযোগ ক-রাইয়াছিলেন তাহা তত্রস্থ প্রাড্‌বি-বাকগণ অতি সূক্ষ্ম রূপে বিবেচনা করিয়া রাসমণির পক্ষে ডিক্রী দিয়া ছেন, মথুর বাবু এক্ষণে "পুনঃ মূষিকোভব," হইলেন, দেখা যাউক পরে কি হয়, বাবুজি কি শ্রীমতির পর থাকেন, কি পুনরায় আপ নার হন, যদ্যপি পর থাকেন, তবেই পেঁচাপেঁচি, নতুবা আ-পনার হইতে পারিলে, "শঙ্কর চিলের ঘটিবাটী গোদা চিলে মুখে নাথি।"

[ 'সংবাদ সাগর' পত্রের একটি পৃষ্ঠার প্রতিলিপি ]

সংপ্রতি আমি কার্য্যান্তরে নিযুক্ত প্রযুক্ত সংবাদ সাগর পত্র সম্পাদনে পরাঙ্মুখ হইলাম, যত্তপি কোন মহাশয় তদ্ভার গ্রহণে পারগ হয়েন তবে আগামি কোন এক রবিবারে খিদিরপুরে মন্নিলয়ে স্বয়ং আগমন অথবা পত্রপ্রেরণ করিলে বিবেচনা করা যাইবেক।

সংবাদ পত্র সম্পাদনীয় ব্রতোদ্‌যাপন কালে সাধারণের প্রতি আমার ইহাও বিজ্ঞাপ্য, যে আমি এক কালে তাহা হইতে বিমুখ হইলাম না প্রায় বাঙ্গালা সমাচার পত্র মাত্রেই মল্লেখনী বাগ্‌যন্ত্র স্বরূপ রহিল, বিশেষতঃ যদিস্যাৎ উপযুক্ত রূপ উত্তরাধিকারী প্রাপ্ত হই তবে উত্তরকালে সাধ্যানুসারে তৎপ্রতি লিপি সাহায্য প্রদান করিব ইতি ৩১ জ্যৈষ্ঠ রবিবার ১২৬০ বঙ্গাব্দা। শ্রীরঙ্গলাল বন্দ্যোপাধ্যায়।"

## বারাণসী চন্দ্রোদয় ( সাপ্তাহিক )। ২ মে ১৮৪৯।

বাঙালীর দ্বারাই কাশীতে সর্ব্বপ্রথম বাংলা সংবাদপত্র প্রকাশের সূচনা হয়। এই সংবাদপত্রের নাম 'বারাণসী চন্দ্রোদয়'; প্রথম সংখ্যার প্রকাশকাল—২ মে ১৮৪৯। কাশীবাসকালে ভূতপূর্ব্ব 'সমাচার জ্ঞানদর্পণ'-সম্পাদক উমাকান্ত ভট্টাচার্য্য লিথোয় মুদ্রিত এই সাপ্তাহিক পত্রিকা প্রকাশ করেন। 'বারাণসী চন্দ্রোদয়ে'র আবির্ভাবে 'হিন্দু ইণ্টেলিজেন্সার' ( ১৪ মে ১৮৪৯ ) লিখিয়াছিলেন :—

> The city of Benares now boasts of a Bengallee newspaper, called the *Varanashi Chandrodaya*, the first number of which was issued on the 2nd instant. It will be published once a week, on every Wednesday, at the price of 8 annas per mensem, and has been set up by Umacaunt Bhuttacharjea, formerly editor and proprietor of the *Gyan Durpun*, one of the native journals published in this city.

'বারাণসী চন্দ্রোদয়' এক বৎসর জীবিত ছিল।

## সত্যধর্ম্মপ্রকাশিকা ( মাসিক )। জুন ১৮৪৯।

১৮৪৯ সনের জুন মাসে 'সত্যধর্ম্মপ্রকাশিকা' নামে একখানি মাসিক পত্র প্রকাশিত হয়। 'সম্বাদ ভাস্কর' ( ২৩ জুন ১৮৪৯ ) লিখিয়াছিলেন,—

প্রভাকর যন্ত্র হইতে একখানি মাসিক পুস্তকের প্রথম খণ্ড প্রকাশ হইয়া আমারদিগের নিকট আসিয়াছে তাহার নাম 'সত্যধর্ম্মপ্রকাশিকা' আমরা তাহা পাঠ করিয়া আনন্দিত হইয়াছি, সম্পাদকেরা গৌড়ীয় সাধু ভাষায় আপনারদিগের উৎকৃষ্টাভিপ্রায় প্রকাশ করিয়াছেন এবং যদি প্রতিজ্ঞানুরূপ লিখিতে পারেন তবে অবশ্য যশস্বী হইবেন···আমরা উক্ত পুস্তক হইতে কিয়দংশ গ্রহণ করিলাম···

'এই চরাচর জগন্মণ্ডলে বিবিধ প্রকার ধর্ম্ম ও তত্তৎ ধর্ম্মের মর্ম্ম প্রকাশক বহুতর পত্র প্রচলিত আছে, কিন্তু সত্য ধর্ম্ম ঐ সমগ্র ধর্ম্মের মূলীভূত হইয়াছে, এই মূল ধর্ম্মের প্রকাশক কোন পত্র ছিল না, তাহাতে সত্যধর্ম্মপরায়ণ জনগণের উৎসাহ অতি অনুন্নত থাকাতে আমরা বিশেষ যত্নবন্ত হইয়া এই 'সত্যধর্ম্মপ্রকাশিকা' নাম্নী অভিনব পত্রিকা প্রকাশ

করিতেছি, এতদ্দ্বারা সাধারণে নিজ২ মনোমন্দিরে সত্যরূপ জ্যোতির্ম্ময় বিশ্বকর্ত্তাকে অধিষ্ঠিত করিয়া পাপরূপ প্রগাঢ় অন্ধকার হইতে অনায়াসে মুক্ত হইবেন।”

শ্যামবাজার-নিবাসী গোবিন্দচন্দ্র দে ‘সত্যধর্ম্মপ্রকাশিকা’র সম্পাদক ছিলেন। ইহার এক সংখ্যা মাত্র প্রকাশিত হইয়াছিল বলিয়া জানা যায়।

## সাময়িক-পত্রের হ্রাস-বৃদ্ধি—জুন ১৮৪৯

১৮৪৯ সনের ২৫এ জুন তারিখে ‘হিন্দু ইণ্টেলিজেন্সার’ বাংলা সাময়িক-পত্রের হ্রাস-বৃদ্ধি প্রসঙ্গে যাহা লিখিয়াছিলেন, নিম্নে তাহার অনুবাদ দিতেছি :—

> ১৮৪৭ সনের জুলাই মাসে আমরা তৎকালপ্রচলিত ১৬ খানি বাংলা সংবাদপত্রের নামযুক্ত একটি তালিকা প্রকাশ করিয়াছিলাম। তদবধি এ-পর্য্যন্ত বাংলা সাময়িক-পত্রের সংখ্যা যথেষ্ট বৃদ্ধি পাইয়াছে। আমরা নিম্নে এই সকল পত্রেব একটি তালিকা দিলাম ; তালিকাটি সযত্নে প্রস্তুত, এবং নির্ভুল বলিয়া গ্রহণ করা যাইতে পারে :—
>
> প্রাত্যহিক :— ১। প্রভাকর, ২। পূর্ণচন্দ্রোদয়।
>
> বারত্রয়িক :— ৩। ভাস্কর।
>
> অর্দ্ধসাপ্তাহিক :—৪। চন্দ্রিকা, ৫। রসরাজ।
>
> সাপ্তাহিক :— ৬। গবর্ণমেণ্ট্ গেজেট্, ৭। সুজনবন্ধু, ৮। অরুণোদয়, ৯। সংবাদ কৌস্তুভ, ? ১০। সংবাদ জ্ঞানদর্পণ, ১১। ভৃঙ্গদূত, ১২। সাধুরঞ্জন, ১৩। জ্ঞানসঞ্চারিণী, ১৪। মুক্তাবলী, ১৫। জ্ঞানচন্দ্রোদয়, ১৬। রসসাগর, ১৭। রঙ্গপুর বার্ত্তাবহ।
>
> পাক্ষিক :— ১৮। নিত্যধর্ম্মানুরঞ্জিকা, ১৯। দুর্জ্জন দমন মহানবমী, ২০। কাব্য-রত্নাকর।
>
> মাসিক :— ২১। তত্ত্ববোধিনী পত্রিকা, ২২। সত্যধর্ম্মপ্রকাশিকা, ২৩। উপদেশক, ২৪। হিন্দু ধর্ম্মচন্দ্রোদয়।
>
> ত্রৈমাসিক :— ২৫। বিদ্যাকল্পদ্রুম।
>
> দেখা গেল, সর্ব্বসমেত ২৫ খানি বাংলা সাময়িক-পত্র এখন চলিতেছে ;—২ খানি দৈনিক, ১ খানি বারত্রয়িক, ২ খানি দ্বিসাপ্তাহিক, ১২ খানি সাপ্তাহিক, ৩ খানি পাক্ষিক, এবং ১ খানি ত্রৈমাসিক। ইহার মধ্যে রংপুরের ‘বার্ত্তাবহ,’ বারাণসীর ‘জ্ঞানচন্দ্রোদয়’ এবং শ্রীরামপুরের ‘গবর্ণমেণ্ট্ গেজেট’ কলিকাতা বা তন্নিকটবর্ত্তী স্থানে প্রকাশিত হয় না। গত বারে (২৬ জুলাই ১৮৪৭) আমরা যে তালিকা প্রকাশ করিয়াছি তাহার মধ্যে তিনখানি পত্রিকা—‘পাষণ্ডপীড়ন’, ‘সত্যসঞ্চারিণী পত্রিকা,’ এবং ‘জগদ্বন্ধু পত্রিকা’ লোপ পাইয়াছে। গত বারে লিখিবার পর যে-সব নূতন সাময়িক-পত্র প্রকাশিত হইয়াছে, তাহার মধ্যে একমাত্র ‘হিন্দুবন্ধু’রই প্রকাশ রহিত হইয়াছে।

## সংবাদ রসমুদ্গার (সাপ্তাহিক)। জুলাই ১৮৪৯।

'সম্বাদ রসরাজে'র সহিত মসিযুদ্ধের জন্য ১২৫৬ সালের আষাঢ় (জুলাই ১৮৪৯) মাসে 'সংবাদ রসমুদ্গার' নামে একখানি সাপ্তাহিক পত্রের আবির্ভাব হয়। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' (২ বৈশাখ ১২৫৭) প্রকাশ :—

> আষাঢ়, ১২৫৬।...শ্রীযুক্ত বাবু গোবিন্দচন্দ্র বন্দ্যোপাধ্যায় কর্ত্তৃক সংবাদ রসমুদ্গার নামক এক সাপ্তাহিক পত্র প্রকাশ হয়।

১৮৪৯ সনের ডিসেম্বর হইতে পত্রিকাখানিকে অর্দ্ধ-সাপ্তাহিকে পরিণত করিবার প্রস্তাব হয়। 'হিন্দু ইণ্টেলিজেন্সারে' (২৬ নবেম্বর ১৮৪৯) প্রকাশ :—

> We are requested to announce that the...*Rasomudgar*, another periodical will from the 1st of next month, be published...twice a week.

এই প্রস্তাব কার্য্যকর হয় নাই বলিয়াই মনে হয়। 'রসমুদ্গার' বেশী দিন স্থায়ী হয় নাই।

## কৌস্তুভ কিরণ (পাক্ষিক)। আগস্ট ১৮৪৯।

১৮৪৯ সনের আগস্ট মাসে 'কৌস্তুভ কিরণ' প্রকাশিত হয়। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' (২ বৈশাখ ১২৫৭) প্রকাশ :—

> ভাদ্র, ১২৫৬। শ্রীযুত ব্রজমোহন চক্রবর্ত্তী কর্ত্তৃক কৌস্তুভ কিরণ নামক এক মাসিক পত্র প্রকাশ পায়।

ঈশ্বরচন্দ্র গুপ্তও ইহাকে "মাসিক পত্র" বলিয়াছেন। প্রকৃতপক্ষে ইহা একখানি পাক্ষিক পত্রিকা। 'হিন্দু ইণ্টেলিজেন্সারে' (৩ সেপ্টেম্বর ১৮৪৯) প্রকাশ,—

> In the course of last week, two new publications in Bengalee have reached our hands :—the one, a lithographed weekly...the *Varanasi Chandrodaya*,—...and the other a printed bi-monthly periodical under the title of *Kaustabha Kirana*. Its object is to inform the native community, who are unacquainted with the different ramifications of Sanscrit learning, of the nature and extent of those sciences and arts which their ancestors cultivated with so much success...

এই পাক্ষিক পত্রের প্রতিষ্ঠাতা ছিলেন ভূতপূর্ব্ব 'কায়স্থ কৌস্তুভ'-সম্পাদক রাজনারায়ণ মিত্র। ১৮৫০, জানুয়ারি-জুন সংখ্যা 'ক্যালকাটা রিভিয়ু' পত্রে 'কৌস্তুভ কিরণ' সম্বন্ধে একটু সংবাদ আছে ; উহা এইরূপ :—

> He [the author of the *Kayastha Koustabha*] has projected a periodical, published once a fortnight, under the title of the *Koustabha Kirana*, in which he unfolds and illustrates his novel theory of the origin and claims of the Kayasthas, and uses both general and special pleadings in its support. It is conducted with considerable ability, and bears evident proofs of industry and research.—Miscellaneous Notices, p. ix.

'কৌস্তুভ কিরণ' দুই বৎসর জীবিত ছিল।

**মহাজনদর্পণ** ( দৈনিক )। সেপ্টেম্বর ১৮৪৯।

১৮৪৯ সনের সেপ্টেম্বর মাসে জয়কালী বসু 'মহাজনদর্পণ' নামে একখানি দৈনিক পত্র প্রকাশ করেন। বাংলায় বাণিজ্য-সংক্রান্ত পত্র বোধ হয় ইহাই প্রথম। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' ( ২ বৈশাখ ১২৫৭ ) প্রকাশ :—

> ভাদ্র, ১২৫৬।...শ্রীযুত বাবু জয়কালী বসু কর্তৃক মহাজনদর্পণ নামক এক দ্রব্যমূল্যের পত্রিকা প্রকাশ হয়।

'হিন্দু ইণ্টেলিজেন্সার'ও ( ১০ সেপ্টেম্বর ১৮৪৯ ) লিখিয়াছিলেন :—

> A Commercial paper in Bengallee, under the designation of 'Mahajun Durpun,' or the 'Merchant's Looking-glass' has just made its appearance, and is being published daily, at the low rate of two rupees per month ;...

ইহার স্থিতিকাল কয়েক মাস মাত্র।

**ভৈরবদণ্ড** ( সাপ্তাহিক )। নবেম্বর ১৮৪৯।

১২৫৬ সালের অগ্রহায়ণ ( নবেম্বর ১৮৪৯ ) মাসে 'ভৈরবদণ্ড' নামে একখানি সাপ্তাহিক পত্র লিথোয় মুদ্রিত হইয়া কাশী হইতে প্রচারিত হয়। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' ( ২ বৈশাখ ১২৫৭ ) প্রকাশ :—

> অগ্রহায়ণ, ১২৫৬।...বারাণসীতে বাগবাহার যন্ত্র হইতে 'ভৈরবদণ্ড' নামক এক পত্র প্রচার হয়।

'সংবাদ রসমুদ্গর' "মৃত্যু নিকট সময়ে বিকটাকারে কাশীর প্রতি কটাক্ষ করিবাতে, বারাণসী চন্দ্রোদয় স্বয়ং ঐ দুগ্ধপোষ্য শিশুর সমভিব্যাহারে সমরে প্রবর্ত্ত না হইয়া 'ভৈরবদণ্ড' নামক এক ষণ্ড সন্তান প্রসব করিয়া ভণ্ড মুদ্গরের সমোচিত দণ্ড করিলেন।" 'বারাণসী চন্দ্রোদয়'-সম্পাদক উমাকান্ত ভট্টাচার্য্য ইহারও সম্পাদক ছিলেন। জন্মের অল্প দিন পরেই 'ভৈরবদণ্ড' লুপ্ত হয়। সঙ্গে সঙ্গে 'বারাণসী চন্দ্রোদয়ে'র প্রচারও রহিত হইয়াছিল। দুইখানি পত্রিকারই জন্ম-মৃত্যু ১২৫৬ সালে ঘটে।

**সংবাদ সজ্জনরঞ্জন** ( সাপ্তাহিক··· )। ডিসেম্বর ১৮৪৯।

১২৫৬ সালের পৌষ ( ডিসেম্বর ১৮৪৯ ) মাসে 'সংবাদ সজ্জনরঞ্জন' প্রথমে সাপ্তাহিকরূপে প্রকাশিত হয়। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' ( ২ বৈশাখ ১২৫৭ ) প্রকাশ,—

> পৌষ, ১২৫৬।...শ্রীযুক্ত বাবু গোবিন্দচন্দ্র গুপ্ত কর্তৃক সংবাদ সজ্জনরঞ্জন নামক এক সাপ্তাহিক সম্বাদ পত্র প্রকাশ পায়।

১২৫৭ সালে ইহা অর্দ্ধ-সাপ্তাহিক পত্রে পরিণত হইয়া পর-বৎসর লুপ্ত হয়। ১৮৬১ সনের জুন মাসে ( আষাঢ় ১২৬৮ ) 'সংবাদ সজ্জনরঞ্জন' পুনর্জীবিত হইয়াছিল। ১ জুলাই ১৮৬১ তারিখে 'সোমপ্রকাশ' মন্তব্য করেন,—

> এই আষাঢ় মাসে সজ্জনরঞ্জন নামে আর একখানি সমাচার পত্র প্রচার হইতে আরম্ভ হইয়াছে। ইহার আকার ভাস্কর পত্রের ন্যায়। শ্রীযুক্ত গোবিন্দচন্দ্র গুপ্ত ইহার সম্পাদক। এই পত্র প্রতি সপ্তাহে সোম ও বৃহস্পতি এই দুই দিন করিয়া প্রকাশ হইবে। ইহাতেও রাজনীতিঘটিত বিষয় সকল লিখিত হইতে আরম্ভ হইয়াছে। সম্পাদকের ব্যগ্রতা ও পত্রের নূতনত্ব নিবন্ধন প্রথম সংখ্যায় যে কিছু কিছু দোষ দৃষ্ট হইয়াছিল, উত্তরোত্তর তাহা সংশোধিত দৃষ্ট হইতেছে। ইহাতে স্পষ্ট বোধ হইতেছে, এ পত্রও দেশের শ্রেয়ঃসাধন করিবে।

'সংবাদ সজ্জনরঞ্জন' পত্রের শিরোনামের নিম্নে এই শ্লোকটি মুদ্রিত হইত :—

> লোকানাং কিল তাপহেতুরধুনা ক্ষেত্রঙ্গতো ভাস্করো
> গুপ্তেঽস্তেঽপি প্রভাকরেশ্বর ইতো রামাহ্বতেনামুনা।
> কিংবা কাল্পনিক-প্রভাকরদশালোকেন লোকেঽখিলে
> চন্দ্রশ্চন্দ্রিকয়া কলঙ্কিততয়া সদ্বর্ত্মদর্শে কথং ॥
> সোমঃ সোঽপি স এব কিঞ্চ কুমুদোল্লাসপ্রকাশস্ত সঃ
> অন্যেষাং কিমু বার্ত্তয়া জনমনোবিগ্লাপয়ন্ত্যা ভৃশং।
> সদ্বর্ত্ম ব্যবহারদর্শনবিধৌ সোঽপ্যেষ এবাধুনা
> আস্তাং সজ্জনরঞ্জনো মণিবরো গোবিন্দ-গুপ্তাঙ্কিতং ॥

## সংবাদ বর্দ্ধমান জ্ঞানপ্রদায়িনী ( সাপ্তাহিক··· )। ডিসেম্বর ১৮৪৯।

১২৫৬ সালের পৌষ ( ডিসেম্বর ১৮৪৯ ) মাসে বিশ্বেশ্বর বন্দ্যোপাধ্যায় বর্দ্ধমান হইতে 'বর্দ্ধমান জ্ঞানপ্রদায়িনী' নামে সাপ্তাহিক পত্র প্রকাশ করেন। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' ( ২ বৈশাখ ১২৫৭ ) প্রকাশ,—

> পৌষ, ১২৫৬।···বর্দ্ধমানে জ্ঞানপ্রদায়িনী নামক···সম্বাদ পত্র প্রকাশ হয়।

## বর্দ্ধমান চন্দ্রোদয় ( সাপ্তাহিক )। ডিসেম্বর ১৮৪৯।

'বর্দ্ধমান চন্দ্রোদয়' বর্দ্ধমান হইতে প্রকাশিত একখানি সাপ্তাহিক সংবাদপত্র ; ১২৫৬ সালের পৌষ মাসে ( ডিসেম্বর ১৮৪৯ ) রামতারণ ভট্টাচার্য্য কর্ত্তৃক ইহা প্রকাশিত হয়। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' ( ২ বৈশাখ ১২৫৭ ) প্রকাশ,—

> পৌষ, ১২৫৬।···বর্দ্ধমানে···বর্দ্ধমান চন্দ্রোদয় নামক···সম্বাদ পত্র প্রকাশ হয়।

১৮৫১ সনে 'বর্দ্ধমান চন্দ্রোদয়' পত্রের প্রচার রহিত হয়। পর-বৎসর ৪ঠা সেপ্টেম্বর ইহা পুনঃপ্রচারিত হইয়াছিল। 'সংবাদ প্রভাকরে' ( ৮ সেপ্টেম্বর ১৮৫২ ) প্রকাশ :—

> শ্রীযুত বাবু চন্দ্রকুমার চট্টোপাধ্যায় দ্বারা 'চন্দ্রোদয়' গত শনিবারাবধি পুনরায় উদয় হইয়াছে। বোধ হয় চন্দ্র রাহুগ্রাস হইতে মুক্ত হইয়া এক্ষণাবধি আমারদের প্রতি পীযূষময় বিমল কিরণ বিতরণে আর বিরত হইবেন না।

**সংবাদ রসরত্নাকর** ( পাক্ষিক )। ডিসেম্বর ১৮৪৯।

১২৫৬ সালের পৌষ ( ডিসেম্বর ১৮৪৯ ) মাসে 'সংবাদ রসরত্নাকর' নামে একখানি পাক্ষিক পত্র প্রকাশিত হয়। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' ( ২ বৈশাখ ১২৫৭ ) প্রকাশ,—

> পৌষ, ১২৫৬।...শ্রীযুত বাবু যদুনাথ সেন [ পাল ] কর্ত্তৃক 'রসরত্নাকর' নামক একখানি পাক্ষিক পত্র প্রকাশারব্ধ হয়।

প্রথম সংখ্যার পর ইহার প্রচার কিছু দিন স্থগিত থাকে। দ্বিতীয় সংখ্যা প্রকাশিত হয় ১৮৫০ সনের জুন মাসে। পরবর্ত্তী ১লা জুলাই 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' লিখিয়াছিলেন,—

> সংবাদরসরত্নাকর। উক্ত নামিকা পত্রিকার এক সংখ্যা মাত্র পূর্ব্বে প্রকাশ পায়, এক্ষণে তাহা পুনঃ প্রচলন হওনার্থ দ্বিতীয় সংখ্যা হিন্দু কালেজীয় ছাত্র শ্রীযুত বাবু যদুনাথ পাল প্রকাশ করিয়াছেন। পত্র প্রতি পক্ষে প্রকাশ হইবেক, পরিমাণ সংখ্যা প্রতি অকটেবো ৮ পৃষ্ঠা, মূল্য ৶০ মাত্র, সম্পাদকের লেখা ভাল, বাসনা উত্তম।

## সাময়িক-পত্রের হ্রাস-বৃদ্ধি

২ বৈশাখ ১২৫৭ ( ১৩ এপ্রিল ১৮৫০ ) তারিখের 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' হইতে নিম্নের তালিকাটি উদ্ধৃত হইল :—

> নিম্নলিখিত সংবাদ পত্র গত বর্ষের [ ১২৫৬ সালের ] পূর্ব্বাবধি চলিত আছে, ও গত বৎসরের মধ্যে নূতন প্রকাশারম্ভ ও প্রকাশ রহিত হইয়াছে—

পূর্ব্বাবধি চলিত পত্র

প্রাত্যহিক :— ১। সংবাদ পূর্ণচন্দ্রোদয়, ২। সংবাদ প্রভাকর।
দিনান্তরিক :— ৩। সংবাদ ভাস্কর, ৪। সংবাদ রসসাগর।
অর্দ্ধ সাপ্তাহিক :—৫। সমাচার চন্দ্রিকা, ৬। সম্বাদ রসরাজ।
সাপ্তাহিক :— ৭। গবর্ণমেণ্ট গেজেট, ৮। সংবাদ সাধুরঞ্জন, ৯। জ্ঞান-সঞ্চারিণী, ১০। সংবাদ রসমুদ্গর, ১১। রঙ্গপুর বার্ত্তাবহ।
অর্দ্ধ মাসিক :— ১২। নিত্যধর্ম্মানুরঞ্জিকা, ১৩। দুর্জ্জন দমন মহানবমী।
মাসিক :— ১৪। তত্ত্ববোধিনী পত্রিকা, ১৫। উপদেশক।

গত বৎসরের মধ্যে প্রকাশিত পত্র

সাপ্তাহিক :— ১। সজ্জন রঞ্জন, ২। বারাণসী চন্দ্রোদয়, ৩। বর্দ্ধমান চন্দ্রোদয়, ৪। বর্দ্ধমান জ্ঞানপ্রদায়িনী, ৫। মহাজন দর্পণ, ৬। সংবাদ রসরত্নাকর, ৭। ভৈরবদণ্ড।
মাসিক :— ৮। কৌস্তভকিরণ।

গত বৎসরের মধ্যে প্রকাশ রহিত পত্র

১। সমাচার জ্ঞানদর্পণ, ২। মহাজন দর্পণ, ৩। সংবাদ মুক্তাবলী, ৪। সংবাদ সুজনবন্ধু, ৫। সংবাদ ভৃঙ্গদূত, ৬। সংবাদ অরুণোদয়, ৭। সংবাদ কৌস্তুভ, ৮। সংবাদ জ্ঞানচন্দ্রোদয়, ৯। সংবাদ রসরত্নাকর।

উপরোক্ত তালিকায় গত ১২৫৬ সালের পূর্ব্বাবধির চলিত ১৫ খানি পত্র এবং ঐ বৎসরের মধ্যে আরব্ধ ৮ খানির মধ্যে ২ খানি [ 'মহাজন দর্পণ' ও 'সংবাদ রসরত্নাকর' ] রহিত হওয়া ব্যতীত ৬ খানি সমুদয়ে ২১ পত্র চলিত রূপে গণনা করা যায়, এতাবৎ সংখ্যক পত্রই ১২৫৫ সালের শেষেও দৃষ্ট হইয়াছিল ইহাতে সাধারণ বিবেচনায় সমাচার পত্রের অবস্থা গত ও তৎপূর্ব্ব বর্ষে তুল্য বোধ হয়, কিন্তু গত বৎসরের প্রকাশারব্ধ ও প্রকাশ রহিত উভয় তালিকার তুলনায় দৃষ্ট হয়, নগরীয় কয়েক পত্র অবসন্ন হইলেও তৎপরিবর্ত্তে ঘোরান্ধকারাবৃত মফঃস্বলে কয়েক পত্র প্রকাশ হইয়া তত্তৎস্থানে জ্ঞান জ্যোতিঃ প্রকাশারম্ভ করিয়াছে।

## মনতত্ব সারসংগ্রহ (?)। মার্চ ১৮৫০।

৭ জুন ১৮৪৫ তারিখে কতিপয় বিদ্বান্ ও উৎসাহী ব্যক্তির চেষ্টায় কলিকাতায় ফ্রেনলজিক্যাল সোসাইটি স্থাপিত হয়। এই সোসাইটির সভ্য রাধাবল্লভ দাস ১৮৫০ সনের মার্চ মাসে "ডাং ইশ্‌পর্জ্জিম ও মেং কোম্‌ব সাহেবকৃত ফ্রেনলজী গ্রন্থ এবং ফ্রেনলজীকেল্ চারট হইতে সারসংগ্রহ করিয়া" বাংলায় 'মনতত্ব সারসংগ্রহ' প্রকাশ করেন। সম্ভবতঃ ইহাই উপলক্ষ্য করিয়া শ্রীরামপুরের 'ফ্রেণ্ড-অব-ইণ্ডিয়া' ( ২৫ এপ্রিল ১৮৫০ ) লেখেন :—

> **Bengalee Phrenological Journal.—The schoolmaster is abroad, and the latest evidence of truism, is the publication of a periodical work in Bengalee, devoted to the exposition of phrenological science. We have not had time to peruse any part of it, but the illustrations are good, and the appearance of such a work is highly creditable to the Bengal Phrenological Society. (P. 261.)**

## ধর্ম্মমর্ম্মপ্রকাশিকা ( মাসিক )। মে ১৮৫০।

১৮৫০ সনের প্রথমার্দ্ধে কোন্নগর ধর্ম্মমর্ম্মপ্রকাশিকা সভার মুখপত্ররূপে একখানি সাময়িক পুস্তক প্রকাশিত হয়। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' (২৯ জুলাই ১৮৫০) লিখিয়াছিলেন :—

> কোণনগরস্থ ধর্ম্মমর্ম্ম প্রকাশিকা সভার সংগৃহীত পুস্তকের প্রথম খণ্ডের দ্বিতীয় সংখ্যা সম্পাদক কর্ত্তৃক অস্মৎ সমীপে প্রেরিত হওয়াতে আমরা পাঠ করিয়া দেখিলাম…।

এই সভার আনুকূল্যে ১৮৫৪ সনের মে মাস হইতে 'ধর্ম্মমর্ম্মপ্রকাশিকা পত্রিকা' নামে মাসিক পত্রিকা প্রকাশিত হইতে আরম্ভ হয়। সমসাময়িক সংবাদপত্রে প্রকাশ :—

> **We have to acknowledge, with thanks, the receipt of a Bengalee journal, called the *Dhurma Murma Prakasika Patrika*, which is to be issued monthly under the patronage of a *Subha* or society at Konenugur from which it is named. The editor in his opening address tells us that the periodical has been undertaken at the**

**suggestion of Rajah Radhakant Deb, Rajah Kaleekrishna Bahadur, Raja Joginderchunder Roy, and Baboo Asootosh Dey, and is, therefore, likely to do better than many of its predecessors did. We hope it will.—*The Hindu Intelligencer*, 5 June 1854.**

কোন্নগর নিবাসি শ্রীযুত বাবু গিরিশচন্দ্র মুখোপাধ্যায় মহাশয় ধর্ম্ম মর্ম্ম প্রকাশিকা নামে যে মাসিক পত্রিকা প্রকাশারম্ভ করিয়াছেন, তাহার দুই সংখ্যা আমরা প্রাপ্ত হইয়াছি, সনাতন হিন্দু ধর্ম্মের সার ভাগ প্রকাশ করাই ঐ পত্রের প্রধান উদ্দেশ্য,...।—'সংবাদ প্রভাকর,' ১১ জুলাই ১৮৫৪।

**সত্যপ্রদীপ** ( সাপ্তাহিক )। ৪ মে ১৮৫০।

'সত্যপ্রদীপ' একখানি সাপ্তাহিক সংবাদপত্র; প্রতি শনিবার "শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীমেরিডিথ টৌন্সেণ্ড সাহেবকর্ত্তৃক প্রকাশিত" হইত। ইহার অগ্রিম বার্ষিক মূল্য ছিল ছয় টাকা। 'সত্যপ্রদীপে'র প্রথম সংখ্যা প্রকাশিত হয় ৪ মে ১৮৫০, শনিবার ( ২৩ বৈশাখ ১২৫৭ )। পত্রিকা-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে প্রথম সংখ্যায় এইরূপ লিখিত হইয়াছিল,—

সত্যপ্রদীপ প্রকাশ।...এইক্ষণে অন্যূন সপ্তদশ পত্র বঙ্গ ভাষায় প্রকাশিত হইতেছে ইহার মধ্যে কএক পত্রের তিন চারি শতপর্য্যন্ত গ্রাহক সত্তাই সম্বাদপত্র পাঠ করণে এতদ্দেশীয় লোকেরদের অত্যন্ত লালসার প্রমাণ। ইদানীং বঙ্গদেশীয় বিজ্ঞজনগণ স্বদেশীয় লোকেরদের উপকারার্থ স্বীয় ভাষায় সপ্তদশ পত্র প্রকাশ করিতেছেন অতএব বিদেশীয় লোকেরদের এতৎকর্ম্মে হস্তক্ষেপ করণের কি প্রয়োজন কেহ যদি অসন্তুষ্ট হইয়া এইমত আপত্তি করেন তবে উত্তর এই। কোন দেশীয় লোক কিঞ্চিৎ সভ্যতাবিশিষ্ট হইলে তাঁহারা অবশ্য সম্বাদপত্র প্রকাশ করেন ক্রমে সভ্যতার বর্দ্ধনানুসারে পত্রের উত্তমতাবৃদ্ধি হয়। এদেশীয় লোকেরদের মধ্যে ক্রমে২ সভ্যতা বৃদ্ধি পাইতেছে বটে তথাপি যে২ পত্র প্রকাশ হইতেছে তাহার তিন চারি পত্র ভিন্ন অন্যান্য পত্রবিষয়ে সভ্যজনগণ নানা দোষার্পণ করেন। প্রথম এই। কোন২ সম্পাদক মহাশয় কোন স্থানে কোন সম্বাদ শ্রুত হইলে তাহার সত্যাসত্যতা নির্ণয়ার্থে উপযুক্ত অনুসন্ধান না করিয়া অথবা তদ্রূপ অনুসন্ধান করণাক্ষম হইয়া সহসা তাহা প্রকাশ করেন। ফলতঃ কোন২ সময়ে সদাচারি সভ্য বিশিষ্ট লোকেরদের নামে অনুপযুক্তরূপে দোষার্পণ ও নানাপ্রকার গ্লানি হয়। দ্বিতীয় এই। কএক সম্বাদপত্রে অত্যন্ত অনুপযুক্ত শব্দাদি ব্যবহারপ্রযুক্ত সভ্য লোকেরা প্রায় তৎপ্রতি দৃষ্টিক্ষেপ করিতে পারেন না। ফলতঃ এতদ্বিষয়ে নিশ্চিন্ত মহাশয়েরদের ঐ সকল পত্র পাঠ করাতে তাঁহারদের নীতিবৃদ্ধি না হইয়া অসভ্যতা বর্দ্ধন হইতেছে। এইক্ষণে আমরা দেশবিদেশীয় সত্যসম্বাদ অনুসন্ধানপূর্ব্বক প্রকাশ করিয়া যাহা অসত্য তাহা পরিত্যাগপূর্ব্বক পাঠক মহাশয়েরদের মনঃসন্তোষ করণাভিপ্রায়ে সত্যপ্রদীপনামক এই সম্বাদ পত্র প্রকাশ করিতেছি। কোন অন্যায়াচরণের বিশ্বাস্ত সংবাদ প্রাপ্ত হইলে তদাচারের দোষ প্রকাশ করণে কোনক্রমে শৈথিল্য করিব না পরন্তু ব্যক্তিবিশেষের গ্লানিও করিব না। ফলতঃ

এতদ্দেশীয় লোকেরদের সংজ্ঞান ও গুণ যাহাতে বৃদ্ধি হয় এমত উপায় করা সত্যপ্রদীপের প্রধান অভিপ্রায়।

অনন্তর যে সকল আইন ও সদর আদালতের যে সমস্ত পত্র ও রিপোর্ট অর্থাৎ নজির ও সদর বোর্ড প্রভৃতির যে সকল পত্র পাঠ করিয়া পাঠক মহাশয়েরা সন্তুষ্ট হইতে পারেন তাহাও এই সত্যপ্রদীপ পত্রে প্রকাশ হইবেক ও তদ্বিষয়ে আমারদের ও পত্র প্রেরকেরদের উল্লেখ্য সকল কথা অবাধে প্রকাশ করিব। তদ্ভিন্ন উদ্যান ও ক্ষেত্র কর্ষণার্থ সভার যে কোন কার্য্যেতে কিম্বা প্রস্তাবেতে ভূম্যধিকারিরদের ও কৃষাণেরদের পরিশ্রমের লাঘব ও লভ্য সম্ভাবনা তাহা জ্ঞাত করাইব এবং পদার্থ ও শিল্প প্রভৃতি বিদ্যা সম্পর্কীয় নানারূপ প্রস্তাব বিদ্যার্থি মহাশয়েরদের সন্তোষার্থে প্রতি সপ্তাহে প্রকাশ করিব তন্মধ্যে যে২ কথা সহজে বোধগম্য নহে ব্যাখ্যার্থে তাহার প্রতিবিম্ব কখন২ প্রকাশ হইবেক।...

দেওয়ানী ফৌজদারীপ্রভৃতি যে পদে যিনি নিযুক্ত হন তাহার সম্বাদ ও সভ্য মহাশয়েরদের বিবাহ পরলোকপ্রাপ্ত্যাদির সম্বাদও লিখিব।

এক বৎসর পরে 'সত্যপ্রদীপে'র স্থলে শ্রীরামপুর হইতে 'সমাচার দর্পণ' পুনঃপ্রকাশিত হয়। 'সত্যপ্রদীপে'র শেষ সংখ্যার প্রকাশকাল—২৬ এপ্রিল ১৮৫১। এই সংখ্যায় প্রকাশিত "পাঠক মহাশয়বর্গের প্রতি সত্যপ্রদীপের বিনীতিপূর্ব্বক প্রণতি" এইরূপ :—

মদীয় বর্ত্তমান আকৃতি প্রকৃতি সমুচিত বচনাদি দর্শন পঠন বোধনার্থ আর মহাশয়েরদের সমীপস্থ হইবে না।...আগামী সপ্তাহে সমাচার দর্পণ সুবেশে মহামহিম পাঠকগণের সুচারু করকমলগত হইবেক। তাহাতে প্রদীপের প্রতিবিম্বও দর্পণে সংলগ্ন হইয়া দ্বিগুণ দীপ্তি প্রদর্শক হইবেক।

## দূরবীক্ষণিকা (মাসিক)। জুন ১৮৫০।

১৮৫০ সনের জুন মাসে 'দূরবীক্ষণিকা' নামে একখানি মাসিক পত্র খিদিরপুর হইতে প্রকাশিত হয়। 'সংবাদ প্রভাকরে' (২ বৈশাখ ১২৫৮) প্রকাশ,—

আষাঢ়, ১২৫৭।...দূরবীক্ষণিকা নাম্নী এক মাসিক পত্রিকা প্রকটিতা হয়।

শ্রীরামপুরের 'সত্যপ্রদীপে' (৬ জুলাই ১৮৫০) 'দূরবীক্ষণিকা' সম্বন্ধে আরও কিছু সংবাদ পাওয়া যায় :—

দূরবীক্ষণিকা পত্র। খিদিরপুর নিবাসি শ্রীযুত দ্বারকানাথ মজুমদার মহাশয় উক্ত নামাঙ্কিত এক পত্রিকা আমারদের নিকটে প্রেরণ করিয়াছেন। ঐ পত্র এদেশীয় বিদ্যানুরাগি কতিপয় মহাশয়কর্ত্তৃক সম্পাদিত হইতেছে এবং তাঁহারা তৎপ্রকাশের এই অভিপ্রায় লিখিয়াছেন। এই পত্র "নানাপ্রকার বিদ্যা দ্বারা পরিপূর্ণ হইবেক, অর্থাৎ ভূগোল, ভূতত্ত্ব, জ্যোতিষ, রত্নাকর, রসায়ন এবং পদার্থ প্রভৃতি নানা প্রকার বিদ্যা ইহার অঙ্গীভূত হইবেক। প্রাপ্তিমত অনেক দেশের—বিশেষতঃ ভারতবর্ষের—প্রাচীন এবং আধুনিক ইতিহাস প্রকাশ করা যাইবেক। কেবল নিয়মিত বিদ্যা মাত্র প্রচার দ্বারা দেশের সম্পূর্ণ মঙ্গলের সম্ভাবনা

নাই, এজন্ত উপস্থিতমতে রাজসংক্রান্ত নানা প্রকার বিষয়েরও আন্দোলন করিতে হইবেক। যখন পত্রিকাকে 'দূরবীক্ষণিকা' নামে প্রণীত করিয়াছি, তখন দূরকে জ্ঞাপন করা আমারদিগের তাৎপর্য্য হইয়াছে ; অতএব ভারতবর্ষাদি প্রাচীন সাম্রাজ্যের প্রাচীন রাজনিয়ম এবং অবস্থার বিবরণ করিতেও যত্ন করিব।"...

সম্পাদকেরদের বিজ্ঞাপন দ্বারা দৃষ্ট হইতেছে তাঁহারা বিদ্যাঘটিত বাক্য ব্যাখ্যার্থে চিত্রও প্রকাশ করিবেন অথচ পত্রের মূল্য মাসিক ।০ চারি আনা মাত্র...।

দূরবীক্ষণিকার প্রথম সংখ্যাতে সম্পাদক মহাশয়েরা বিস্তার ক্রমশ: ইতিহাস বিষয়ে সংক্ষেপে লিখিয়াছেন বিশেষতঃ ভারতবর্ষের মধ্যে অতিপূর্ব্ব কালে যে কবি ও জ্যোতির্ব্বেত্তা ও গ্রন্থরচক প্রভৃতি ছিলেন তাঁহারদের কার্য্য বিষয়ে লিখিয়াছেন। পরে সূর্য্যগ্রহের বিষয়ে জ্যোতির্বেত্তারা যাহা প্রকাশ করিয়াছেন তাহার সার সংক্ষেপ লিখিয়াছেন।

**সত্যার্ণব** ( মাসিক... )। জুলাই ১৮৫০।

'সংবাদ প্রভাকর,' 'তত্ত্ববোধিনী পত্রিকা' প্রভৃতিতে মাঝে মাঝে "খ্রীষ্টধর্ম্মের বিরুদ্ধ প্রসঙ্গ" থাকিত। এই কারণে মিসনরীদের পক্ষ হইতে ১৮৫০ খ্রীষ্টাব্দের জুলাই মাসে 'সত্যার্ণব' নামে একখানি মাসিক পত্রিকার আবির্ভাব হয়। প্রথম সংখ্যায় সম্পাদক লেখেন :—

...অদ্যাবধি মাসে২ "সত্যার্ণব" নামে এক পত্রিকা প্রকাশ করিব। ইংলণ্ডীয় ধর্ম্ম সভার কএক জন যাজক এই পত্রের অধ্যক্ষতা করিবেন, তাঁহারদের অভিমতানুসারে সকল কার্য্য নির্ব্বাহ হইবেক, তবে কার্য্যের সুগমার্থ এক জনের প্রতি সম্পাদকীয় ভার অর্পিত হইবেক। এই পত্রের প্রত্যেক সংখ্যায় ক্ষুদ্র২ অক্ষরে মুদ্রিত ১৬ পৃষ্ঠা থাকিবে, মাসিক মূল্য /১০ দেড় আনা মাত্র। এ পত্রের মধ্যে বিবিধ বিষয়ের প্রসঙ্গ করা যাইবে। যথা ১ ধর্ম্ম পুস্তকের ব্যাখ্যা এবং সংক্ষিপ্ত ভাষ্য। ২ ধর্ম্ম এবং ধর্ম্ম প্রচার সম্বন্ধীয় সংবাদ। ৩ জীবন বৃত্তান্ত এবং অন্যান্য ইতিহাস। ৪ গৌড়ীয় সমাচার পত্র হইতে উদ্ধৃত প্রস্তাব। ৫ ধর্ম্ম সম্বন্ধীয় পুরাবৃত্ত। ৬ গৌড়ীয় ভাষায় রচিত পুস্তকের প্রসঙ্গ। ৭ বৈদান্তিক পৌরাণিক এবং মোসলমান ধর্ম্মের প্রসঙ্গ। ৮ বিদ্যা বিতরণের প্রসঙ্গ। ৯ প্রার্থনা পুস্তকের ব্যাখ্যা। ১০ পূর্ব্বতন বিষয়ের এবং বিবিধ স্থলের বর্ণনা। ১১ আয়ুর্বেদ প্রকরণ। ১২ স্বাভাবিক পদার্থ তত্ত্ব। ১৩ মাসিক সংবাদ।

'সত্যার্ণব' "নং ১৪৮ কর্ণওয়ালিশ ষ্ট্রিট ভবনে বিদ্যাকল্পদ্রুম যন্ত্রে মুদ্রিত" হইত। ইহার প্রথম বর্ষের প্রত্যেক সংখ্যায় একখানি কাঠখোদাই চিত্র এবং দ্বিতীয় বর্ষ হইতে সকল সংখ্যায় দুই বা ততোধিক চিত্র থাকিত। 'সত্যার্ণব' সম্পাদন করিতেন পাদরি লং। 'সমাচার চন্দ্রিকা'য় ( ৩১ আষাঢ় ১২৫৮ ) প্রকাশ :—

এই পুস্তক শ্রীযুত রেবরণ্ড জে লাং সাহেব কর্ত্তৃক সম্পাদিত হইয়া থাকে, তাহাতে বোধ হয় কয়েক জন বাঙ্গালি ভদ্র মনুষ্য তাঁহার সাহায্য করেন।

তৃতীয় কাণ্ড হইতে 'সত্যার্ণব' দ্বৈমাসিক (দুই মাস অন্তর) পত্রে পরিণত হয়; ১ম সংখ্যার শেষে এই বিজ্ঞাপন মুদ্রিত হইয়াছে :—

"বিজ্ঞাপন পত্রমেতৎ। সত্যার্ণব গ্রাহক মহাশয়দিগের প্রতি সমাদর পুরঃসর বিজ্ঞাপন করা যাইতেছে যে এই পত্র এতৎকালাবধি মাসি২ প্রচারিত না হইয়া মাসদ্বয়ান্তরে প্রকাশিত হইবে।...

'সত্যার্ণব' পাঁচ বৎসর চলিয়াছিল বলিয়া মার্ডক উল্লেখ করিয়াছেন।

## সর্ব্বশুভকরী পত্রিকা (মাসিক)। আগষ্ট ১৮৫০।

১২৫৬ সালের ফাল্গুন মাসে কলিকাতা "ঠনঠনীয়ার ৺রামচন্দ্র চন্দ্রের ৫৮ সংখ্যক ভবনে" সর্ব্বশুভকরী সভা স্থাপিত হয়। সভার সভ্যগণ ১২৫৭ সালের ভাদ্র মাসে (আগস্ট ১৮৫০) 'সর্ব্বশুভকরী পত্রিকা' নামে মাসিক পত্রিকা প্রকাশ করেন। ইহার কণ্ঠদেশে এই শ্লোকটি শোভা পাইত :—

অশ্বমেধসহস্রঞ্চ সত্যঞ্চ তুলয়া ধৃতম্।
অশ্বমেধসহস্রাত্তু সত্যমেবাতিরিচ্যতে॥

পত্রিকা প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে প্রথম সংখ্যায় এইরূপ লিখিত হইয়াছে :—

আমরা কএক জন বন্ধু একমতাবলম্বী হইয়া গত ফাল্গুন মাসে সর্ব্বশুভকরী নামে এক সভা স্থাপন করিয়াছি। সভাসংস্থাপনের মুখ্য অভিপ্রায় এই যে, বহু কালাবধি আমাদিগের দেশে কতগুলি কুরীতি ও কদাচার প্রচলিত আছে তদ্দ্বারা এতদ্দেশের বিষম অনিষ্ট ঘটিতেছে ও কালক্রমে সর্ব্বনাশ ঘটিবারও সম্ভাবনা আছে। যাহাতে এই সমস্ত কুরীতি ও কদাচার চিরদিনের নিমিত্ত হতাদর ও দূরীভূত হয় সাধ্যানুসারে তদ্বিষয়ে যত্ন করা যাইবেক। কিন্তু এই সঙ্কল্পিত অসাধ্যসাধন বিষয়ে সর্ব্বশুভকরী কত দূর পর্য্যন্ত কৃতকার্য্য হইতে পারিবেন তাহা জগদীশ্বর জানেন। আমরা এই যে দুঃসাধ্য মহৎ ব্যাপারে হস্তার্পণ করিবার মানস করিয়াছি পত্রিকা প্রচার তৎসমাধানের এক প্রধান উপায় বোধ হওয়াতে এই পত্রিকা প্রচার করিতে আরম্ভিলাম। এবং ইহাকে সভার প্রতিরূপ স্বরূপ বিবেচনা করিয়া তদীয় সর্ব্বশুভকরী নাম দ্বারাই ইহার নামকরণ করিলাম।

কি প্রাচীন কি নব্য উভয় সম্প্রদায়ের লোকেরি স্বীকার করা উচিত যে কৌলীন্যব্যবস্থা, বিধবাবিবাহ প্রতিষেধ, অল্পবয়সে বিবাহ প্রভৃতি যে কতিপয় অতি বিষম অশেষদোষাকর কুৎসিত নিয়ম প্রচলিত আছে তৎসমুদায় নিরাকৃত হইলে এতদ্দেশের অনেক দুরবস্থা মোচন ও মঙ্গল লাভ হইতে পারে। উল্লিখিত বিষয়সমূহ দ্বারা কত প্রকার অনিষ্ট ঘটিতেছে ইহা প্রায় সকল লোকেরি হৃদয়ঙ্গম আছে। এবং এই পত্রিকাতেও ক্রমে ক্রমে তৎসমুদায় সবিস্তর প্রকটিত করা যাইবেক...।

'সর্ব্বশুভকরী পত্রিকা'র প্রত্যেক সংখ্যায় ১০ পৃষ্ঠা পরিমাণ একটি দীর্ঘ রচনা স্থান

পাইত। ইহার মাসিক চাঁদা সম্বন্ধে পত্রিকার শেষ পৃষ্ঠায় এই সম্পাদকীয় বিজ্ঞাপন মুদ্রিত হইত :—

এই পত্রিকার মূল্যের বিষয়ে সর্ব্বশুভকরী সভা কোন নিয়ম নির্দ্ধারণ না করিয়া গ্রাহক মহাশয়দিগকে জানাইতেছেন, তাঁহারা শ্রদ্ধা করিয়া মাসিক ।০ চারি আনার অন্যূন যে কিছু দান করিতে ইচ্ছা করিবেন পত্র দ্বারা তাহা সম্পাদকের বিদিত করিবেন। এবং তাঁহাদিগের সেই দান সর্ব্বশুভকরী সভা সাতিশয় আদরপূর্ব্বক প্রতিগ্রহণ করিবেন।...শ্রীমতিলাল চট্টোপাধ্যায়। সম্পাদক।

'সর্ব্বশুভকরী পত্রিকা'র প্রথম সংখ্যায় "বাল্যবিবাহের দোষ" ও দ্বিতীয় সংখ্যায় "স্ত্রীশিক্ষা" নামে প্রবন্ধ আছে। প্রথমটি বিদ্যাসাগর মহাশয়ের ও দ্বিতীয়টি মদনমোহন তর্কালঙ্কারের রচনা বলিয়া শম্ভুচন্দ্র বিদ্যারত্ন 'বিদ্যাসাগর জীবনচরিতে' উল্লেখ করিয়াছেন। প্রকৃতপক্ষে বিদ্যাসাগর ও মদনমোহনই পত্রিকাখানির প্রতিষ্ঠাতা; মতিলাল চট্টোপাধ্যায় নামে সম্পাদক ছিলেন। 'রাজনারায়ণ বসুর আত্ম-চরিতে' প্রকাশ :—

ইনি [ মদনমোহন তর্কালঙ্কার ] ও ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয় 'সর্ব্বশুভকরী' নামে পত্রিকা বাহির করেন। এই পত্রিকাতে স্ত্রীশিক্ষার আবশ্যকতা বিষয়ে একটি প্রস্তাব তর্কালঙ্কার মহাশয় লিখিয়াছিলেন। স্ত্রীশিক্ষা বিষয়ক ঐরূপ উৎকৃষ্ট প্রস্তাব অদ্যাপি বঙ্গভাষায় প্রকাশিত হয় নাই।* তর্কালঙ্কার মহাশয় বিল্বগ্রামের একজন ভট্টাচার্য্য হইয়া সমাজ-সংস্কার কার্য্যে যেরূপ উৎসাহ প্রকাশ করিয়াছিলেন, তজ্জন্য তিনি সহস্র সাধুবাদের উপযুক্ত।

প্রথম দুই সংখ্যা পত্রিকা প্রকাশিত হইবার পর সর্ব্বশুভকরী সভায় গণ্ডগোল উপস্থিত হয়। "সভার বীজস্বরূপ বাবু তারকনাথ দত্তের সহিত সভ্যগণ অকৌশল করিলেন।" 'সর্ব্বশুভকরী পত্রিকা'র তৃতীয় সংখ্যা ১৮৫১ সনের ফেব্রুয়ারি মাসে ও চতুর্থ সংখ্যা এপ্রিল মাসে প্রকাশিত হইয়াছিল। এই দুই সংখ্যার বিষয়বস্তু সম্বন্ধে সমসাময়িক পত্রে এইরূপ উল্লেখ পাওয়া যায় :—

সর্ব্বশুভকরী পত্রিকার তৃতীয় সংখ্যায় মাংসাহারের বিরুদ্ধে যে এক সুদীর্ঘ ও যুক্তিসিদ্ধ প্রস্তাব প্রকাশ হইয়াছিল...। ( 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়,' ৩ মার্চ ১৮৫১ )

আমরা গত দিবস বৈকালে 'সর্ব্বশুভকরী পত্রিকা'র চতুর্থ সংখ্যা প্রাপ্ত হইলাম, তাহা কেবল মদ্য এবং মাদকদ্রব্যে পরিপূরিত হইয়াছে। ( 'সংবাদ প্রভাকর,' ২৬ এপ্রিল ১৮৫১ )

১৮৫১ সনেই 'সর্ব্বশুভকরী পত্রিকা'র প্রচার রহিত হয়। চার বৎসর পরে ১৮৫৫ সনে উহা পুনঃপ্রকাশিত হইয়াছিল। বিলাতের ব্রিটিশ মিউজিয়মে এক খণ্ড 'সর্ব্বশুভকরী পত্রিকা' আছে; তাহা "১ম খণ্ড। ৩য় সংখ্যা। শ্রাবণ ১২৬২। ইং আগষ্ট ১৮৫৫।" ইহার আখ্যা-পত্রে মুদ্রিত প্রবন্ধ-সূচি এইরূপ :—

1. The present state of the Medical science of the Country ; 2. The Establishment of a Vernacular Library ; 3. The Long Life ; 4. The British Indian Association ; 5. The new Law ; 6. The Idleness ; 7. The Price Current.

---

* এই প্রবন্ধটি ত্রয়োদশ-সংখ্যক 'সাহিত্য-সাধক-চরিতমালা'য় পুনর্মুদ্রিত হইয়াছে।

১১ আগষ্ট ১৮৫৬ তারিখের 'সংবাদ প্রভাকরে' ২য় খণ্ড, ৩য় সংখ্যা 'সর্ব্বশুভকরী পত্রিকা'র সমালোচনা-প্রসঙ্গে গুপ্ত-কবি এইরূপ মন্তব্য করেন :—

> 'সর্ব্বশুভকরী' নাম্নী মাসিক পত্রিকার তৃতীয় সংখ্যা প্রাপ্ত হইয়া পাঠানন্তর পরমানন্দ লাভ করিলাম, ঐ পত্রের রচনা অতি উত্তম এবং তাহাতে উত্তম উত্তম প্রবন্ধ সকল প্রকটিত হইতেছে, প্রার্থনা করি এই 'সর্ব্বশুভকরী' সর্ব্বশুভকরী হইয়া চিরস্থায়িনী হউক।

## সংবাদ সুধাংশু (সাপ্তাহিক)। সেপ্টেম্বর ১৮৫০।

১৮৫০ সনের সেপ্টেম্বর মাসে পাদরি কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়ের সম্পাদনায় 'সংবাদ সুধাংশু' নামে একখানি সাপ্তাহিক পত্র প্রকাশিত হয়। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' (১০ সেপ্টেম্বর ১৮৫০) প্রকাশ,—

> আমরা সংবাদ সুধাংশু নামক নূতন প্রকাশিত সাপ্তাহিক সংবাদ পত্র প্রাপ্ত হইয়া পাঠানন্তর আহ্লাদিত হইলাম,...সম্পাদক মহাশয় পত্রের [ মাসিক ] মূল্য চারি আনামাত্র অবধারিত করিয়াছেন।

'সংবাদ সুধাংশু' পত্রের প্রথম সংখ্যায় প্রকাশিত অনুষ্ঠানীয় প্রস্তাবের অংশ-বিশেষ উদ্ধৃত করিতেছি :—

> আমরা পরম পরাৎপর জগৎকর্ত্তার নাম স্মরণ করত অদ্যাবধি সংবাদ সুধাংশু নামে সাপ্তাহিক সমাচার পত্র প্রকাশারম্ভ করিলাম। আমারদের বাসনা এই যে সর্ব্ব বিষয়ে জগদীশ্বরের মহিমা বিস্তার এবং স্বদেশীয় লোকের মঙ্গল বর্দ্ধন হয় সুতরাং এই নব পত্রিকাকে পরমেশ্বরের মহিমা বিস্তারের এবং স্বদেশের মঙ্গল বর্দ্ধনের উপযোগিনী করাই আমারদের অভিপ্রেত ; এই অভিপ্রায়ানুসারে আমরা সর্ব্বদা সত্য স্থাপন পূর্ব্বক তত্ত্ব নিরূপণ এবং মিথ্যার উন্মূলন করিতে যত্ন করিব, অপর মাৎসর্য্য পরিহার পুরঃসর যাহা যথার্থ তাহাই লিপিবদ্ধ করিব, পাঠকবর্গের বিড়ম্বনার্থ অলীক বচনেতে লেখনী নিযুক্ত করিব না। আমরা খ্রীষ্টীয় ধর্ম্মাবলম্বী, খ্রীষ্টীয় ধর্ম্মের শাসন প্রায় কাহার অগোচর নাই, অনেকেই তদ্ধর্ম্মের উপদেশ এবং রীতিনীতির প্রশংসা করিয়া থাকেন, অতএব অধিক কি লিখিব সেই নীত্যনুযায়ি সরলতাচরণ করাই আমারদের প্রতিজ্ঞা। এই পত্রিকা আপাততঃ ছয় প্রকরণে বিভক্ত হইবে। ১ সম্পাদকীয় উক্তি। ২ প্রেরিত পত্র। ৩ নূতন২ গ্রন্থের বিবরণ। ৪ সাহিত্যাদি প্রকরণ। ৫ অতীত সপ্তাহের সমাচার। ৬ আগামি সপ্তাহের পঞ্জিকা। কিন্তু আমাদের এমত প্রতিজ্ঞা নহে যে প্রত্যেক পত্রেই উল্লেখিত প্রকরণ সকল নিয়ত থাকিবে কেননা প্রেরিত পত্র অথবা নূতন২ গ্রন্থের বিবরণ নিত্য নয় তাহা নৈমিত্তিক মাত্র কেহ পত্র না পাঠাইলে অথবা নূতন গ্রন্থ রচনা না করিলে ঐ দুই প্রকরণ থাকিবার সম্ভাবনা নাই। অপর সাহিত্যাদি প্রকরণে জ্ঞানের কথাও থাকিবে অর্থাৎ তাহাতে পুরাবৃত্ত পদার্থতত্ত্বপ্রভৃতি বিবিধবিদ্যা বিষয়ক প্রবন্ধ রচিত অথবা অনুবাদিত হইবে। (১৪ সেপ্টেম্বর ১৮৫০ তারিখের 'সত্যপ্রদীপে' উদ্ধৃত)

এগার মাস চলিবার পর ২ আগষ্ট ১৮৫১ তারিখে এই সাপ্তাহিক পত্রের প্রচার রহিত হয়। পরবর্ত্তী ৫ই আগষ্ট 'সংবাদ প্রভাকর' লিখিয়াছিলেন :—

আমরা অতিশয় আক্ষেপ পূর্ব্বক প্রকাশ করিতেছি যে আমারদিগের অভিনব সাপ্তাহিক সহযোগি সংবাদ সুধাংশু প্রকাশক মহাশয় স্বীয় পত্র রহিত করিয়াছেন, তদ্বিষয়ে তিনি যে এক ঘোষণাপত্র প্রকাশ করেন তাহা আমরা নিম্নভাগে গ্রহণ করিলাম।

"সংবাদ সুধাংশু। শনিবার ১৮ শ্রাবণ ১২৫৮।—সম্প্রতি সংবাদ সুধাংশু স্থগিত হইল, এক্ষণে আর প্রকাশিত হইবে না। আমরা ছয় মাস পর্য্যন্ত সম্পাদকীয় কার্য্য করিতে প্রতিজ্ঞা করিষাছিলাম, সে প্রতিজ্ঞা পালন করিয়া একাদশ মাস কাল পাঠকবর্গের সেবা করিয়াছি, কিন্তু অদ্যাবধি তৎকর্ম্মে অবসর প্রার্থনা করিতে হইল।"

## সংবাদ বর্দ্ধমান (সাপ্তাহিক)। সেপ্টেম্বর ১৮৫০।

১৮৫০ সনের ২৩এ (?) সেপ্টেম্বর বর্দ্ধমান হইতে 'সংবাদ বর্দ্ধমান' প্রকাশিত হয়। এই সাপ্তাহিক সংবাদপত্র বর্দ্ধমান-রাজের পৃষ্ঠপোষকতায় এবং কালিদাস বন্দ্যোপাধ্যায়ের সম্পাদকত্বে প্রচারিত হইত। ইহার আবির্ভাবে আনন্দ জ্ঞাপন করিয়া 'সংবাদ বর্দ্ধমান জ্ঞানপ্রদায়িনী' (১২ আশ্বিন ১২৫৭, শুক্রবার) লেখেন :—

সংবাদ বর্দ্ধমান।—গত সোমবার সন্ধ্যার সময় আমরা সংবাদ বর্দ্ধমান পত্র প্রাপ্ত হইয়া আহ্লাদ সাগরে নিমগ্ন হইলাম সম্পাদক মহাশয় বহু বাহুল্য ব্যয়ে নূতন অক্ষর ও উত্তম নক্‌সা ও প্রেস প্রভৃতি আনিয়া পত্রকে উৎকৃষ্ট রচনায় রচিত করিয়া গ্রাহকদিগকে সন্তুষ্ট করিয়াছেন। অতএব আমরাও তাঁহাকে ধন্যবাদ প্রদান করিলাম। (৫ অক্টোবর ১৮৫০ তারিখের 'সত্যপ্রদীপে' উদ্ধৃত)

কয়েক বৎসর চলিবার পর 'সংবাদ বর্দ্ধমান' রহিত হয়। ১৮৫৮ সনের মার্চ মাসে ইহা পুনঃপ্রকাশিত হইয়াছিল; 'অরুণোদয়' পত্রে (১ এপ্রিল ১৮৫৮) প্রকাশ :—

পাক্ষিক সংবাদ।—...'সংবাদ বর্দ্ধমান' নামক এক পত্রিকা দেখিয়া আমরা আহ্লাদিত হইলাম।

## জীবিত ও মৃত সাময়িক-পত্র—এপ্রিল, ১৮৫১

১৪ এপ্রিল ১৮৫১ (২ বৈশাখ ১২৫৮) তারিখের 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' প্রচলিত ও তিরোধানপ্রাপ্ত সাময়িক-পত্রের একটি তালিকা প্রকাশিত হয়; উহা এইরূপ :—

আমাদিগের এই পত্র পরমেশ্বরানুকম্পায় এবং গ্রাহকবর্গ ও বন্ধু বান্ধব মহাশয়দিগের অনুগ্রহে এবং সংবাদপত্র সম্পাদক মহোদয়গণের আনুকূল্যে ক্রমে মাসিক সাপ্তাহিক হইয়া পরে দৈনিক হইয়াছে...। আমরা এ স্থলে সংবাদ পত্রের ও অন্যান্য যন্ত্রালয়ের তালিকা পাঠকবর্গের গোচর নিমিত্ত নিম্নে প্রকাশ করিলাম।...

| | সংবাদ পত্রের নাম | সম্পাদক ও যন্ত্রাধ্যক্ষের নাম | নিবাস ও মাসিক মূল্য | |
|---|---|---|---|---|
| প্রাত্যহিক।— | সংবাদ প্রভাকর | শ্রীযুত ঈশ্বরচন্দ্র গুপ্ত | শিমুল্যা | ১ |
| | " পূর্ণচন্দ্রোদয় | " অদ্বৈতচন্দ্র আঢ্য | আমড়াতলা | ১ |
| দিনান্তরিক।— | সংবাদ ভাস্কর | " গৌরীশঙ্কর তর্কবাগীশ | শোভাবাজার | ১ |
| | " রসসাগর | " রঙ্গলাল বন্দ্যোপাধ্যায় | চোরবাগান | ৷৹ |
| অর্দ্ধ-সাপ্তাহিক।— | সমাচার চন্দ্রিকা | " রাজকৃষ্ণ বন্দ্যোপাধ্যায় | আড়পুলি | ১ |
| | সংবাদ রসরাজ | " গঙ্গাধর ভট্টাচার্য্য | শোভাবাজার | ৷৹ |
| | " সজ্জনরঞ্জন | " গোবিন্দচন্দ্র গুপ্ত | পাথুরিয়াঘাটা | ।৹ |
| | বর্দ্ধমান জ্ঞানপ্রদায়িনী | " বিশ্বেশ্বর বন্দ্যোপাধ্যায় | বর্দ্ধমান | ৷৹ |
| সাপ্তাহিক।— | সংবাদ সাধুরঞ্জন | " ঈশ্বরচন্দ্র গুপ্ত | শিমুল্যা | ।৹ |
| | " সুধাংশু | " কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায় | শিমুলিয়া | ।৹ |
| | গবর্ণমেণ্ট গেজিট | " জান মাস মন সাহেব | শ্রীরামপুর | ১ |
| | সত্যপ্রদীপ | " টৌনসেণ্ড সাহেব | শ্রীরামপুর | ৷৹ |
| | সংবাদ বর্দ্ধমান | " কালিদাস বন্দ্যোপাধ্যায় | বর্দ্ধমান | ৷৹ |
| | " বর্দ্ধমান চন্দ্রোদয় | | ঐ | ৷৹ |
| | রঙ্গপুর বার্ত্তাবহ | " গুরুচরণ শর্ম্ম রায় | রঙ্গপুর | ৷৹ |
| অর্দ্ধ মাসিক।— | নিত্যধর্ম্মানুরঞ্জিকা | " নন্দকুমার কবিরত্ন | পাথুরিয়াঘাটা | ।৹ |
| মাসিক।— | তত্ত্ববোধিনী | " দেবেন্দ্রনাথ ঠাকুর | যোড়াসাকো | ১ |
| | কৌস্তুভকিরণ | " রাজনারায়ণ মিত্র | শোভাবাজার | ১ |
| | উপদেশক | " পাদ্রি জে. তামস সাহেব | বাহির রাস্তা | ৵৹ |
| | সত্যার্ণব | " পাদ্রি জে, লং সাহেব | মৃজাপুর | /১০ |
| | সর্ব্বশুভকরী | " মতিলাল চট্টোপাধ্যায় | বহুবাজার | ।৹ |

তিরোধান প্রাপ্ত।

সাপ্তাহিক।—সংবাদ কৌমুদী…রাজা রামমোহন রায়। সংবাদ তিমির নাশক…কৃষ্ণমোহন দাস। সংবাদ সুধাকর…প্রেমচাঁদ রায়। সংবাদ রত্নাকর…ব্রজমোহন সিংহ। সংবাদ সারসংগ্রহ…বেণীমাধব দে। সংবাদ রত্নাবলী…মহেশচন্দ্র পাল। অনুবাদিকা …প্রসন্নকুমার ঠাকুর। সমাচার দর্পণ…জান মার্সমন সাহেব। ভগবতীচরণ চট্টোপাধ্যায়। মহাজন দর্পণ…জয়কালী বসু। সমাচার সভারাজেন্দ্র…মৌলবী আলিমোল্লা। সংবাদ সুধাসিন্ধু…কালীশঙ্কর দত্ত। সংবাদ গুণাকর…গিরিশচন্দ্র বসু। সংবাদ মৃত্যুঞ্জয়ী… পার্ব্বতীচরণ দাস। সংবাদ দিবাকর…গঙ্গানারায়ণ বসু। সংবাদ নিশাকর…নীলকমল দাস। সংবাদ মুক্তাবলী…কালীকান্ত ভট্টাচার্য্য। জ্ঞানান্বেষণ…রসিককৃষ্ণ মল্লিক। সংবাদ সৌদামিনী…কৃষ্ণহরি বসু। বঙ্গদূত…ভোলানাথ সেন। জ্ঞানাঞ্জন…চৈতন্যচরণ অধিকারি। বেঙ্গাল স্পেক্টেটর…রামগোপাল ঘোষ। ভক্তিসূচক…রামনিধি দাস।

পাষণ্ডপীড়ন...ঈশ্বরচন্দ্র গুপ্ত। আক্কেল গুড়ুম...ব্রজনাথ বসু। সংবাদ রাজরাণী... গঙ্গানারায়ণ বসু। সংবাদ কাব্যরত্নাকর...ভারতচন্দ্র ভট্টাচার্য্য। সমাচার জ্ঞানদর্পণ... উমাকান্ত ভট্টাচার্য্য। বারাণসী চন্দ্রোদয়...উমাকান্ত ভট্টাচার্য্য। ভৈরবদণ্ড...উমাকান্ত ভট্টাচার্য্য। সংবাদ ভারতবন্ধু...শ্যামাচরণ বন্দ্যোপাধ্যায়। সংবাদ মনোরঞ্জন...গোপালচন্দ্র দে। সংবাদ সুজনরঞ্জন...হেরম্বচরণ মুখোপাধ্যায়। সংবাদ দিগ্বিজয়...দ্বারকানাথ মুখোপাধ্যায়। জগদুদ্দীপক ভাস্কর...মৌলবী বজরআলি। মুরশিদাবাদ পত্রিকা...রাজা কৃষ্ণনাথ রায়। সংবাদ রত্নবর্ষণ...মাধবচন্দ্র ঘোষ। জ্ঞানদীপিকা...ভগবতীচরণ চট্টোপাধ্যায়। জ্ঞানসঞ্চারিণী পত্রিকা...গঙ্গানারায়ণ বসু। অরুণোদয়...পঞ্চানন বন্দ্যোপাধ্যায়। সংবাদ রসমুদ্গর...গোবিন্দচন্দ্র মুখোপাধ্যায়। সংবাদ জ্ঞানরত্নাকর... বিশ্বম্ভর কর। সংবাদ ভৃঙ্গদূত...নীলকমল দাস। সংবাদ কৌস্তুভ...মহেশচন্দ্র ঘোষ। সংবাদ সুজনবন্ধু...নবীনচন্দ্র দে।

অর্দ্ধ-মাসিক।—দুর্জ্জনদমন মহানবমী...ঠাকুরদাস বসু।

মাসিক।—হিন্দুধর্ম্ম চন্দ্রোদয়...হরিনারায়ণ গোস্বামী। শাস্ত্র প্রকাশ...লক্ষ্মীনারায়ণ ন্যায়ালঙ্কার। বিদ্যাদর্শন...অক্ষয়কুমার দত্ত। সত্যসঞ্চারিণী...শ্যামাচরণ বসু। জগদ্বন্ধু পত্রিকা...সীতানাথ ঘোষ। বিজ্ঞানসেবধি...গঙ্গাচরণ সেন। জ্ঞানসিন্ধু তরঙ্গ...রসিককৃষ্ণ মল্লিক। জ্ঞানোদয়...রামচন্দ্র মিত্র। রসরত্নাকর। দূরবীক্ষণিকা।

এই "মুদ্রাঙ্কন যন্ত্রে"র ও "তিরোধানপ্রাপ্ত" পত্রের তালিকা অনূদিত হইয়া প্রথমে 'ইংলিশম্যানে' (২২ এপ্রিল ১৮৫১) ও পরে 'ইংলিশম্যান' হইতে 'ফ্রেণ্ড-অব-ইণ্ডিয়া'য় (১ মে ১৮৫১) মুদ্রিত হয়।

## জ্ঞানদর্শন (পাক্ষিক)। ১৩ মে ১৮৫১।

"পাথুরিয়াঘাটা মৃত শিবচরণ ঠাকুরের বাটী" হইতে শ্রীপতি মুখোপাধ্যায়ের সম্পাদনায় 'জ্ঞানদর্শন' নামে পাক্ষিক পত্র প্রকাশিত হয়। ইহার প্রথম সংখ্যার প্রকাশকাল—১৩ মে ১৮৫১। পরবর্ত্তী ১৮ই মে 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' লেখেন :—

> জ্ঞানদর্শন নামক পাক্ষিক পত্র প্রকাশের যে অনুষ্ঠান হইতেছিল বর্ত্তমান জ্যৈষ্ঠ মাসের প্রথমাবধি তাহা কার্য্যতঃ সম্পন্ন হইতে আরম্ভ হইয়াছে। জ্ঞানদর্শনের প্রথম সংখ্যা ক্ষুদ্র পুস্তকাকারে মুদ্রিত করণানন্তর তৎসম্পাদক মহোদয় কর্ত্তৃক এক খণ্ড অস্মৎ সমীপে প্রেরিত হইয়াছিল, আমরা তাহা পাঠ করিয়া দেখিলাম পত্র বাস্তবিক জ্ঞানদর্শনই বটে অর্থাৎ স্বদেশের হিত বিষয়ে ও অন্যান্য বিষয়ে যাহাতে জ্ঞান বৃদ্ধি হইতে পারে এমত২ প্রস্তাব দ্বারাই উক্ত পত্র পরিপূর্ণ হইয়াছে...।

'জ্ঞানদর্শনে'র একটি মাত্র সংখ্যা প্রকাশিত হইয়াছিল বলিয়া জানা যায়।

**কাশীবার্ত্তাপ্রকাশিকা** ( পাক্ষিক… )। ১ জুন ১৮৫১।

'বারাণসী চন্দ্রোদয়ে'র অভাব দূরীকরণার্থ কাশীদাস মিত্রের* সম্পাদনায় লিথোয় মুদ্রিত 'কাশীবার্ত্তাপ্রকাশিকা' নামে পাক্ষিক পত্রের আবির্ভাব হয়। ইহার প্রথম সংখ্যার প্রকাশকাল—১ জুন ১৮৫১ ( ১৯ জ্যৈষ্ঠ ১২৫৮ )। ঈশ্বরচন্দ্র গুপ্ত তৎসম্পাদিত 'সংবাদ প্রভাকরে' ( ১২ জুন ১৮৫১ ) লেখেন :—

> আমরা সাতিশয় আহ্লাদপুর্ব্বক প্রকাশ করিতেছি যে বাঙ্গালা বর্ত্তমান শকের [১৭৭৩] ১৯ জ্যৈষ্ঠ দিবসে শ্রীশ্রী৺বারাণসীস্থ বাগোবাহার নামক প্রস্তরের যন্ত্র হইতে বাবু কাশীদাস মিত্র কর্ত্তৃক 'কাশীবার্ত্তা প্রকাশিকা' নাম্নী এক অভিনব পাক্ষিক পত্রী প্রকটিতা হইয়াছে, ইহার মাসিক মূল্য ॥০ মাত্র।

'কাশীবার্ত্তাপ্রকাশিকা'র কণ্ঠে এই শ্লোকটি মুদ্রিত হইত :—

কাশী ধন্যতমা বিমুক্তিনগরী সালঙ্কৃতা গঙ্গয়া, যত্রাস্তে মণিকর্ণিকা শুভকরী মুক্তির্হি তৎকিঙ্করী
স্বর্লোকস্তুলিতঃ সহৈব বিবুধৈঃ কাশ্যাঃ সমং ব্রহ্মণা, কাশী ক্ষৌণিতলে স্থিতা গুরুতরা স্বর্গো লঘুঃ খে-গতা।

ইহার প্রথম সংখ্যায় মুদ্রিত সম্পাদকীয় বিজ্ঞাপনটি উদ্ধৃত করিতেছি; ইহা হইতে পত্রিকা-প্রচারের উদ্দেশ্য জানা যাইবে :—

> আমারদিগের 'বারাণসী চন্দ্রোদয়' পত্রের বৎসরাবধি অজ্ঞাতবাস থাকাতে পাঠকবৃন্দ সন্দেহ করিয়া থাকিবেন, যে চন্দ্রোদয় বুঝি নিবিড় নীরদাচ্ছন্ন হইয়া চিরকালের জন্য শূন্যপথে লুপ্ত হইলেন; কিন্তু তাহা নহে, তাঁহার অন্তর্হিত হওনের নিগূঢ় অত্র কথনে আমরা প্রবৃত্ত হইতেছি, সর্ব্বসাধারণ জনগণ শ্রবণ করিয়া মনের সন্দেহ ভঞ্জন করিবেন; পাঠক মহাশয়-দিগের স্মরণ থাকিতে পারে, কলিকাতা নগরে 'রসমুদ্গর' নামে এক অভিনব পত্র প্রভাকরের ঔরসে সাগরসম্ভাগর্ভজাত ভূমিষ্ঠ হইবামাত্র শিষ্টস্বভাব পরিত্যাগপুর্ব্বক জনকের প্রতি কোপদৃষ্টি করিয়াছিল; অবশেষে মৃত্যু নিকট সময়ে বিকটাকারে কাশীর প্রতি কটাক্ষ করিবাতে, বারাণসী চন্দ্রোদয় স্বয়ং ঐ দুগ্ধপোষ্য শিশুর সমভিব্যাহারে সমরে প্রবর্ত্ত না হইয়া 'ভৈরবদণ্ড' নামক এক ষণ্ড সন্তান প্রসব করিয়া ভণ্ড মুদ্গরের সমোচিত দণ্ড করিলেন; পরে ঐ বিজয়ী বালকের পরলোক হওয়াতে 'চন্দ্রোদয়' শোকসাগরে মগ্ন হইয়া আপনার অল্পায়ুবিকল্পে কায়াকল্পদ্বারা নূতন কলেবর ধারণপুর্ব্বক নবীন নাম যথা 'কাশীবার্ত্তাপ্রকাশিকা' নামে আখ্যাত হইয়া নব অনুরাগে বিখ্যাত হইয়াছেন; আমরা ভরসা করি পাঠক মহাশয়েরা পুরাতন চন্দ্রোদয়াপেক্ষা অভিনব 'কাশীবার্ত্তাপ্রকাশিকা' পত্রের বিবিধ সুচারু সংবাদ পাঠে পরিতৃপ্ত হইতে পারিবেন।

---

* ইনি কাশী হইতে 'আফতাবি হিন্দ' নামে একখানি উর্দু সাপ্তাহিক পত্র প্রকাশ করিয়াছিলেন :—"কাশীবার্ত্তা প্রকাশিকা সম্পাদক বাবু কাশীদাস মিত্র কাশীযন্ত্রে কাশীধামে উর্দ্দু ভাষায় পারস্য অক্ষরে 'আফতাবিহিন্দ' নামে এক অভিনব সাপ্তাহিক সংবাদ পত্র প্রকটন করিয়াছেন।" ( 'সংবাদ প্রভাকর,' ২০ জানুয়ারি ১৮৫২ )

এই বারাণসীধামে তিন সহস্রাধিক বঙ্গদেশীয় মনুষ্যের বসবাস হইয়াছে, তন্মধ্যে অনেকে ধনশালী, গুণশীল, ধর্ম্মপরায়ণ, বিজ্ঞ, বিচক্ষণ, সর্ব্বদা ধর্ম্মকর্ম্ম অনুষ্ঠানে বেদ পুরাণাদি শ্রবণে দৈবোৎসবে উল্লাসার্ণবে চিত্তকে নিত্য রাখিয়া কাল যাপন করিতেছেন, ও বৈষয়িক ব্যবহারেও যথাসাধ্যব্যয়ে আমোদ প্রমোদে স্বচ্ছন্দে আনন্দের ভাজন হইয়াছেন ; কিন্তু এই জনমণ্ডলি সমাজমধ্যে সাধারণের সৎকারজনক কোন সংবাদপত্র বঙ্গভাষায় প্রচার না থাকাতে মহা আক্ষেপের বিষয় কহিতে হয়, অতএব আমরা বিশেষ আলোচনা করিয়া 'কাশীবার্ত্তাপ্রকাশিকা' নাম্নী এই অভিনব পত্রিকা প্রকাশে যত্নযুক্ত হইলাম…"


কাশীবার্ত্তাপ্রকাশিকা

পাক্ষিক পত্র।

[ 'কাশীবার্ত্তাপ্রকাশিকা' পত্রের প্রথম সংখ্যার শিরোভাগ ]

১৮৫৩ সনের জানুয়ারি মাস হইতে 'কাশীবার্ত্তাপ্রকাশিকা' সাপ্তাহিক রূপ ধারণ করে :—

আমরা পরমাহ্লাদের সহিত কাশীবার্ত্তা দৃষ্টে প্রকাশ করিতেছি যে আমাদিগের বিজ্ঞ প্রবীণ কাশী মুক্তিভূমিস্থ সহযোগি মহাশয় পাক্ষিকী পত্রিকা সাপ্তাহিক করিতে স্থির করিয়া আগামি জানুয়ারি মাসাবধি প্রতি ইংরাজী মাসের ১।৮।১৫।২২ বাসরে প্রকাশারম্ভ করিবেন তাহাতে বিজ্ঞবর যেরূপ পরিপাটি করিয়া পাত্রীয় কার্য্য সুসম্পন্ন করিয়া থাকেন তদনুসারে তাঁহার অবশ্যই শ্রমের আধিক্যতা হইবেক, কিন্তু দেশহিতৈষি স্বভাবপ্রযুক্ত পত্রের পূর্ব্ব যেরূপ মাসিক ৷৹ আনা বা বার্ষিক ৫ টাকা মূল্যাবধারিত ছিল তাহাতেই পত্র বিবৃত করিবেন, সুতরাং ধন্যবাদের ভাজন হইলেন। এবং আমরা কাশীপতির নিকট প্রার্থনা করি যে তিনি যেরূপ শ্রীযুত বাবু কাশীদাসের প্রতি অনুকূল আছেন তদ্রূপ অনুকম্পায় কাশী বাবুর মানস সফল করেন।…শং। ( ২৫ ডিসেম্বর ১৮৫২ তারিখের 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' উদ্ধৃত )

ইহার কিছু দিন পরেই 'কাশীবার্ত্তাপ্রকাশিকা'র প্রচার রহিত হয়। ১৮৫৮ সনে পত্রিকাখানি পুনর্জীবিত হইয়াছিল। 'সংবাদ প্রভাকরে' (৮ ফেব্রুয়ারি ১৮৫৮) প্রকাশ :—

'কাশীবার্ত্তাবহ' পত্র পুনর্ব্বার প্রকটিত হইয়া অতি উত্তমরূপে নিষ্পাদিত হইতেছে,...।

গোবিন্দচন্দ্র বন্দ্যোপাধ্যায় ইহার সম্পাদক ছিলেন। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' (১৫ ফেব্রুয়ারি ১৮৭০) প্রকাশিত একখানি প্রেরিত পত্রে "শ্রীগোবিন্দচন্দ্র বন্দ্যোপাধ্যায়। বিলুপ্ত কাশীবার্ত্তাপ্রকাশিকা সম্পাদক" নাম পাইতেছি।

## সংবাদ জ্ঞানোদয় (সাপ্তাহিক)। ৭ জুন ১৮৫১।

'সংবাদ জ্ঞানোদয়' একখানি সাপ্তাহিক সংবাদপত্র। ইহার প্রথম সংখ্যার প্রকাশকাল—৭ জুন ১৮৫১ (২৫ জ্যৈষ্ঠ ১২৫৮)। পরবর্ত্তী ১১ই জুন 'সংবাদ প্রভাকর' লিখিয়াছিলেন :—

আমরা গত দিবসীয় প্রভাকরে সংবাদ জ্ঞানোদয় নামক এক অভিনব সাপ্তাহিক সংবাদ পত্রের কেবল নামোল্লেখ করিয়াছিলাম, অদ্য পাঠকগণের গোচর করিতেছি, যে বাবু চন্দ্রশিখর মুখোপাধ্যায় মহাশয় তৎপত্রের সম্পাদকীয় কর্ম্মের ভার গ্রহণ করিয়াছেন, ১২৫৮ সালের ২৫ জ্যৈষ্ঠ শনিশ্চরবাসরে ইহার জন্ম হইয়াছে, পরে যথানিয়মে প্রতি শনিবারে প্রকটিত হইবেক, এই পত্রের মাসিক বেতন ৷০, অগ্রিম বার্ষিক মূল্য ৪ টাকা।

এক বৎসর চলিয়া 'সংবাদ জ্ঞানোদয়ে'র প্রচার রহিত হয়। পর-বৎসর ভাদ্র মাসে (আগষ্ট ১৮৫২) ইহা পুনঃপ্রকাশিত হইয়াছিল। 'সংবাদ প্রভাকরে' (১ বৈশাখ ১২৬০) প্রকাশ :—

ভাদ্র, ১২৫৯।...জ্ঞানোদয় নামক পত্র পুনঃপ্রকাশ হয়।

এবারও এক বৎসর যাইতে-না-যাইতেই পত্রিকাখানি লুপ্ত হয়। ১৮৫৫ সনের ১৩ই জানুয়ারি 'সংবাদ জ্ঞানোদয়' হরিহর চট্টোপাধ্যায় কর্ত্তৃক পুনরুজ্জীবিত হইয়াছিল। 'সংবাদ প্রভাকরে' (১ বৈশাখ ১২৬২) প্রকাশ :—

মাঘ, ১২৬১। শ্রীযুত বাবু হরিহর চট্টোপাধ্যায় বর্ত্তমান মাঘ মাসের প্রথম দিবসাবধি 'জ্ঞানোদয়' নামক মৃত পত্রকে সংখ্যাবিশিষ্ট করিয়া পুনর্ব্বার প্রকাশ করিয়াছেন।

## মেদিনীপুর ও হিজিলি অঞ্চলের অধ্যক্ষ (মাসিক)। জুন ১৮৫১।

১৮৫১ সনের মধ্যভাগে মেদিনীপুরের কলেক্টর এইচ. ভি. বেলীর (H. V. Bayley) আনুকূল্যে ও কতিপয় স্থানীয় লোকের পরিচালনে মেদিনীপুর হইতে সর্ব্বপ্রথম বাংলা সাময়িক-পত্র প্রকাশিত হয়। ইহা 'মেদিনীপুর ও হিজিলি অঞ্চলের অধ্যক্ষ' (Midnapur and Hijili Guardian) নামে একখানি দ্বিভাষিক (ইংরেজী-বাংলা) মাসিকপত্র। প্রথম সংখ্যার প্রকাশকাল—জুন ১৮৫১। 'সংবাদ প্রভাকরে' (১ আগষ্ট ১৮৫১) প্রকাশ :—

বিজ্ঞাকরক্রম যন্ত্রালয় হইতে সংপ্রতি "মেদিনীপুর এবং হিজলি অঞ্চলের অধ্যক্ষ" নামক ইংরাজী ও বাঙ্গালাভাষায় ভূষিত এক অভিনব পত্র প্রকটিত হইতেছে, আমরা তাহার

দ্বিতীয় সংখ্যা প্রাপ্ত হইলাম, প্রথম সংখ্যা দৃষ্টি করি নাই, এজন্ত সম্পাদক মহাশয়দিগের নাম এবং আর আর বিবরণ জানিতে পারিলাম না, ঐ পত্রের তাৎপর্য্য এবং অভিপ্রায় উত্তম বটে, কিন্তু যাঁহারা ইংরাজী ভাষা জ্ঞাত নহেন তাঁহারা কেবল বঙ্গভাষা পাঠ দ্বারা হঠাৎ তাহার মর্ম্মার্থ গ্রহণ করিতে পারেন না, যাহা হউক, অধুনা বাঙ্গালা লেখার বিষয়ে এই নবীন পত্র শ্রীরামপুরস্থ মনোহর মুকুরের [ 'সমাচার দর্পণে'র ] নিকট অনায়াসেই জয়প্রাপ্ত হইতে পারিবেন।

'মেদিনীপুর ও হিজিলি অঞ্চলের অধ্যক্ষে' স্থানীয় লোকের রুচিকর সংবাদাদিও থাকিত। ইহা এক বৎসর স্থায়ী হইয়াছিল।

## বিবিধার্থ-সঙ্গ্রহ (মাসিক)। অক্টোবর ১৮৫১।

১৮৫১ খ্রীষ্টাব্দে কলিকাতায় ভার্ণাকিউলার লিটারেচর কমিটি বা বঙ্গভাষানুবাদক সমাজ প্রতিষ্ঠিত হয়। ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, রাধাকান্ত দেব, রাজেন্দ্রলাল মিত্র, হজ্‌সন প্র্যাট্, সীটনকার, পাদরি লং ও রবিন্সন-প্রমুখ পণ্ডিতবর্গ এই সমাজের সহিত যুক্ত ছিলেন। ইহার উদ্দেশ্য ছিল—"to publish translations of such works as are not included in the design of the Tract of Christian Knowledge Societies on the one hand, or of the School Book and Asiatic Societies on the other and likewise to provide a sound and useful Vernacular Domestic Literature for Bengal." *

বঙ্গভাষানুবাদক সমাজের আনুকূল্যে, রাজেন্দ্রলাল মিত্রের সম্পাদনায়, ১৮৫১ খ্রীষ্টাব্দের শেষার্দ্ধে (কার্ত্তিক ১২৫৮) বিলাতী 'পেনি ম্যাগাজিনে'র আদর্শে 'বিবিধার্থ-সঙ্গ্রহ' নামে একখানি সচিত্র মাসিকপত্র প্রকাশিত হয়।* বাংলায় প্রকৃতপক্ষে ইহাই প্রথম সচিত্র মাসিক পত্রিকা। পত্রিকা প্রচারের উদ্দেশ্য নিম্নোদ্ধৃত বিজ্ঞাপন পাঠে জানা যাইবে :—

> পুরাবৃত্তেতিহাস প্রাণিবিদ্যা শিল্প সাহিত্যাদিদ্যোতক মাসিক পত্র।—বঙ্গভাষানুবাদক সমাজের আনুকূল্যে উপরোক্ত নামক এক নূতন মাসিক পত্র আগামি আশ্বিন মাসাবধি প্রকটিত হইবেক। যাহাতে বঙ্গদেশস্থ জনগণের জ্ঞানবৃদ্ধি হয় এমৎ সৎ ও আনন্দ-জনক প্রস্তাব সকল প্রচার করা উক্ত সমাজের মুখ্য কল্প, এবং ইংরাজী ভাষার 'পেনি মেগজিন' নামক পত্রের অনুবর্ত্তিত এতৎপত্রে তদভিপ্রায় সিদ্ধ্যর্থে অবিরত সম্যক্ চেষ্টা করা যাইবেক। আবাল বৃদ্ধ বনিতা সকলের পাঠযোগ্য করণার্থে উক্ত পত্র অতি কোমল ভাষায় লিখিত হইবেক, এবং তত্রত্য প্রস্তাবিত বস্তু সকলের বিশেষ পরিজ্ঞানার্থে তাহাতে নানাবিধ ছবি থাকিবেক। এই পত্রের প্রতি সংখ্যার পরিমাণ ১৬ পৃষ্ঠা, এবং ইহার বার্ষিক মূল্য ১৷৹ টাকা নিরূপণ করা

* পত্রিকা প্রকাশের জন্ত রাজেন্দ্রলাল বঙ্গভাষানুবাদক সমাজের নিকট হইতে মাসিক ৮০৲ সাহায্য পাইতেন।—Long's *Returns*...(*1859*), *p. liv-lv.*

গিয়াছে,...। শ্রীরাজেন্দ্রলাল মিত্র। বিবিধার্থ সংগ্রহ সম্পাদক। শুঁড়া ২ শ্রাবণ, শকাব্দাঃ ১৭৭৩। ('সংবাদ প্রভাকর,' ১২ সেপ্টেম্বর ১৮৫১)

'বিবিধার্থ-সঙ্গ্রহ' একখানি উৎকৃষ্ট মাসিক পত্রিকা ছিল। "পুরাবৃত্তের আলোচনা, প্রসিদ্ধ মহাত্মাদিগের উপাখ্যান, প্রাচীন তীর্থাদির বৃত্তান্ত, স্বভাবসিদ্ধ রহস্য-ব্যাপার ও জীবসংস্থার বিবরণ, খাদ্যদ্রব্যের প্রয়োজন, বাণিজ্য-দ্রব্যের উৎপাদন, নীতি-গর্ভ উপন্যাস, রহস্যব্যঞ্জক আখ্যান, নূতন গ্রন্থের সমালোচন, প্রভৃতি নানাবিধ বিষয়ের আলোচনায়" ইহার কলেবর পূর্ণ হইত। ইহাতেই সর্ব্বপ্রথম মধুসূদন দত্তের প্রথম কাব্য—'তিলোত্তমাসম্ভবে'র প্রথম সর্গ মুদ্রিত হয়। 'বিবিধার্থ-সঙ্গ্রহে' রাজেন্দ্রলালের বহু রচনা স্থান পাইয়াছিল। ইহার পুস্তক-সমালোচনারও একটা বৈশিষ্ট্য ছিল; এগুলি সম্পাদকের গভীর জ্ঞানের পরিচায়ক। শৈশবে রবীন্দ্রনাথকে ইহা মুগ্ধ করিয়াছিল; তিনি 'জীবন-স্মৃতি'তে লিখিয়াছেন :—

> রাজেন্দ্রলাল মিত্র মহাশয় 'বিবিধার্থ-সংগ্রহ' বলিয়া একটি ছবিওয়ালা মাসিক পত্র বাহির করিতেন। তাহারি বাঁধানো এক ভাগ সেজদাদার আলমারির মধ্যে ছিল। সেটি আমি সংগ্রহ করিয়াছিলাম। বার বার করিয়া সেই বইখানা পড়িবার খুসি আজও আমার মনে পড়ে। সেই বড় চৌকা বইটাকে বুকে লইয়া আমাদের শোবার ঘরের তক্তাপোষের উপর চীৎ হইয়া পড়িয়া নর্হাল তিমি মৎস্যের বিবরণ, কাজির বিচারের কৌতুকজনক গল্প, কৃষ্ণকুমারীর উপন্যাস পড়িতে কত ছুটির দিনের মধ্যাহ্ন কাটিয়াছে।
>
> এই ধরণের কাগজ একখানিও এখন নাই কেন?...সর্ব্বসাধারণের দিব্য আরামে পড়িবার একটি মাঝারি শ্রেণীর কাগজ দেখিতে পাই না।

'বিবিধার্থ-সঙ্গ্রহে'র প্রথম ছয় পর্ব্ব সম্পাদন করেন—রাজেন্দ্রলাল মিত্র। পত্রিকাখানি নিয়মিতভাবে প্রকাশিত হয় নাই; ইহার বিভিন্ন পর্ব্বের প্রকাশকাল এইরূপ :—

১ম পর্ব্ব ১৭৭৩ শক, কার্ত্তিক—১৭৭৪ শক, আশ্বিন।
২য় পর্ব্ব ১৭৭৪ শক, পৌষ—১৭৭৫ শক, অগ্রহায়ণ।
৩য় পর্ব্ব ১৭৭৫ শক, চৈত্র—১৭৭৬ শক, ফাল্গুন।
৪র্থ পর্ব্ব ১৭৭৯ শক, বৈশাখ—চৈত্র
৫ম পর্ব্ব ১৭৮০ শক, বৈশাখ—চৈত্র
৬ষ্ঠ পর্ব্ব ১৭৮১ শক, বৈশাখ—চৈত্র

রাজেন্দ্রলাল মিত্রের পর কালীপ্রসন্ন সিংহ 'বিবিধার্থ-সঙ্গ্রহে'র দ্বিতীয় সম্পাদক। ২৭ মে ১৮৬১ (১৫ জ্যৈষ্ঠ ১২৬৮) তারিখের 'সোমপ্রকাশে' নিম্নলিখিত বিজ্ঞাপনটি মুদ্রিত হয় :—

> বিজ্ঞাপন।—ইংলণ্ডীয় বিচিত্র চিত্রযুক্ত পুরাবৃত্ত ইতিহাস শিল্প সাহিত্যাদি দ্যোতক বিবিধার্থ সংগ্রহ পত্র এতাবৎকাল গবর্ণমেণ্টের আনুকুল্যে অনুবাদক সমাজের অধীনে শ্রীযুক্ত বাবু রাজেন্দ্রলাল মিত্র কর্ত্তৃক সম্পাদিত হইয়া আসিতেছিল। এক্ষণে বর্ত্তমান সন

শাল হইতে অনুবাদক সমাজ তৎপত্রের সম্পাদকীয় ভার শ্রীযুক্ত কালীপ্রসন্ন সিংহ মহোদয়কে অর্পণ করিয়াছেন। স্বদেশীয় ও বিদেশীয় গ্রাহক মহাশয়েরা বিবিধার্থ বিষয়ক পত্রাদি ও নিজ নিজ পূর্ব্ব দেয় ও বর্ত্তমান বর্ষের অগ্রিম মূল্য শ্রীযুক্ত কালীপ্রসন্ন সিংহ মহোদয়ের শিরোনামায় যোড়াসাঁকোস্থ ভবনে প্রেরণ করিবেন।

পূর্ব্বে বিবিধার্থ সংগ্রহের অগ্রিম ও মাসিক মূল্যের বিলে তৎসম্পাদক শ্রীযুক্ত বাবু রাজেন্দ্রলাল মিত্র স্বাক্ষর করিতেন, বর্ত্তমান সন ১২৬৮ শাল হইতে সম্পাদকের অনুমত্যনুসারে তৎপ্রতিনিধি স্বরূপে আমি স্বাক্ষর করিব। শ্রীমধুসূদন মুখোপাধ্যায়। বিবিধার্থ সংগ্রহের সহকারী সম্পাদক।

কালীপ্রসন্ন অনিয়মিতভাবে প্রকাশিত 'বিবিধার্থ-সঙ্গ্রহে'র ৭ম পর্ব্বের (১৭৮৩ শক) মাত্র বৈশাখ-অগ্রহায়ণ সংখ্যা সম্পাদন করিয়া অবসর গ্রহণ করিতে বাধ্য হইয়াছিলেন। 'নীলদর্পণ' নাটক ইংরেজীতে প্রচার করিবার অভিযোগে নীলকরেরা পাদরি লঙ্‌কে রাজদ্বারে দণ্ডিত করিলে (২৪ জুলাই ১৮৬১) কালীপ্রসন্ন গবর্মেণ্টের অর্থানুকূল্যে পরিচালিত 'বিবিধার্থ-সঙ্গ্রহে' (আষাঢ় ১৭৮৩ শক) মূল নাটকখানির বিস্তারিত সমালোচনা প্রকাশ করেন। ইহাতে কর্ত্তৃপক্ষ রুষ্ট হন, ফলে পত্রিকাখানির অকাল-মৃত্যু ঘটে। ৩ সেপ্টেম্বর ১৮৬৯ তারিখের 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' পত্রে সম্পাদক 'এডুকেশন গেজেট' সম্পর্কে যে মন্তব্য করেন, তাহাতে 'বিবিধার্থ-সঙ্গ্রহ' সম্বন্ধে এই সংবাদটুকু আছে :—

প্যারিবাবু [প্যারীচরণ সরকার] দেখিলেন এ পত্রে আপন অভিপ্রায়মত প্রস্তাবাদি লিখিলে বেঙ্গল গবর্ণমেণ্ট বিরক্ত হইয়া উঠেন, তজ্জন্যই তিনি মানে মানে ইহার সম্পাদকীয়তা পরিত্যাগ করেন। বিবিধার্থ সংগ্রহ নামে আর একখানি গবর্ণমেণ্ট সংক্রান্ত সংবাদ পত্র ছিল। কিয়দ্দিবসের নিমিত্ত বাবু কালীপ্রসন্ন সিংহ মহোদয় তাহার সম্পাদক হইয়াছিলেন। সম্পাদক বাবু বিবিধার্থে নীলকরদিগের গ্লানি প্রকাশ করায় গবর্ণমেণ্ট যার পর নাই অসন্তুষ্ট হইয়া উঠেন, এবং সেই সূত্রেই বিবিধার্থের বিনাশ হয়।

**জ্ঞানারুণোদয়** (মাসিক)। ৩১ জানুয়ারি ১৮৫২।

১৮৫২ সনে কৃষ্ণচন্দ্র কর্ম্মকার-প্রতিষ্ঠিত শ্রীরামপুরের চন্দ্রোদয় যন্ত্রালয় হইতে 'জ্ঞানারুণোদয়' নামে মাসিক পত্র প্রকাশিত হয়। "শ্রীরামপুরের মধ্যে এতদ্দেশীয় মনুষ্য কর্ত্তৃক প্রকাশ্য পত্র প্রকাশের সূত্র এই প্রথম হইল।" ইহার প্রথম সংখ্যার প্রকাশকাল— ৩১ জানুয়ারি ১৮৫২ (১৯ মাঘ ১২৫৮)। পত্রিকা-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে প্রথম সংখ্যায় এইরূপ লিখিত হইয়াছে :—

...স্বজাতীয় মহোদয়গণ...নগরে২ ও অনেকানেক পল্লিগ্রামে বিদ্যামন্দির প্রতিষ্ঠা ও বহু প্রকার পুস্তকাদির আলোচনা ও সম্বাদপত্রাদি পঠনাভ্যাসে বহু অর্থসাধ্যে সাধ্য করিতেছেন, এতৎ সাহসে সাহসী হইয়া নিম্নের লিখিত অনুক্রমে বাৎসরিক পক্ষ মুদ্রাপণে

> যথাশক্তি পরিশ্রমে সাধারণের হিত ও মনোরঞ্জনার্থে মাসিকেক পুস্তক প্রকাশে প্রবৃত্ত হইলাম।...সাধারণের সুগোচরার্থে জ্ঞানারুণোদয়ে সময়ে সময়ে যেং বিষয় প্রকটন হইবেক তাহার নির্ঘণ্ট। প্রথমতঃ পুরাণাদির মূল ও তদ্ভাষা। দ্বিতীয়তঃ এতদ্দেশীয় লোকের পূর্ব্বাবধি অদ্যপর্য্যন্ত আচার ব্যবহারাদি। তৃতীয়তঃ পূর্ব্ব ক্ষত্রিয় ও জবন এবং আধুনিক রাজনীতি প্রভৃতি ও অপরাপর দেশীয় ইতিহাসাদি। চতুর্থতঃ বিবিধ বিদ্যা প্রসঙ্গ এবং দেশোপকার সূচক নানা মত সুনীতি প্রস্তাব, উত্তম২ জগদ্বৃত্তান্ত, ও স্বদেশীয় এবং ভিন্ন দেশীয় বার্ত্তাবলি।

'জ্ঞানারুণোদয়' পত্রের সম্পাদকীয় কার্য্য নির্ব্বাহ করিতেন শ্রীরামপুর-নিবাসী কালিদাস মৈত্র ও যদুনাথ চট্টোপাধ্যায়। মৈত্র মহাশয় প্রায় এক বৎসর এই কার্য্যে নিযুক্ত ছিলেন। 'জ্ঞানারুণোদয়' পত্রের ১১শ সংখ্যায় ( ৩০ নবেম্বর ১৮৫২ ) প্রকাশ :—

> আমরা সাতিশয় আক্ষেপসহ প্রকাশ করিতেছি যে আমারদিগের মান্য এবং প্রিয়বর সহকারি সম্পাদক শ্রীযুত বাবু কালিদাস মৈত্র মহাশয় গত মাসাবধি এতৎ পত্রের সম্পাদকীয় কার্য্যের গুরুতর ভারহইতে নির্লিপ্ত হইয়াছেন।

এক বৎসর চলিয়া 'জ্ঞানারুণোদয়ে'র প্রচার রহিত হয়। ১৮৫৪ সনের ১৩ই এপ্রিল ( ১ বৈশাখ ১২৬১ ) যদুনাথ চট্টোপাধ্যায়ের সম্পাদকত্বে ইহা পুনঃপ্রকাশিত হইয়াছিল। 'সংবাদ প্রভাকরে' ( ১২ বৈশাখ ১২৬১ ) প্রকাশ :—

> শ্রীরামপুরের জ্ঞানারুণোদয় পত্র বিনাশের গ্রাসে পতিত হইয়া বর্ত্তমান মাসের প্রথম দিবসাবধি পুনর্ব্বার প্রকাশারম্ভ হইয়াছে, ঐ পত্রের লেখা উত্তম হয় বটে, কিন্তু তাহা সাধারণের পাঠোপযোগী না হওয়াতে গ্রাহক সংখ্যা বৃদ্ধি হয় না, এই কারণেই একবার বন্ধ হইয়াছিল, এবারে আবার কি হয় বলা যায় না, আমরা পরমেশ্বরের নিকটে প্রার্থনা করি এই অরুণ গগন বিরাজিত অরুণের স্থিতিকাল পর্য্যন্ত স্থায়ী হউক।

## বিদ্যারত্ন ( মাসিক )।

১ বৈশাখ ১২৬০ (১২ এপ্রিল ১৮৫৩) তারিখের 'সংবাদ প্রভাকরে' ঈশ্বরচন্দ্র গুপ্ত লিখিয়াছিলেন,—

> আমরা [ গত বর্ষে প্রকাশিত বাঙ্গালা সংবাদপত্রের ইতিহাসে ] মৃত পত্রের সংখ্যা প্রকাশের স্থানে দুইটি পত্রের নাম উল্লেখ করিতে ভুলিয়াছিলাম, অর্থাৎ তারাচাঁদ শিকদার মহাশয়ের প্রণীত 'বিদ্যারত্ন' যাহা অতিঅল্প দিবসমাত্র জীবিত ছিল...

আমরা এই পত্রিকার সঠিক প্রকাশকাল জানিতে পারি নাই। ইহা ১৮৫২ সনের অব্যবহিত পূর্ব্বে প্রকাশিত হইয়াছিল বলিয়া মনে হয়।

## সাময়িক-পত্রের হ্রাস-বৃদ্ধি : ১৩ এপ্রিল ১৮৫১—১১ এপ্রিল ১৮৫২

আমরা ১৮৫১ সালের এপ্রিল মাসে প্রচলিত ও তৎপূর্ব্বে তিরোধানপ্রাপ্ত সাময়িক-পত্রের একটি তালিকা এই গ্রন্থের ১১৭ পৃষ্ঠায় মুদ্রিত করিয়াছি। পরবর্তী এক বৎসরের মধ্যে যে-

সকল পত্রের জন্ম-মৃত্যু হয়, সেগুলির নাম ১ বৈশাখ ১২৫৯ তারিখের 'সংবাদ প্রভাকর' হইতে উদ্ধৃত করিতেছি :—

> ১২৫৮ সালে প্রকাশিত : সাপ্তাহিক—সমাচার দর্পণ (৩য় পর্য্যায়), কাশীবার্ত্তাপ্রকাশিকা, সংবাদ জ্ঞানোদয়। অর্দ্ধ-সাপ্তাহিক—জ্ঞানদর্শন। মাসিক—মেদিনীপুর ও হিজিলি অঞ্চলের অধ্যক্ষ, বিবিধার্থ-সঙ্গ্রহ, জ্ঞানারুণোদয়।
>
> ১২৫৮ সালে রহিত :—কৌস্তুভ কিরণ, সংবাদ সুধাংশু, জ্ঞানদর্পণ, সংবাদ জ্ঞানোদয়, সংবাদ সজ্জনরঞ্জন, বর্দ্ধমান চন্দ্রোদয়, সর্ব্বশুভকরী, সত্যপ্রদীপ।

## সংবাদ বিভাকর (অর্দ্ধ-সাপ্তাহিক)। ১৫ জুন ১৮৫২।

১৫ জুন ১৮৫২ (৩ আষাঢ় ১২৫৯, মঙ্গলবার) 'সংবাদ বিভাকর' নামে একখানি অর্দ্ধ-সাপ্তাহিক পত্রের প্রথম সংখ্যা প্রকাশিত হয়। ইহার সম্পাদক ছিলেন—মনোমোহন বসু; ইনি কবি ও নাট্যকার হিসাবে পরবর্ত্তী কালে প্রসিদ্ধি লাভ করিয়াছিলেন। ১৭ জুন ১৮৫২ তারিখে 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' লেখেন :—

> আমরা আহ্লাদ পুর্ব্বক পাঠকবর্গের গোচরার্থ প্রকাশ করিতেছি যে গত পরশ্বাবধি শ্রীযুত বাবু মনোমোহন বসু কোং কর্ত্তৃক 'সংবাদ বিভাকর' নামক অর্দ্ধ সাপ্তাহিক সংবাদ পত্র অর্দ্ধ মুদ্রা মাসিক মূল্যে প্রকাশারম্ভ হইয়াছে নবীন সম্পাদকদিগের অভিপ্রায় এবং পত্রের রচনা উত্তম হইয়াছে…।

ইহার স্থিতিকাল প্রায় এক বৎসর। 'সংবাদ প্রভাকরে' (১ বৈশাখ ১২৬১) প্রকাশ :—

> ১২৬০, বৈশাখ। 'সংবাদ বিভাকর' বিভাকরসুত সদনে গমন করেন।

## সংবাদ শশধর (সাপ্তাহিক)। ৬ জুলাই ১৮৫২।

১২৫৮ সালের মাঘ মাসে শ্রীরামপুর চন্দ্রোদয় যন্ত্রালয় হইতে 'জ্ঞানারুণোদয়' মাসিক পত্র প্রকাশিত হয়—এ-কথা পূর্ব্বেই বলিয়াছি। ইহার চারি মাস পরে এই পত্রিকার কর্ত্তৃপক্ষ 'সংবাদ শশধর' নামে একখানি সাপ্তাহিক পত্রও প্রকাশ করেন। ইহার প্রথম সংখ্যার প্রকাশকাল—৬ জুলাই ১৮৫২ (২৪ আষাঢ় ১২৫৯)।

> …অস্মদাদি "সংবাদ শশধর" নামক সাপ্তাহিক এক অভিনব পত্র সন ১৮৫২ খ্রীষ্টাব্দের জুলাই মাসের ষষ্ঠ দিবসাবধি বা শকাব্দা ১৭৭৪ বা সন ১২৫৯ বঙ্গাব্দের ২৪ আষাঢ় মঙ্গলবারাবধি প্রতি মঙ্গলবাসরে শ্রীরামপুর চন্দ্রোদয় যন্ত্রে প্রকাশ করিতেছি তৎপত্রে ইংরাজী প্রসিদ্ধ "এনসাইক্লোপিডিয়া ব্রিটেনিকা" অর্থাৎ বিবিধ সদ্বিদ্যা মুক্তাবলি আবলিক্রমে মূল ইংরাজী ও তদর্থ সাধারণের অনায়াস বোধগম্য প্রচলিত ভাষায় অনুবাদ সহ সমস্ত দেশ বিদেশীয় সংবাদ ও সম্পাদকীয় উক্তি ও আইন ও নজীরপ্রভৃতি সমস্ত উপকারক বিষয় সময়েং সুদৃশ্য সুদীর্ঘ কাগজে অত্যল্প মূল্যে প্রকাশ করিতেছি…। শ্রীকালিদাস মৈত্র

সম্পাদক। শ্রীরামচন্দ্র রায় কর্ম্মকার, তথা, শ্রীহরচন্দ্র রায় কর্ম্মকার—শ্রীরামপুর চন্দ্রোদয় যন্ত্রাধ্যক্ষ সম্পাদক। ('জ্ঞানারুণোদয়,' ভাদ্র ১২৫৯)

এই সাপ্তাহিক পত্রের বার্ষিক মূল্য ছিল ছয় টাকা। এক বৎসর যাইতে-না-যাইতেই ইহার তিরোধান ঘটে। ১ বৈশাখ ১২৬০ (১২ এপ্রিল ১৮৫৩) তারিখের 'সংবাদ প্রভাকরে' প্রকাশ :—

> গত বৎসর কয়েকখানি পত্র প্রাণত্যাগ করিয়াছে। 'শশধর' নামে শ্রীরামপুরে যে এক বারোইয়ারী পত্র হয়, সেই শশধর একেবারে মেঘাচ্ছন্ন হইলেন।

## বিশ্ববিলোকন (সাপ্তাহিক ?)। নবেম্বর ১৮৫২।

১২৫৯ সালের অগ্রহায়ণ (১৮৫২, নবেম্বর) মাসে 'বিশ্ববিলোকন' প্রকাশিত হয়। ইহা খুব সম্ভব, সাপ্তাহিক পত্র ছিল। চার-পাঁচ মাস পরেই ইহার প্রচার রহিত হয়। 'সংবাদ প্রভাকরে' (১ বৈশাখ ১২৬০) প্রকাশ :—

> অগ্রহায়ণ ১২৫৯।... বিশ্ববিলোকন নামক পত্রের জন্ম হয়। ... ...
>
> গত বৎসর যেমন কয়েক খানি পত্র জন্ম গ্রহণ করিয়াছে, তেমনি আবার কয়েক খানি পত্র প্রাণত্যাগ করিয়াছে।...'বিশ্ব বিলোকন' নামে একখানা চারিইয়ারী পত্র হইয়াছিল, ঐ বিশ্ব বিলোকন কিছুদিন বিশ্ব বিলোকন করিতে করিতেই দৃশ্য পথের অতীত হইলেন।

## ধর্ম্মরাজ (মাসিক)। ফেব্রুয়ারি ১৮৫৩।

১২৫৯ সালের ফাল্গুন মাসে (ফেব্রুয়ারি ১৮৫৩) 'ধর্ম্মরাজ' নামে একখানি মাসিকপত্র প্রকাশিত হয়। ইহার সম্পাদক ছিলেন—কলিকাতা কাঁশারিপাড়ার তারকনাথ দত্ত। 'ধর্ম্মরাজে'র মাসিক মূল্য।০ এবং অগ্রিম বার্ষিক মূল্য ২॥০ নির্দ্ধারিত ছিল। পত্রিকার কণ্ঠে নিম্নের শ্লোকটি শোভা পাইত :—

> বিরাজতে সভ্য সমাজরাজঃ, সদর্থরাজী নিবিরাজরাজঃ।
> তমঃ প্রভাবক্ষতি ধর্ম্মরাজঃ, শুভপ্রবৃত্তিপ্রদ ধর্ম্মরাজঃ॥

পত্রিকা-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে সম্পাদক প্রথম সংখ্যায় যাহা লিখিয়াছিলেন, নিম্নে তাহা উদ্ধৃত করিতেছি :—

> ধর্ম্ম যে এক মাত্র ও অনির্ব্বচনীয় পদার্থ তাহা না জানিয়া কেবল ভ্রান্তি বুদ্ধির বশতাপন্ন হইয়া অনেক জাতিতেই ঘোরতর বিসম্বাদিতা করিয়া আসিতেছেন। বিশেষতঃ পাদরি নামধারি ধর্ম্মাবতারেরা প্রতারণার পরিচর্য্যা করত অধুনাতন অস্মৎ হিন্দুজাতীয় অজ্ঞান বালক সকলকে যে প্রকারে বিমোহিত করিয়া থাকেন তাহা সর্ব্বত্রই প্রকটিত আছে। ইহারা বর্ত্তমান রাজ জাতি বলিয়া ধর্ম্মের উপরেও সেই রাজশক্তি বিস্তার করিতে বসিয়াছেন।...

সংপ্রতি কোন কোন যুবক জনদিগের অন্তঃকরণে স্বধর্ম্ম রক্ষার্থে অপেক্ষাকৃত কিঞ্চিন্মাত্র ও উদ্বোধ হইয়াছে, কথাবার্ত্তার চলাচল ও ধারাধরণ দেখিলে এমত বোধ হয় বটে। কিন্তু সার্ব্বত্রিক রূপে প্রচারিত না হইলে তাহাতে কোন সুফল দর্শিতে পারে না। যদ্যপি ঈশ্বর প্রসাদে এদেশ হইতে অনৈক্যভাব প্রস্থান করে এবং তৎপদে ঐকমত্য সংস্থাপিত হয়, তবে একদিন স্বধর্ম্ম রক্ষার প্রাপ্তি প্রত্যাশা করা যাইতে পারে।...কয়েক বৎসর হইল অনেক মহাজন ও অধ্যাপকগণ একত্রিত হইয়া স্বধর্ম্ম পরিত্যক্ত ব্যক্তিদিগকে পুনঃসংস্কার করাইয়া যে ঘরে লইবার কথা চালাচালি করিয়াছিলেন, সে সময় মনে হইল, বুঝি এতদিনের পরে জগদীশ্বর প্রসন্ন হইয়া আমারদিগের হতভাগা হিন্দু জাতিকে স্বধর্ম্ম রক্ষার্থ এক-মতিত্ব প্রদান করিলেন। কিন্তু তাহার কিছু কাল পরে আর সে বিষয়ের কিছুই নিষ্ঠা প্রদর্শিত হইল না। যেমন স্মৃতি শাস্ত্রের অভিপ্রায় পর্য্যালোচনা করিলে নানা মুনির নানা মত এই জনপ্রবাদ প্রতীত হয়, সেই প্রকার স্বদেশীয় লোক নিচয়ের একত্র সমবেত হইয়া স্বধর্ম্ম রক্ষার পরামর্শ নানা প্রকার কুটিল গতিতে এক কালেই কালের গ্রাসে পতিত হইয়াছে। আর তাহার উচ্চাবচ কিছুই শুনিতে পাওয়া যায় না।

অপরন্তু সেই স্বধর্ম্ম পরিত্যক্ত ব্যক্তিদিগের পুনঃ স্বধর্ম্ম গ্রহণের অনুষ্ঠানের বিফলতা পর্য্যন্ত এমত অনুভাব করিলাম, যে কোন একটা বিশেষানুষ্ঠান ব্যতিরেকে ইহা সম্পন্ন হইতে পারিবেক না। সেই অনুষ্ঠান কি ? যদ্দ্বারা আপনারদিগের যথার্থ ধর্ম্ম নিরূপণ ও বিধর্ম্মের দোষোত্থান ঘুষিত হয়, এমত একখানি পত্র বা পুস্তক মাসিক রূপে প্রকাশ পাইলে বিশেষ উপকার দর্শিত হইবেক। কারণ, মধ্যে মধ্যে আমারদিগের প্রতিনিধি স্বরূপে এই পত্র বা পুস্তক উপস্থিত হইয়া সাধারণের মনে এই বিষয়ের হিত প্রত্যয় জন্মাইতে পারিবেক। তাহা হইলে তথাপিও অপেক্ষাকৃত কিঞ্চিৎ কিঞ্চিৎ করিয়া স্বধর্ম্ম রক্ষা বিষয়ে যত্ন প্রদর্শিত হয়। এই বিবেচনায় অধুনা কয়েকজন বান্ধবের সহিত বাদানুবাদ পূর্ব্বক "ধর্ম্মরাজ" নামক এই মাসিক পুস্তক এই পরিমাণে প্রকটন করিতে আরম্ভিলাম।...ধর্ম্মরাজ সর্ব্বপ্রকার অনিষ্ট চেষ্টায় বিরত থাকিয়া নিয়তই কেবল ইষ্টনিষ্ঠ ব্যাপারে ব্যাপৃত থাকিবেন। কেন না, আমরা ইহাতে স্বপরোপকারের প্রত্যাশা রাখি।......ধর্ম্মরাজ নিয়ত হিন্দুধর্ম্ম বিরোধি খৃষ্টিয়ানগণের প্রবোধক ধর্ম্ম ঘটিত প্রস্তাব সকল প্রকটন এবং সাহিত্যাদি বিদ্যালোচনায় নিযুক্ত থাকিবেন।...ইহার মুখ্যাভিপ্রায় স্বধর্ম্ম পোষণ করত খৃষ্টধর্ম্ম দোষণ, এবম্প্রকার দুরূহ ব্যাপার ব্যামুগ্ধ বুদ্ধিতে সহজে ধারণা হয় না, এজন্য কাব্যশাস্ত্র সম্বন্ধ প্রবন্ধ সকলও প্রকটিতে যত্নবন্ত হইব, কেন না, কাব্যালোচনা করিলে নৈসর্গিক বুদ্ধির প্রফুল্লতায় ভাষাভ্যাস সহকারে তথাপিও অপেক্ষাকৃত ধর্ম্মজ্ঞান হইতে পারে, সুতরাং কাব্য সম্বন্ধে ধর্ম্মরাজের প্রতি ধার্ম্মিক জনেরা কখনই বিগতস্নেহ হইবেন না, অপর নীতিজ্ঞান শিক্ষা হইলে কদাপি কাহারো দুষ্ট কার্য্যে প্রবৃত্তি হইতে পারে না, একারণ নীতি বিষয়ক প্রস্তাবাবলীতেও ধর্ম্মরাজের কৃতাদরাগ হইবেক,...।

'ধর্ম্মরাজ' নিয়মিত ভাবে প্রকাশিত হয় নাই; প্রথম বর্ষের দ্বাদশ সংখ্যাব প্রকাশকাল—মাঘ ১২৬১।

## সাময়িক-পত্রের হ্রাস-বৃদ্ধি—১২ এপ্রিল ১৮৫৩

১২ এপ্রিল ১৮৫৩ ( ১ বৈশাখ ১২৬০ ) তারিখের 'সংবাদ প্রভাকরে' জীবিত ও মৃত সাময়িক-পত্রের যে দুইটি তালিকা প্রকাশিত হয়, তাহা এইরূপ :—

জীবিত পত্র

দৈনিক :— সংবাদ প্রভাকর, সংবাদ পূর্ণচন্দ্রোদয়।

দিনান্তরিক :— সংবাদ ভাস্কর।

অর্দ্ধ-সাপ্তাহিক :—সংবাদ রসরাজ, সংবাদ বিভাকর, নূতন সমাচার চন্দ্রিকা।

সাপ্তাহিক :— গবর্ণমেন্ট গেজেট, সংবাদ সাধুরঞ্জন, রঙ্গপুর বার্ত্তাবহ, বর্দ্ধমান জ্ঞানপ্রদায়িনী, সংবাদ বর্দ্ধমান, সংবাদ জ্ঞানোদয়, কাশীবার্ত্তাপ্রকাশিকা।

পাক্ষিক :— নিত্যধর্ম্মানুরঞ্জিকা।

মাসিক :— তত্ত্ববোধিনী পত্রিকা, উপদেশক, সত্যার্ণব, বিবিধার্থ-সঙ্গ্রহ, ধর্ম্মরাজ।

মৃত পত্র

এই গ্রন্থের ১১৮-১৯ পৃষ্ঠায়, ১৮৫১ সনের এপ্রিল মাসের পূর্ব্বে তিরোধানপ্রাপ্ত সাময়িক-পত্রের একটি তালিকা মুদ্রিত হইয়াছে ; সেগুলির পুনরুল্লেখ না করিয়া বাকী মৃত পত্রগুলির নাম দেওয়া হইল।

৫৪। সর্ব্বরসরঞ্জিনী, ৫৫। দিনমণি, ৫৬। সত্যধর্ম্ম প্রকাশিকা, ৫৭। আয়ুর্ব্বেদ দর্পণ, ৫৮। জ্ঞানদর্পণ, ৫৯। সজ্জনরঞ্জন, ৬০। সুধাংশু, ৬১। কৌস্তভ কিরণ, ৬২। সত্যপ্রদীপ, ৬৩। সর্ব্বশুভকরী, ৬৪। হিন্দু বন্ধু, ৬৫। বর্দ্ধমান চন্দ্রোদয়, ৬৬। জ্ঞান-চন্দ্রোদয়, ৬৭। বিদ্যারত্ন, ৬৮। সাম্যদণ্ড মার্ত্তণ্ড [ উদণ্ড মার্ত্তণ্ড ? ], ৬৯। সমাচার দর্পণ [ ৩য় পর্য্যায় ], ৭০। জ্ঞানারুণোদয়, ৭১। সংবাদ শশধর, ৭২। সাগর, ৭৩। পুরাতন চন্দ্রিকা, ৭৪। বিশ্ববিলোকন, ৭৫। মেদিনীপুর ও হিজিলি অঞ্চলের অধ্যক্ষ, ৭৬। জ্ঞানোদয় [ ২য় পর্য্যায় ]।

এই মৃত পত্রের তালিকায় গুপ্ত-কবি হরচন্দ্র রায় ও গঙ্গাকিশোর ভট্টাচার্য্য-পরিচালিত 'বাঙ্গাল গেজেটি'র উল্লেখ করিতে ভুলিয়াছেন।

## ছোট জাগুলীয়া হিতৈষি সভার বক্তৃতা ( মাসিক )। এপ্রিল ১৮৫৩।

"কায়িক, বাচনিক, মানসিক, এবং আর্থিক সাহায্য দ্বারা স্বদেশের হিত সাধন" উদ্দেশ্যে "১৭৬৯ শকের ৩০ চৈত্র দিবসে [ ১১ এপ্রিল ১৮৪৮ ] এই [ ছোট জাগুলীয়া হিতৈষি ] সভা গ্রামস্থ কতিপয় যুবা বয়স্থগণের দ্বারা প্রতিষ্ঠিতা হয়।...প্রথমাবস্থায় ত্রৈমাসিক অর্থাৎ তিন মাসান্তরে সভা হইত, এক্ষণে দুই মাসান্তরে হইয়া আসিতেছে।...এই সভা পূর্ব্বে ঐ গ্রামের বিদ্যালয়ে হইত, অধুনা প্রায় দুই বৎসর কাল সভার ব্যয়ে এক উত্তম গৃহ নির্ম্মিত

হইয়া তাহাতেই সভা হইয়া থাকে, এবং সভাধীন এক পুস্তকালয়ও সংস্থাপিত হইয়াছে। পূর্ব্বে অর্দ্ধেক সভ্য প্রতি সভায় কোন এক রচনা পাঠ করিতেন, এক্ষণে সার্দ্ধ বর্ষাতীত হইল, প্রত্যেক সভায় এক জন সভ্য পূর্ব্ব সভার প্রস্তাবিত প্রসঙ্গোদ্দেশে লিখিত বক্তৃতা পাঠ করিয়া থাকেন।" (১ বৈশাখ ১৭৭৫ শক)

সভার উৎকৃষ্ট বক্তৃতাগুলি প্রকাশার্থে ১৮৫৩ সনের এপ্রিল মাসে "জিলা বারাসতের অন্তঃপাতি 'ছোট জাগুলীয়া' নামক গ্রামস্থ 'ছোট জাগুলীয়া হিতৈষি সভার' সভ্যগণ কলিকাতা নগর মধ্যে একখানি মাসিক পুস্তক প্রকাশে প্রবৃত্ত" হন। 'ছোট জাগুলীয়া হিতৈষি সভার বক্তৃতা' নামে এই মাসিক-পুস্তকের ১ম খণ্ড, ১ সংখ্যা প্রকাশিত হয়—১৭৭৫ শকের বৈশাখ মাসে। প্রত্যেক খণ্ডের মূল্য ছিল ⁄০ আনা মাত্র। ইহার প্রতি সংখ্যায় একটি করিয়া বক্তৃতা মুদ্রিত হইত। ১ম সংখ্যায় (পৃ. ১৬)—সৃষ্টির শোভা বর্ণনা; ২য় সংখ্যায় (পৃ. ৩২)—স্বদেশানুরাগ, এবং ৩য় সংখ্যায়—দয়া এবং ন্যায়পরতা (পৃ. ৬), ও ৩০ চৈত্র ১৭৭৪ শকে অনুষ্ঠিত ৫ম সাম্বৎসরিক সভার বক্তৃতা (পৃ. ১০) স্থান পাইয়াছে। আমরা এই মাসিক-পুস্তকের ৪র্থ সংখ্যা (শ্রাবণ) পর্য্যন্ত দেখিয়াছি। পরবর্ত্তী কার্ত্তিক মাস হইতে ইহা 'ছোট জাগুলিয়া হিতৈষি মাসিক পত্রিকা' নাম গ্রহণ করে। পত্রিকাখানির সহিত ভূতপূর্ব্ব 'বিভাকর'-সম্পাদক মনোমোহন বসুর ঘনিষ্ঠ যোগ ছিল।

## ভারতবর্ষীয় কৃষিবিষয়ক বিবিধ সংগ্রহ। ইং ১৮৫৩।

১৮২০ খ্রীষ্টাব্দে পাদরি উইলিয়ম কেরী কর্ত্তৃক এগ্রিকালচারাল এণ্ড হর্টিকালচারাল সোসাইটি অব ইণ্ডিয়া প্রতিষ্ঠিত হয়। দেশীয় লোকের মধ্যে কৃষিবিষয়ক জ্ঞান বৃদ্ধির সহায়তাকল্পে সভার *Transactions* ও *Journal* হইতে প্রবন্ধাদি বাংলা ভাষায় প্রচারের জন্য একটি অনুবাদ-সমিতি গঠিত হয়। সমিতির উদ্যোগে ও প্যারীচাঁদ মিত্রের সম্পাদনায় 'ভারতবর্ষীয় কৃষিবিষয়ক বিবিধ সংগ্রহ' (*The Agricultural Miscellany*) প্রকাশিত হয়। এই সাময়িক-পুস্তকের ১ম ও ২য় খণ্ড ১৮৫৩, ৩য়-৪র্থ খণ্ড ১৮৫৪, ৫ম খণ্ড ১৮৫৫ এবং ৬ষ্ঠ খণ্ড ১৮৫৬ সনে প্রকাশিত হইয়াছিল। সভার ১৮৫৬ সনের কার্য্য-বিবরণে প্রকাশ:—

> Nearly all the papers in the first five numbers are translations from the *Transactions* and *Journals* but those in this number [No. 6] are original articles. The Council conceive that the best acknowledgements of the Society are due to the Translation Committee generally for selecting the papers for the volume in question but more specially, to Babu Peary Chand Mittra who has kindly performed the office of Editor and to Babu Shib Chunder Deb to whom the Society are indebted for the long and useful list of plants extending over seventy pages which forms the appendix to this volume.

## বিদ্যাদর্পণ (মাসিক)। ২৬ এপ্রিল ১৮৫৩।

১৮৫৩ সনের ২৬এ এপ্রিল (১৫ বৈশাখ ১২৬০) 'বিদ্যাদর্পণ' নামে মাসিকপত্র প্রকাশিত হয়। পরবর্ত্তী ৩রা মে (২২ বৈশাখ) 'সংবাদ প্রভাকর' লিখিয়াছিলেন,—

৬ মাঘ দিবসে 'কলিকাতা-বার্ত্তাবহ' নামে একখানি নূতন সমাচার পত্র প্রকাশ হয়। (১৩ এপ্রিল ১৮৫৮)

'কলিকাতা বার্ত্তাবহ' নামক অভিনব বাঙ্গালা সমাচার পত্রের প্রথম সংখ্যা আমরা গত দিবস প্রাপ্ত হইলাম, ইহার কলেবর ভাস্করের ন্যায়, প্রতি সোমবার এবং শুক্রবাসরে প্রকটিত হইবেক, মাসিক মূল্য ।০ আট আনা মাত্র। প্রথম সংখ্যায় কয়েকটি বিষয় কেবল গদ্যে লিখিত হইয়াছে, রচনা অতি উত্তম, প্রার্থনা করি পরমেশ্বরের কৃপায় সম্পাদক কৃতকার্য্য হইয়া সাধারণের প্রিয় হউন। (১৯ জানুয়ারি ১৮৫৮)

এই পত্রের শিরোভাগে প্রেমচাঁদ তর্কবাগীশ-রচিত একটি কবিতা শোভা পাইত। তর্কবাগীশ মহাশয়ের জীবনচরিতে প্রকাশ :—

কলিকাতা-বার্ত্তাবহ নামক কাগজখানির শিরোভাগে "কিং চান্দ্রী বিশদপ্রভা কিমথ বা প্রাভাকরী চাতুরী" ইত্যাদি মর্ম্মে যে কবিতাটি তর্কবাগীশ রচনা করিয়া দেন তাহা অতি শ্রুতি-সুখকর হইয়াছিল মনে হয়।—রামাক্ষয় চট্টোপাধ্যায় : '৺প্রেমচন্দ্র তর্কবাগীশের জীবনচরিত ও কবিতাবলী', ৪র্থ সংস্করণ, পৃ. ৯৯।

## হিতৈষিণী পত্রিকা (মাসিক)। এপ্রিল ১৮৫৮।

'হিতৈষিণী পত্রিকা' নামে একখানি মাসিক পত্রিকা কলিকাতা হাড়কাটা লেনস্থ হিতৈষিণী সভার মুখপত্র ছিল। সভার অবৈতনিক সম্পাদক ছিলেন কানাইলাল পাইন। ১৭৭৯ শকের ফাল্গুন মাসের 'তত্ত্ববোধিনী পত্রিকা'য় এই বিজ্ঞাপনটি মুদ্রিত হয় :—

হিতৈষিণী সভা হইতে আগামী বৈশাখ মাসাবধি প্রতিমাসে ব্রাহ্মধর্ম্ম ও নীতি বিষয়ক পত্র প্রয়োজন মতে ইংরাজী কিম্বা বাঙ্গলা ভাষায় লিখিত হইয়া প্রকাশিত হইবে। তাহার প্রতি খণ্ডের মূল্য এক পয়সা মাত্র।

## চমৎকারমোহন (বারত্রয়িক)। আগষ্ট ১৮৫৮।

'চমৎকারমোহন' নামে একখানি সমাচার পত্র ১৮৫৮ সনের আগষ্ট (শ্রাবণ ১২৬৫) মাসে জন্মলাভ করে। ইহা ইংরেজী ও বাংলা ভাষায় সোম, বৃহস্পতি ও শনিবারে প্রকাশিত হইত। পত্রিকাখানি কলিকাতা চোরবাগানে শ্রীকান্ত শর্ম্মার দ্বারা চমৎকার-মোহন যন্ত্রে মুদ্রিত হইত। ইহার সম্পাদক ছিলেন—'প্রিয়ম্বদ' ও 'নলিনীকান্ত' উপন্যাস-প্রণেতা কেদারনাথ দত্ত। 'চমৎকারমোহন' পত্রের চতুর্থ সংখ্যার প্রকাশকাল—১৬ আগষ্ট ১৮৫৮ (১ ভাদ্র ১২৬৫)।

## কলিকাতা পত্রিকা (মাসিক)। অক্টোবর ১৮৫৮।

১৮৫৮ সনের অক্টোবর মাসে মথুরানাথ দত্তের অধ্যক্ষতায় 'কলিকাতা পত্রিকা' প্রকাশিত হয়। এই মাসিক পত্রিকার প্রথম সংখ্যার প্রকাশকাল—কার্ত্তিক ১৯১৫ সংবৎ। ইহার

সমালোচনা-প্রসঙ্গে ঈশ্বরচন্দ্র গুপ্ত তৎসম্পাদিত 'সংবাদ প্রভাকরে' (১০ জানুয়ারি ১৮৫৯) লিখিয়াছিলেন :—

> কলিকাতা পত্রিকা।—আমরা কয়েক দিবস হইল, কলিকাতা পত্রিকার দ্বিতীয় খণ্ড প্রাপ্ত হইয়া পাঠ করত অতিশয় আহ্লাদিত হইয়াছি, কারণ এই পত্রিকার নব্য ভব্য লেখকেরা অতি সুপ্রণালীমতে রচনাদি করিতেছেন, তাঁহারদিগের লিপিনৈপুণ্যের বিষয় আমরা আর অধিক কি প্রকাশ করিব তাঁহারদিগের লেখাই পাঠকগণকে উপঢৌকন প্রদান করিলে ভাল হয়, এই পত্রিকায় প্রথমে লেখকদিগের 'বিজ্ঞাপনী' দ্বিতীয়ে 'উপক্রমণিকা' তৃতীয়ে 'বাঙ্গালার অবস্থা—সমাজ' চতুর্থে 'বিদ্যাশাস্ত্র' প্রকাশ পাইয়াছে পত্রিকার অধ্যক্ষ শ্রীযুত বাবু মথুরানাথ দত্ত, অধ্যক্ষ বাবুর সবিশেষ যত্ন ও পরিশ্রমে পত্রিকার ক্রমোন্নতি হইবার বিলক্ষণ সম্ভাবনা আছে, ভরসা করি গুণগ্রাহক মহোদয়েরা কলিকাতা পত্রিকার গ্রাহক হইয়া লেখকদিগের উৎসাহ বৃদ্ধি করিবেন, আমরা কলিকাতা পত্রিকার সংখ্যা বৃদ্ধি দেখিলে পর অতিশয় সন্তুষ্ট হইব।

## ভারতবর্ষীয় সমাচার পত্র (সাপ্তাহিক)। ১ নবেম্বর ১৮৫৮।

১৮৫৮ খ্রীষ্টাব্দের ১লা নবেম্বর তারকচন্দ্র চূড়ামণি এই সাপ্তাহিক সংবাদপত্র প্রকাশ করেন। পরবর্ত্তী ৩০এ নবেম্বরের 'সংবাদ প্রভাকরে' প্রকাশ :—

> নূতন সমাচার পত্র। 'ভারতবর্ষীয় সমাচার পত্র' নামক একখানি অভিনব সংবাদ পত্র গত ১ নবেম্বর হইতে প্রকাশারম্ভ হইয়াছে, সম্পাদক শ্রীযুক্ত তারকচন্দ্র চূড়ামণি ভট্টাচার্য্য। পত্রখানি সাপ্তাহিকরূপে প্রকাশ পাইতেছে,...ঐ পত্রের মাসিক মূল্য ॥০ আট আনা মাত্র।

## সোমপ্রকাশ (সাপ্তাহিক)। ১৫ নবেম্বর ১৮৫৮।

১৮৫৮ সনের ১৫ই নবেম্বর (১ অগ্রহায়ণ ১২৬৫) সোমবার কলিকাতা চাঁপাতলা হইতে 'সোমপ্রকাশে'র প্রথম সংখ্যা প্রকাশিত হয়। এই সাপ্তাহিক পত্রের সম্পাদক ছিলেন—কলিকাতা সংস্কৃত কলেজের সাহিত্য-শ্রেণীর অধ্যাপক দ্বারকানাথ বিদ্যাভূষণ। 'সোম-প্রকাশে'র কণ্ঠে এই শ্লোকটি মুদ্রিত হইত :—

> "প্রবর্ত্ততাং প্রকৃতিহিতায় পার্থিবঃ সরস্বতী শ্রুতিমহতী ন হীয়তাং।"

'সোমপ্রকাশ' প্রকাশের পরিকল্পনাটি বিদ্যাসাগর মহাশয়ের। রাজনৈতিক বিষয়ের রীতিমত আলোচনা প্রকৃতপক্ষে 'সোমপ্রকাশে'ই প্রথম সুরু হয়। বিদ্যাসাগর মহাশয় "পরামর্শাদি দ্বারা 'সোমপ্রকাশ' সম্পাদন বিষয়ে বিদ্যাভূষণ মহাশয়ের বিশেষ সহায়তা করিতেন।" ১৮৬২ সনের এপ্রিল মাস হইতে "এই পত্র কলিকাতার দক্ষিণ-পূর্ব্ব, মাতলা রেলওয়ের সোনাপুর ষ্টেসনের দক্ষিণ চাংড়িপোতা গ্রামে শ্রীযুক্ত দ্বারকানাথ বিদ্যাভূষণের বাটীতে প্রতি সোমবার প্রাতে প্রকাশিত হয়।"

**ভারতবর্ষীয় সভা। মাসিক বিজ্ঞাপনী।** জুলাই (?) ১৮৫৯।

ইহা ব্রিটিশ ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন বা ভারতবর্ষীয় সভার মুখপত্র ছিল। ১৬ সেপ্টেম্বর ১৮৫৯ তারিখে 'এডুকেশন গেজেট ও সাপ্তাহিক বার্ত্তাবহ' এই মাসিকপত্রের প্রাপ্তি স্বীকার করিয়া লেখেন :—

> আমরা ভারতবর্ষীয় সভার অভিনব মাসিক বাঙ্গলা বিজ্ঞাপনী প্রাপ্ত হইয়াছি, তন্মধ্যে মে ও জুন মাসের কার্য্য বিবরণ বিবৃত হইয়াছে,...।

১৮৫৯ সনে পাদরি লং লিখিয়াছিলেন :—

> The Bharatbarshiya Sabha Bigyapini is the organ of the British Indian Association which has hitherto, been the representative of the Native community to the British public, but they now feel that their own views must be made known to the masses and hence the issue of this monthly organ. ( *Returns...*)

**সৌদামনী** ( অর্দ্ধ-সাপ্তাহিক )। ৩ সেপ্টেম্বর ১৮৫৯।

'সৌদামনী' অর্দ্ধ-সাপ্তাহিক পত্র ; প্রতি মঙ্গল ও শনিবারে প্রকাশিত হইত। ইহার প্রথম সংখ্যার প্রকাশকাল—৩ সেপ্টেম্বর ১৮৫৯ ( ১৯ ভাদ্র ১২৬৬ )। শ্যামাচরণ সান্ন্যাল ও বিপিনবিহারী সরকার ইহার যুগ্ম-সম্পাদক। "ইহাতে রাজনীতি, সমাচার, আত্মতত্ত্ব, নীতিমালা বিশেষতঃ কবিতাই বিস্তর প্রকাশিত" হইত। 'সৌদামনী' পত্রিকার প্রথম দুই সংখ্যা হস্তগত হইলে 'সংবাদ প্রভাকর' এইরূপ মন্তব্য করেন :—

> সৌদামনী নামে এক নবীনা পত্রিকা গত সপ্তাহাবধি এই রাজধানীতে প্রকাশারম্ভ হইয়াছে। আমরা তাহার প্রথম দুই সংখ্যা প্রাপ্ত হইয়া পাঠানন্তর সন্তোষ প্রাপ্ত হইলাম, যেরূপ সরল অথচ উৎকৃষ্ট মিষ্ট ভাষায় গদ্য পদ্য লিখিত হইয়াছে, তাহার প্রশংসা করিতে হইবেক। শ্রীযুক্ত বাবু শ্যামাচরণ সান্ন্যাল, তথা শ্রীযুক্ত বাবু বিপিনবিহারী সরকার মহাশয় এই নবীনা পত্রিকার সম্পাদক হইয়াছেন। ইহারা বড় অপরিচিত নহেন। ইহারদিগের বিরচিত অনেক উত্তম প্রবন্ধ এই প্রভাকরে ও নগরীয় অন্যান্য অনেক সমাচার পত্রে প্রকাশ হইয়াছে। অতএব ইহারদিগের দ্বারা সম্পাদকীয় কার্য্য যথানিয়মে নির্ব্বাহ হইতে পারে। অধুনা আমরা পরমেশ্বরের সমীপে প্রার্থনা করি, নবীনা সৌদামনী অম্বুদবিহারিণী চঞ্চলার ন্যায় চঞ্চলা না হইয়া স্থিরভাবে অবনিবাসিনী হইয়া কবিতাপ্রিয় পাঠার্থিবৃন্দের চিত্তোন্মাদিনী হউন। সৌদামনী পত্রিকা প্রভাকরের ন্যায় এক তক্তা কাগজে প্রতি মঙ্গলবার ও শনিবারে প্রকাশ হইতেছে। মাসিক মূল্য আট আনামাত্র। ( ১০ সেপ্টেম্বর ১৮৫৯, শনিবার )

**সংবাদ দ্বিজরাজ** ( সাপ্তাহিক )। ১৯ সেপ্টেম্বর ১৮৫৯।

১৯ সেপ্টেম্বর ১৮৫৯ ( ৪ আশ্বিন ১২৬৬ ) তারিখে গোঁসাইদাস গুপ্তের সম্পাদনায় 'সংবাদ দ্বিজরাজ' নামে সাপ্তাহিক পত্রের উদয় হয়। ইহার কণ্ঠে এই শ্লোকটি শোভা পাইত :—



দ্বারকানাথ বিদ্যাভূষণ



কৃষ্ণচন্দ্র মজুমদার



হরিনাথ মজুমদার



উমেশচন্দ্র দত্ত

নাস্তং যাত্যরুণোদয়ে নচ রুচিং ধত্তে খরাস্তাকরাস্রোল্লাসং কুমুদাকরস্ত কুরুতে কলঙ্কামেবাঙ্কিতাঃ।
সম্প্রত্যুম্মদয়ন্ মনাংসি মহতাং ভাবান্ সমুদ্ভাবয়ন্ উদগচ্ছন্ দ্বিজরাজ এষ নিতরামব্যাজমুদ্ভ্রাজতে ॥

'সংবাদ সাধুরঞ্জন' পত্রের অভাব পূরণার্থই 'সংবাদ দ্বিজরাজ' পত্রের আবির্ভাব। ইহার প্রথম সংখ্যা প্রকাশের পর-দিন 'সংবাদ প্রভাকর' যাহা লিখিয়াছিলেন, নিম্নে তাহা উদ্ধৃত করিতেছি :—

> আমারদিগের যন্ত্রালয় হইতে গত দিবসাবধি সংবাদ দ্বিজরাজ নামে এক খানি সাপ্তাহিক পত্র প্রকাশারম্ভ হইয়াছে। আমারদিগের পরম স্নেহাস্পদ শ্রীমান্ গোঁসাইদাস গুপ্ত তাহার সম্পাদক হইয়াছেন। এই ক্ষণে সময় বড় বিরুদ্ধ কোন প্রকার নূতন পত্র প্রকাশ পুর্ব্বক কৃতকার্য্য হওয়া অতি কঠিন বলিতে হইবেক। যাহা হউক আমরা পরমেশ্বরের সমীপে প্রার্থনা করি এই নবীন পত্র চিরস্থায়ী হউক। বিদ্যামোদি ব্যক্তিগণ আদর পুর্ব্বক ইহা গ্রহণ করিয়া সম্পাদকের উৎসাহবর্দ্ধন করুন। যেরূপ প্রণালীক্রমে ও স্পষ্টভাষায় দ্বিজরাজ পত্র লিখিত হইয়াছে তাহা কোন ক্রমে মন্দ বলা যায় না। আমরা পাঠক মহাশয়দিগের পাঠার্থ প্রথম সম্পাদকীয় উক্তি নিম্ন ভাগে উদ্ধৃত করিলাম।
>
> 'আমরা অবিচলিত ভক্তিভাবে সেই সর্ব্বশক্তিমান্ ও সর্ব্ববিঘ্নবিনাশক পরমেশ্বরকে প্রণিপাত পুর্ব্বক এই অভিনব পত্র প্রকাশারম্ভ করিলাম। অধুনা আমরা কোন প্রতিজ্ঞাবদ্ধ হইতে মানস করি না। কেবল এইমাত্র বলিতে ইচ্ছা করি, যে স্বদেশের মঙ্গলবিধান করাই আমারদিগের প্রধান সঙ্কল্প, এবং দেশীয় ব্যক্তিদিগের মনোরূপ ক্ষেত্র হইতে কুনীতিরূপ কণ্টকরাশি উন্মূলিত করিয়া সুনীতিরূপ সুন্দর বীজবপন করণে আমারদিগের যত্ন নিয়তই নিযুক্ত থাকিবেক। সংবাদ প্রভাকর পত্রের অন্তর্গত যে প্রকার সাধুরঞ্জন পত্র ছিল এই দ্বিজরাজ পত্রও সেই প্রকার হইবেক। কিন্তু উহার সম্পাদকীয় কার্য্য প্রভাকর হইতে সম্যক্ প্রকারেই স্বতন্ত্র থাকিবেক। যে সকল মহাশয়েরা সাধুরঞ্জন পত্র গ্রহণ করিতেন তাঁহারা অনুগ্রহ পুর্ব্বক এই দ্বিজরাজ পত্র গ্রহণ করিলে আমরা পরম বাধিত হইব। যে সকল বিষয় পাঠে তাঁহারদিগের সন্তোষ জন্মে, আমরা সেই সকল বিষয় স্পষ্ট ভাষায় লিখিয়া তাঁহারদিগের প্রীতিলাভে সাধ্য পর্য্যন্ত যত্ন করণে ত্রুটি করিব না। এই দ্বিজরাজ পত্র এই আকারে প্রতি সোমবার প্রকাশ হইবেক। মাসিক মূল্য ।০ আনা বার্ষিক অগ্রিম ২।০ টাকা মাত্র।...'

**মঙ্গল উষা** (মাসিক ?)। ইং ১৮৬০।

কবি সুরেন্দ্রনাথ মজুমদারের সংক্ষিপ্ত জীবনীতে যোগেন্দ্রনাথ সরকার লিখিয়াছেন :— "১২৬৬ সালের...শেষভাগে একখানি সাময়িক পত্রিকা প্রচারিত হয়, কবি তাহার 'মঙ্গল উষা' নাম ও প্রচার-কাল নির্দ্দেশ করিয়া দিয়া লেখক হয়েন। কলিকাতাবাসী কোন সাহিত্য-বান্ধব উহার ব্যয়বাহী ও প্রকাশক ছিলেন। ইহার জন্মখণ্ডে পোপের "টেম্পেল

অব ফেম্‌" ( 'Temple of fame") "যশোমন্দির" নাম প্রাপ্ত হয়। তাহার শিরোভাগে এই মহার্ঘ পদদ্বয় সন্নিবেশিত ছিল। যথা—

"যামিনী প্রলয়রূপা সুষুপ্তি মরণ,
স্বপ্ন মাত্র জীবনের সুরম্য স্মরণ।"

**সত্যপ্রদীপ** ( মাসিক )। জানুয়ারি ১৮৬০।

'সত্যপ্রদীপ' নামে একখানি শিশুপাঠ্য মাসিক পত্র ১৮৬০ সনের জানুয়ারি মাসে প্রকাশিত হয়। ইহার প্রকাশক—খ্রীষ্টান্‌ ভার্ণাকিউলার এডুকেশন সোসাইটির বঙ্গীয় শাখা। 'সত্যপ্রদীপ' ১৮৬৪ সন পর্য্যন্ত জীবিত ছিল।

**রঙ্গপুর দিক্‌প্রকাশ** ( সাপ্তাহিক )। এপ্রিল ১৮৬০।

রংপুর হইতে প্রকাশিত প্রথম সংবাদপত্র 'রঙ্গপুর বার্ত্তাবহ'। ইহার প্রচার রহিত হইবার তিন বৎসর পরে—১৮৬০ সনের এপ্রিল ( বৈশাখ ১২৬৭ ) মাসে কাকিনীয়া, রংপুর হইতে দ্বিতীয় সাপ্তাহিক সংবাদপত্র 'রঙ্গপুর দিক্‌প্রকাশ' মধুসূদন ভট্টাচার্য্যের সম্পাদনায় প্রকাশিত হয়। 'সংবাদ প্রভাকরে' ( ১৮ মে ১৮৬০ ) প্রকাশ :—

> জিলা রঙ্গপুর কাকিনীরা ভূগোলক বাটীর জমীদার শ্রীযুক্ত বাবু শম্ভুচন্দ্র রায়চৌধুরীর সাহায্যে ১২৬৭ সালের বৈশাখ মাস অবধি দিক্‌প্রকাশ নামে এক খানি সাপ্তাহিক সমাচার পত্র প্রচার হইতে আরম্ভ হইয়াছে। আমরা উহার এক খণ্ড প্রাপ্ত হইয়াছি।

**জ্ঞানচন্দ্রিকা** ( মাসিক )। এপ্রিল ১৮৬০।

'জ্ঞানচন্দ্রিকা' একখানি মাসিক পত্রিকা। ইহার সম্পাদক—বলাইচাঁদ সেন। বোধ হয়, তাঁহারই নামানুসারে পত্রিকার শীর্ষদেশে 'জ্ঞানচন্দ্রিকা' নামের নীচে "কৃষ্ণাগ্রজ পত্রিকা" ( কৃষ্ণের অগ্রজ—বলাই ) মুদ্রিত হইত। ইহার পঞ্চম সংখ্যায় মুদ্রিত "পত্রাধ্যক্ষ ও সম্পাদক শ্রীবলাইচাঁদ সেনস্য" স্বাক্ষরিত একটি বিজ্ঞাপনে পত্রিকার মূল্য শীঘ্র প্রদান করিবার অনুরোধ আছে, "যেহেতু শ্রীশ্রী৺শারদীয়া পূজা অতি নিকটবর্ত্তী হইতেছে।" ইহা হইতে মনে হয়, 'জ্ঞানচন্দ্রিকা'র প্রথম সংখ্যা ১৮৬০ সনের এপ্রিল ( ১ বৈশাখ ১২৬৭ ) মাসে প্রকাশিত হইয়াছিল।

**কবিতাকুসুমাবলী** ( মাসিক )। মে ১৮৬০।

১৮৬০ সনের মে মাসে ( জ্যৈষ্ঠ, ১৭৮২ শক ) ঢাকা বাঙ্গলা যন্ত্র হইতে 'কবিতাকুসুমাবলী' নামে মাসিক পত্রিকা প্রকাশিত হয়। ইহাই ঢাকা হইতে প্রকাশিত সর্ব্বপ্রথম বাংলা সাময়িক-পত্রিকা। "বঙ্গীয় কবিতার উৎকর্ষসাধন ও বিশুদ্ধ কাব্যকলা প্রচার দ্বারা জনমণ্ডলীর

কল্যাণ বৰ্দ্ধনই এতৎপত্রিকা প্রচারের উদ্দেশ্য।" 'কবিতাকুসুমাবলী'র কণ্ঠদেশে এই শ্লোকটি শোভা পাইত :—

সন্তোষয়তু সর্ব্বেষাং সতাং চিত্তমধুব্রতান্।
নানারসসমাকীর্ণা কবিতাকুসুমাবলী॥

কবি কৃষ্ণচন্দ্র মজুমদার প্রথম বৎসরের 'কবিতাকুসুমাবলী' সম্পাদন করিয়াছিলেন। তাঁহার স্মৃতিকথায় প্রকাশ :—

সদ্ভাবশতক পুস্তকাকারে প্রকাশিত হইবার পূর্ব্বে, 'কবিতাকুসুমাবলী' নামক একখানি পদ্যময়ী মাসিক পত্রিকা প্রকাশ করিয়াছিলাম ; 'সদ্ভাবশতকে'র অধিকাংশ কবিতাই উহাতে বাহির হইয়াছিল। আমি, হরিশ্চন্দ্র মিত্র, এবং প্রসন্নকুমার সেন—এই তিন জনে ক্রমে 'কবিতাকুসুমাবলী' প্রকাশ করিতে আরম্ভ করি। বৎসরখানেক উহা আমি চালাইয়াছিলাম। ('অনুসন্ধান', ৩০ ফাল্গুন ১২৯৮)

কেদারনাথ মজুমদার তাঁহার 'বাঙ্গালা সামযিক সাহিত্যে' লিখিয়াছেন :—"কবিতাকুসুমাবলী এক বৎসরের অধিক কাল বাঁচিয়া ছিল কি না, আমরা বহু অনুসন্ধানেও তাহার সংবাদ অবগত হইতে পারি নাই।" 'কবিতাকুসুমাবলী'র দ্বিতীয় ভাগ প্রকাশিত হইয়াছিল ; উহার ১ম সংখ্যার প্রকাশকাল—"২০ ভাদ্র বুধবার ১৭৮৩ শক।" এই সংখ্যা হইতে প্রকাশকের বিজ্ঞাপনটি উদ্ধৃত করিতেছি :—

কবিতাকুসুমাবলীর দ্বিতীয় ভাগ প্রচারণে প্রবৃত্ত হওয়া গেল। এইক্ষণ অবধি ইহা প্রতিমাসের বিংশতি দিবসে নিয়মিতরূপে প্রকাশিত হইয়া গ্রাহকগণের সমীপস্থ হইবে। যদ্যপি কখন কোন অপ্রতিকার্য্য দৈবদুর্ঘটনা উপস্থিত না হয়, ভরসা করি এ প্রতিজ্ঞার অন্যথা হইবেক না।

বিগতবর্ষের জ্যৈষ্ঠ মাসে এই পত্রিকা প্রথম জন্মগ্রহণ করত কিছু কাল নিয়মিতরূপে প্রচারিত হইয়া পশ্চাৎ নানাকারণ বশতঃ কিয়ৎকাল অনিয়মিতরূপে প্রকাশিত হয়। তন্নিবন্ধন গ্রাহকগণমধ্যে অনেকে কবিতাকুসুমাবলীকে সংশয়িতজীবন বোধ করিয়াছিলেন। যাহা হউক এক্ষণে জগদীশ্বরের ইচ্ছায় কতিপয় বন্ধু বিশেষ আনুকূল্য করিয়া ইহার জীবন রক্ষণে অঙ্গীকৃত হইয়াছেন বলিয়াই আমরা ইহার পুনঃপ্রচারণে সাহস করিলাম। এক্ষণে গ্রাহকগণ কিঞ্চিৎ সানুকম্প ব্যবহার করিলেই বোধ হয় আর এই পত্রিকাকে সংশয়িতপ্রাণা হইতে হইবে না।

গতবর্ষে যে প্রণালীতে এতৎ পত্রিকার রচনা কার্য্য সম্পাদন করা গিয়াছে, এবারেও সেই প্রণালী অবলম্বিত হইয়াছে। বিশেষের মধ্যে এই যে প্রথম ভাগের মধ্যে মধ্যে গদ্য প্রবন্ধেরও সন্নিবেশ করা যাইত, এবারে সেই নিয়মটী প্রায় অবলম্বন করা যাইবে না। যেহেতু আমাদের গ্রাহকবর্গের মধ্যে অনেকেই কবিতাকুসুমাবলীতে কেবলি কবিতা দর্শনের স্পৃহা রাখেন, এবং সেই স্পৃহা পরিপূরণার্থ আমাদিগকে ভূয়োভূয়ঃ অনুরোধ করিয়াছেন।...

পরন্তু বিজ্ঞাপ্য এই যে বিশৃঙ্খলা বিনির্ম্মুক্ত হইবার আশয়ে আমরা জ্যৈষ্ঠ মাস হইতে

কবিতাকুসুমাবলীর দ্বিতীয় ভাগ প্রচার না করিয়া ভাদ্র মাস হইতে ইহাকে সংখ্যাবিশিষ্ট করিয়া প্রচারিত করিলাম। শ্রীহরিশ্চন্দ্র মিত্র। কবিতাকুসুমাবলী প্রকাশক।

**মনোরঞ্জিকা** ( মাসিক )। জুন ১৮৬০।

১৮৬০ সনের জুন মাসে ( আষাঢ় ১২৬৭ ) ঢাকা বাঙ্গলা যন্ত্রালয় হইতে 'মনোরঞ্জিকা' নামে আর একখানি মাসিক পত্র প্রকাশিত হয়। অনেকে ভ্রমক্রমে ইহাকে ঢাকার প্রথম সাময়িক-পত্রের গৌরব দান করিয়া থাকেন, কিন্তু প্রকৃতপক্ষে ইহা ঢাকা হইতে প্রকাশিত দ্বিতীয় বাংলা সাময়িক-পত্র। ২ জুলাই ১৮৬০ ( ২০ আষাঢ় ১২৬৭ ) তারিখে 'সোমপ্রকাশ' লেখেন :—

> মনোরঞ্জিকা।—বর্ত্তমান আষাঢ় মাস অবধি ঢাকা বাঙ্গলা যন্ত্রালয় হইতে মনোরঞ্জিকা নামে এক খানি মাসিক পত্রিকা প্রচার আরম্ভ হইয়াছে। ইহাতে মুদ্রাযন্ত্র, আধুনিক যুবকসম্প্রদায় ও তাড়িত বার্ত্তাবহ এই তিনটি বিষয় লিখিত দৃষ্ট হইল। সম্পাদকেরা উত্তম বিষয়েই হস্তক্ষেপ করিয়াছেন। তাঁহারা ভূমিকা মধ্যে লিখিয়াছেন "পরাপবাদ ও পরদোষ কীর্ত্তন করিয়া পত্রিকা খানি কলঙ্কিত ও অপবিত্র করিবেন না"। তাঁহারা যদি এই প্রতিজ্ঞা হইতে বিচলিত না হইয়া ঈদৃশ সদর্থ ও মহোপকারক বিষয় দ্বারা পত্র পরিপূরিত করেন, তাহা হইলে তাঁহাদিগের পত্রিকার মনোরঞ্জিকা এই নাম অন্বর্থ হইবে সন্দেহ নাই।

**মনোহর** ( সাপ্তাহিক )। জুন ১৮৬০।

১৮৬০ সনের জুন মাসে কলিকাতা জোড়াসাঁকো হইতে 'মনোহর' নামে একখানি সাপ্তাহিক পত্র প্রকাশিত হয়। ইহার সম্পাদক ছিলেন—উমেশচন্দ্র চট্টোপাধ্যায়। ইহার "২য় ভাগ, ১৯ সংখ্যা"র প্রকাশকাল—২৫ নবেম্বর ১৮৬১।

**নবব্যবহার সংহিতা** ( মাসিক… )। আগস্ট ১৮৬০।

১২৬৭ সালের ভাদ্র মাসে ( আগস্ট ১৮৬০ ) "ঢাকার সদর আমীনের অন্ততর উকীল শ্রীযুক্ত বাবু রামচন্দ্র ভৌমিক প্রতিমাস-প্রকাশিত গবর্ণমেণ্ট গেজেট হইতে নানাবিধ আইন ও সরকুলর অর্ডর প্রভৃতি সংগ্রহ করিয়া ব্যবহার সংহিতা নামে একখানি মাসিক পত্রিকা" প্রকাশ করেন। পরবর্ত্তী ১০ই সেপ্টেম্বর তারিখে 'সোমপ্রকাশ' লেখেন :—

> "ঢাকা বাঙ্গলা যন্ত্র হইতে নবব্যবহারসংহিতা প্রচার হইতে আরম্ভ হইয়াছে। আমরা উহার প্রথম খণ্ড প্রাপ্ত হইয়াছি।"

১৮৬২ সনের ১৪ই এপ্রিল ( ২ বৈশাখ ১২৬৯ ) তারিখের 'সোমপ্রকাশে' 'নবব্যবহার সংহিতা' সম্বন্ধে আর একটু সংবাদ আছে। উহাতে নিম্নের বিজ্ঞাপনটি মুদ্রিত হইয়াছে :—

প্রতি মাসের গবর্ণমেণ্টের গেজেটে যে সকল আইন ও সরক্যুলর অর্ডর এবং রাজকীয় বিজ্ঞাপন প্রকাশ হয় তত্তাবতের অবিকল বাঙ্গলা অনুবাদ উদ্ধৃত করিয়া 'নবব্যবহার সংহিতা নাম' পত্রিকাকারে প্রতি পক্ষে, প্রতি মাসে আমি প্রকাশ করিতেছি এবং অনতিবিলম্বে প্রতি সপ্তাহে প্রকাশ করিতেও অঙ্গীকৃত হইয়াছি। আইনাদির বাঙ্গলা অনুবাদ সাপ্তাহিক, পাক্ষিক, মাসিক পত্রিকাকারে প্রকাশ করিবার একাধিকারী হইবার জন্য ১৮৪৭ সালের ২০ আইনমতে গবর্ণমেণ্টে রেজিষ্টরী করিয়াছি। যখন আমি সাধারণের রাজনিয়ম শিক্ষার এক নুতন উপায় ও সুবিধা সংস্থাপন করিয়া সর্ব্বাগ্রে গবর্ণমেণ্টে রেজিষ্টরী করিয়াছি তখন আইনাদির বাঙ্গলা অনুবাদ পত্রিকাকারে প্রচার করিতে কেবল আমি একাধিকার প্রাপ্ত হইয়াছি, অতএব গবর্ণমেণ্টের আদেশ অনুযায়ি কার্য্যকরণার্থ সর্ব্ব সাধারণকে বিজ্ঞাপন করা যাইতেছে যে অন্য কেহ যেন তিন মাসের প্রকাশিত সমুদায় আইনাদির বাঙ্গলা অনুবাদ শ্রেণী পূর্ব্বক পত্রিকাকারে প্রচার না করেন। যদি কেহ তাহা করেন তবে তিনি আমার ক্ষতি পূরণের দায়ী হইবেন। শ্রীরামচন্দ্র ভৌমিক। ঢাকার সদর আমীন আদালতের উকীল।

## রাজপুর পত্রিকা (মাসিক)। সেপ্টেম্বর ১৮৬০।

১৮৬০ সনের সেপ্টেম্বর (?) মাসে 'রাজপুর পত্রিকা' প্রকাশিত হয়। ইহা সম্ভবতঃ মাসিক পত্রিকা। ২৪ সেপ্টেম্বর ১৮৬০ তারিখে 'সোমপ্রকাশ' লেখেন :—

এ সপ্তাহেও এক খানি নূতন গ্রন্থ ও এক খানি নূতন পত্রিকা আমাদিগের হস্তগত হইয়াছে।...পত্রিকাখানির নাম রাজপুর পত্রিকা। ইহা...আমাদিগের চিত্তকে আকর্ষণ করিতে সমর্থ হয় নাই বটে কিন্তু ইহা পাঠ করিয়া আমরা বিরক্তচিত্ত হই নাই। ইহা যথার্থ বাঙ্গলা ভাষার রীতিতে প্রণীত হইয়াছে। বাঙ্গলাভাষার বিশুদ্ধ রীতিতে লিখিত বলিয়া কোন স্থানে অর্থ প্রতীতির ব্যাঘাত জন্মে নাই। অনেক বাঙ্গলা পত্রিকা ও গ্রন্থে এ গুণ দুর্লভ। ইহাতে কয়েকটি বিশেষ দোষ লক্ষিত হইল। কিন্তু পত্রিকা প্রচারয়িতাদিগের প্রথম আরম্ভ বলিয়া তাহা ধর্ত্তব্য নহে। আমাদিগের দেশের যেরূপ রীতি আছে, প্রাথমিক অনুরাগ দীর্ঘতরকালস্থায়ী হয় না। উক্ত পত্রিকা সম্পাদয়িতারা যদি সেইরূপ বীতরাগ ও শিথিলযত্ন না হন, আমাদিগের বোধ হইতেছে, ইহার উৎকর্ষসাধনে সমর্থ হইবেন।

## বিজ্ঞান কৌমুদী (মাসিক)। সেপ্টেম্বর ১৮৬০।

১৮৬০ সনের সেপ্টেম্বর (?) মাসে জগমোহন তর্কালঙ্কারের সম্পাদনায় 'বিজ্ঞান কৌমুদী' নামে মাসিক পত্রিকা প্রকাশিত হয়। পরবর্ত্তী ১৪ই অক্টোবর (৩০ আশ্বিন ১২৬৭) 'সোমপ্রকাশ' এই পত্রিকা সম্বন্ধে যে মন্তব্য করেন, তাহা উদ্ধৃত করিতেছি :—

বিজ্ঞান কৌমুদী নামে একখানি নূতন পত্রিকা প্রচার হইতে আরম্ভ হইয়াছে। বিজ্ঞান শাস্ত্রের আলোচনাই এতৎপত্র প্রচারের মুখ্য উদ্দেশ্য। অন্য অন্য বিষয়ও ইহাতে লিখিত দৃষ্ট

হইল। প্রথম বারের পত্রে যে কয়েকটি বিষয় লিখিত হইয়াছে, আমরা পাঠ করিয়া দেখিলাম, সকলগুলিই শ্রেয়স্কর। এতৎ পাঠে পাঠকগণের সবিশেষ উপকার লাভের সম্ভাবনা আছে।...

**ত্রিপুরা জ্ঞানপ্রসারিণী** (মাসিক)। ইং ১৮৬০।

ত্রিপুরা জ্ঞানপ্রসারিণী সভা হইতে বিক্রমপুর ডুধুরিয়া-নিবাসী কৈলাশচন্দ্র সরকারের সম্পাদনায় ১২৬৭ সালে শারদীয়া পূজার অনতিপূর্ব্বে 'ত্রিপুরা জ্ঞানপ্রসারিণী' প্রকাশিত হয়।

**সংস্কার সংশোধিনী** (মাসিক)। ইং ১৮৬০।

বিক্রমপুরান্তর্গত কুকুটীয়াস্থ জ্ঞানমিহির বিকাশিনী সভা হইতে এই মাসিক পত্রিকা প্রচারিত হয়। ইহার সম্পাদক—কুকুটীয়া মধ্য-বঙ্গবিদ্যালয়ের শিক্ষক জগন্নাথ সরকার। পত্রিকাখানি বেশী দিন স্থায়ী হয় নাই। ১২৭৪ সালের চৈত্র-সংখ্যা 'পল্লী-বিজ্ঞানে' মুদ্রিত একখানি পত্রে প্রকাশ:—

> কিয়দ্দিবস বিগত হইল বিক্রমপুর হইতে 'সংস্কার সংশোধিনী' নাম্নী একখানা মাসিক পত্রিকা প্রচারিত হইতেছিল, তাহা প্রকাশকগণের শৈথিল্যে এবং নানাবিধ অন্তরায়ে বর্ষেক গত না হইতে হইতেই বিলুপ্ত হইয়া যায়।......ভাগ্যকুলনিবাসী জমীদার শ্রীযুত প্রেমচান্দ রায় চৌধুরী প্রভৃতি মহোদয়গণের পক্ষে শ্রীজগন্নাথ সরকার। ১৮৬৮ ইং ৩রা এপ্রিল।

**ঢাকাপ্রকাশ** (সাপ্তাহিক)। ৭ মার্চ ১৮৬১।

ঢাকা বাঙ্গলা যন্ত্রের পৃষ্ঠপোষক ও পরিচালকবর্গ কলিকাতা হইতে প্রকাশিত 'সোম-প্রকাশে'র অনুকরণে ঢাকা হইতে একখানি সাপ্তাহিক পত্র প্রচারের সঙ্কল্প করেন। ইহার ফলে ৭ মার্চ ১৮৬১ তারিখে কবি কৃষ্ণচন্দ্র মজুমদারের সম্পাদনায় 'ঢাকাপ্রকাশ' প্রকাশিত হয়। কৃষ্ণচন্দ্র তাঁহার স্মৃতিকথায় বলিয়াছেন:—

> ঢাকা হইতে 'ঢাকা প্রকাশ' নামক যে পত্রিকাখানি বাহির হইয়া থাকে,...আমিই তাহার সম্পাদক নিযুক্ত হই—প্রথম 'ঢাকা প্রকাশ' আমার হাত হইতে বাহির হইতে থাকে। 'ঢাকা প্রকাশে'র সম্পাদন-কালে প্রথম বেতন ২৫৲ টাকা পাইতাম; কিন্তু, যশোহর নর্ম্মাল স্কুলের নিয়োগপত্রে ৩০৲ টাকা বেতন নির্দ্দিষ্ট হওয়ায়, উক্ত পত্রের অধিকারীগণ এই সময় আমার ৩৫৲ টাকা বেতন ধার্য্য করিয়া দেন। কাজেই, আমি আর নর্ম্মাল-স্কুলের কার্য্য গ্রহণ না করিয়া, ঐ 'ঢাকা প্রকাশে'র সম্পাদন-কার্য্যেই ব্রতী থাকি। তখনকার 'ঢাকা প্রকাশে'র পরিচালকগণের মধ্যে ব্রজসুন্দর মিত্র, দীনবন্ধু মৌলিক, ঈশ্বরচন্দ্র বসু, এবং চন্দ্রকান্ত বসু প্রভৃতিই প্রধান ছিলেন। তাঁহারা সকলেই আমাকে আন্তরিক শ্রদ্ধা করিতেন। কাজেই, গবর্ণমেণ্টের কার্য্য ত্যাগ করিয়াও আমি তখন ঐ কর্ম্মেই নিযুক্ত

থাকি। বিশেষ আমি যেন ভালও বাসিতাম—ঐ কাজ। ('অনুসন্ধান', ৩০ কাৰ্ত্তিক ১২৯৮, পৃ. ৩৬০)

কৃষ্ণচন্দ্রের অনেক রচনা 'ঢাকাপ্রকাশে'র পৃষ্ঠা অলঙ্কৃত করিয়াছিল। 'ঢাকাপ্রকাশে' কার্য্যকালেই তাঁহার 'সদ্ভাবশতকে'র জন্ম ও তাঁহার কবি-খ্যাতি প্রতিষ্ঠিত হয়। চতুর্থ বৎসরের ২২শ সংখ্যা পর্য্যন্ত "প্রকাশক"-রূপে 'ঢাকাপ্রকাশে' তাঁহার নাম পাওয়া যায়। ইহার পর তিনি 'ঢাকাপ্রকাশ' ত্যাগ করেন।

৭ বৈশাখ ১৩৩৭ (৭০ ভাগ, ১ম সংখ্যা) তারিখের 'ঢাকাপ্রকাশে' সহকারী সম্পাদক শ্রীপূর্ণচন্দ্র ভট্টাচার্য্য "ঢাকাপ্রকাশের জীবনকথা" নামে একটি প্রবন্ধ প্রকাশ করেন। ইহা হইতে কিঞ্চিৎ উদ্ধৃত করিতেছি :—

> বিগত ১২৬৭ সালের ২৪শে [২৫এ] ফাল্গুন বৃহস্পতিবার ঢাকাপ্রকাশ জন্মগ্রহণ করে।...ঢাকাপ্রকাশ প্রথমে প্রতি সপ্তাহে বৃহস্পতিবার প্রকাশিত হইত, এবং উহা 'গুরুবার' বলিয়া পত্রিকায় মুদ্রিত আছে; ৺কৃষ্ণচন্দ্র মজুমদার মহাশয়ই ৺মহেশচন্দ্র গঙ্গোপাধ্যায়ের সহায়তায় ঢাকাপ্রকাশের সম্পাদন-ভার গ্রহণ করিয়াছিলেন। পত্রিকার অঙ্কে মজুমদার মহাশয়ের নাম প্রকাশকরূপে পরিদৃষ্ট হয়, গাঙ্গুলী মহাশয়ের নাম কোথায়ও দেখা যায় না; ইহা হইতে বুঝা যায়, সে সময় সম্পাদকের নামেই পত্রিকা প্রকাশিত হইত, এবং মজুমদার মহাশয়ই মূল সম্পাদক ছিলেন। প্রথম বৎসর পত্রিকা রয়েল চারি পেজী ফর্ম্মার ২ ফর্ম্মা বা ৮ পৃষ্ঠায় প্রকাশিত হইত, এবং ইহার বার্ষিক মূল্য ছিল 'ডাকমাশুল সমেত ৫৲ টাকা'। প্রথমাবধিই ঢাকাপ্রকাশ 'সিদ্ধিঃ সাধ্যে সতামস্তু' এই ঋষিবাক্য সাধনমন্ত্ররূপে গ্রহণ করিয়াছেন; আজিও তাহা অব্যাহতই আছে, কেবল বর্ত্তমান স্বত্বাধিকারী ও সম্পাদক মহাশয় উহার সহিত চরণের অপরার্দ্ধ 'প্রসাদাদিহ ধূর্জ্জটেঃ' যোগ করিয়াছেন মাত্র।
>
> দ্বিতীয় বৎসরে ঢাকাপ্রকাশের কলেবর পুষ্ট হইয়া ৩ ফর্ম্মা বা ১২ পৃষ্ঠায় পরিণত হয়, এবং তখন উহার মূল্যও 'ডাকমাশুল সমেত ৮৲ টাকা' নির্দ্ধারিত হইয়া থাকে। পত্রিকার পৃষ্ঠপোষক ও পরিচালকগণের মধ্যে অনেকেই নব প্রচারিত ব্রাহ্মধর্ম্মের সমর্থক ছিলেন; কাজেই প্রথমাবধি ঢাকাপ্রকাশে এই ধর্ম্মমত মাঝে মাঝে ফুটিয়া উঠিতে দেখা গিয়াছে। চতুর্থ বৎসরের ২২ সংখ্যা পর্য্যন্ত ঢাকাপ্রকাশ ৺কৃষ্ণচন্দ্র মজুমদার মহাশয়ের সম্পাদকতায়ই প্রকাশিত হইয়াছিল।......
>
> মজুমদার মহাশয় ঢাকাপ্রকাশের কার্য্যভার ত্যাগ করিলে, তদানীন্তন ঢাকা কলেজিয়েট স্কুলের শিক্ষক এবং পরবর্ত্তী স্কুল ইনস্পেক্টার বাবু দীননাথ সেন [ঢাকা শাখা ব্রাহ্মসমাজের সম্পাদক] উহার পরিচালন-ভার গ্রহণ করেন, এবং ২৩ হইতে ৩৬ সংখ্যা পর্য্যন্ত ঢাকাপ্রকাশ তাঁহার সম্পাদকতায়ই প্রকাশিত হয়; এই কয় সংখ্যায় সেন মহাশয়ের নাম প্রকাশক-রূপে মুদ্রিত আছে। এই ২৩ সংখ্যা হইতে পত্রিকা গুরুবারের পরিবর্ত্তে শুক্রবার বাহির হইতে আরম্ভ হয়। ৩৭ সংখ্যায় প্রকাশক-রূপে জগন্নাথ অগ্নিহোত্রীর নাম মুদ্রিত দেখা যায়; কিন্তু ৩৮ সংখ্যা হইতে ৺গোবিন্দপ্রসাদ রায় পত্রিকার পরিচালনভার গ্রহণ করায়, ৪র্থ বর্ষের বাকী কয় সংখ্যা তাঁহার নামেই প্রকাশিত হইয়াছে। পঞ্চম বর্ষে

বাবু গোবিন্দপ্রসাদ রায় পত্রিকার তত্ত্বাবধায়করূপে পরিচিত হন, এবং প্রিণ্টার প্রসন্নকুমার ভৌমিক কর্ত্তৃক পত্রিকা প্রকাশিত হইতে থাকে। এই পঞ্চম বর্ষ হইতেই পত্রিকাপ্রকাশের দিন শুক্রবার পুনরায় পরিবর্ত্তন করিয়া রবিবার করা হয়; সেই হইতে এ পর্য্যন্ত রবিবারই ঢাকাপ্রকাশ যথারীতি প্রকাশিত হইতেছে।

৫ম বর্ষের কোন্ সময় হইতে পত্রিকা-প্রকাশের ভার প্রসন্নকুমার ভৌমিকের উপর পড়ে, 'সংবাদ প্রভাকর' (৩ নবেম্বর ১৮৬৫) হইতে উদ্ধৃত নিম্নাংশ পাঠ করিলে তাহার আভাস পাওয়া যাইবে:—

সোমপ্রকাশের ন্যায় ঢাকাপ্রকাশের সম্পাদকের নাম পরিবর্ত্তিত হইয়াছে। ঢাকাপ্রকাশ এতদিন শ্রীযুত গোবিন্দপ্রসাদ রায়ের দ্বারা প্রকাশিত হইতেছিল, এক্ষণ অবধি প্রসন্নকুমার ভৌমিক কর্ত্তৃক প্রচারিত হইবে এবং শুক্রবারের পরিবর্ত্তে রবিবার প্রকাশের নিয়ম হইয়াছে। আজিকাল সম্পাদকদিগের নাম পরিবর্ত্তন একটি অভ্যাস হইয়া উঠিল। এখন আর সাধ্যপক্ষে কেহ আপনার উপর ঝোঁক রাখিতে চাহেন না। এ উপায় মন্দ নয়।

## বঙ্গ হিতার্থিনী (সাপ্তাহিক)। মে ১৮৬১।

১৮৬১ সনের মে মাসে (বৈশাখ ১২৬৮) 'বঙ্গ হিতার্থিনী' পত্রিকা, খুব সম্ভব সাপ্তাহিক, প্রকাশিত হয়। 'সোমপ্রকাশে' (২০ মে ১৮৬১) প্রকাশ:—

বিবিধ সংবাদ।—...বঙ্গ হিতার্থিনী নামে এক খানি নূতন পত্রিকা প্রচার হইতে আরম্ভ হইয়াছে। ইহার সম্পাদক শ্রীযুক্ত শিবকৃষ্ণ দত্ত।

## ভারতবর্ষীয় সম্বাদ পত্র (পাক্ষিক)। মে ১৮৬১।

১২৬৮ সালের জ্যৈষ্ঠ (১৮৬১, মে) মাসে 'ভারতবর্ষীয় সম্বাদপত্র' নামে একখানি পাক্ষিক সমাচার পত্র রত্নাবলীর মর্ম্মানুবাদক তারকচন্দ্র চূড়ামণির সম্পাদনায় প্রকাশিত হয়। ইহা বিনামূল্যে বিতরিত হইত। ১৮৬১ সনের ১লা জুলাই তারিখে 'সোমপ্রকাশ' লেখেন:—

ভারতবর্ষীয় সম্বাদ পত্র নামে একখানি পাক্ষিক সমাচার পত্র প্রচারিত হইতে আরম্ভ হইয়াছে। শ্রীযুক্ত তারকচন্দ্র চূড়ামণি ইহার সম্পাদক। ইহাতে রাজনীতি সংক্রান্ত বিষয় সকল সবিস্তর লিখিত দৃষ্ট হইল। সম্পাদক অত্রত্য কতিপয় প্রধান ও ধনবান্ লোকের সাহায্য প্রাপ্ত হইয়াছেন। তদ্দ্বারাই ইহার ব্যয় নির্ব্বাহিত হইতেছে। ইহার মূল্যগ্রহণ রীতি করা হয় নাই। সম্পাদক ইহা বিনা মূল্যে বিতরণ করিতেছেন। যে সকল ব্যক্তি সাহায্যদান করিয়াছেন এবং যত টাকা সংগ্রহ হইয়াছে, তাহা আমরা পাঠকগণের গোচর করিবার জন্ত তারক চূড়ামণির কৃত বিজ্ঞাপন অবিকল গ্রহণ করিলাম।

"বিজ্ঞাপন—নিম্ন লিখিত মহাশয়েরা ভারতবর্ষীয় সংবাদ পত্রে সাহায্য করিয়াছেন— শ্রীযুক্ত রাজা প্রতাপচন্দ্র সিংহ বাহাদুর ২৫০। শ্রীযুক্ত রাজা ঈশ্বরচন্দ্র সিংহ বাহাদুর ২৫০। শ্রীযুক্ত রাজা কালীকৃষ্ণ দেববাহাদুর, শ্রীযুক্ত রাজা কমলকৃষ্ণ দেববাহাদুর ১৫০। শ্রীযুক্ত

কালীপ্রসন্ন সিংহ মহোদয় ৫০০। শ্রীযুক্ত যতীন্দ্রমোহন ঠাকুর ১০০। শ্রীযুক্ত অভয়াচরণ গুহ ৫০। শ্রীযুক্ত রমানাথ ঠাকুর ৫০। মোং ১৩৫০। শ্রীতারকচন্দ্র চূড়ামণি সম্পাদক।"...

সম্পাদক যথেষ্ট পরিশ্রম স্বীকারপূর্ব্বক নানাপ্রকার অনুসন্ধান করিয়া রাজনীতি সংক্রান্ত বিষয় সকল সংগ্রহ করিতেছেন। এবম্বিধ বিষয়ের অনুশীলন এখন নিতান্ত আবশ্যক হইয়া উঠিয়াছে। এতাদৃশ বিষয়ের অনুশীলন ব্যতিরেকে দেশের শ্রীবৃদ্ধি লাভ সম্ভাবিত নহে। উক্ত পত্রখানি উত্তম অক্ষরে ও উত্তম কাগজে মুদ্রিত হইতেছে, পাঠ করিয়া পাঠকগণ প্রীত হইবেন সন্দেহ নাই। গুণ বিচারকালে আমাদিগের লেখনী যেমন অগ্রসর হয়, দোষ বিচারকালে সেরূপ হয় না, দোষ বিচার করিয়া নূতন লেখকের উৎসাহ ভঙ্গ করা আমাদিগের অভিপ্রেত নহে। কিন্তু একটি দোষের উল্লেখ না করিয়া মৌনাবলম্বন বিধেয় হইতেছে না। আমরা উক্ত সম্পাদক ও তাঁহার পাঠকগণের উপকারার্থই সেই দোষোল্লেখরূপ অপ্রিয় কার্য্য স্বীকার করিলাম। উক্ত পত্রের রচনায় প্রসাদ গুণের অল্পতা দৃষ্ট হইল। সম্পাদক তৎসংশোধনে যত্নবান হউন, এই আমাদিগের আশংসনীয়।

১৮৫৮ সনের নবেম্বর মাসে তারকচন্দ্র চূড়ামণি 'ভারতবর্ষীয় সমাচারপত্র' প্রকাশ করিয়াছিলেন, এ কথা পূর্ব্বেই বলা হইয়াছে।

## পরিদর্শক (দৈনিক)। জুলাই ১৮৬১।

১৮৬১ সনের জুলাই (?) মাসে জগন্মোহন তর্কালঙ্কার ও মদনমোহন গোস্বামীর সম্পাদকত্বে 'পরিদর্শক' নামে একখানি দৈনিক পত্র প্রকাশিত হয়। ইহার আবির্ভাবে 'সোমপ্রকাশ' (২২ জুলাই ১৮৬১) লিখিয়াছিলেন :—

পরিদর্শক নামে একখানি দৈনিক পত্র প্রচার হইতে আরম্ভ হইয়াছে। শ্রীযুক্ত জগন্মোহন তর্কালঙ্কার ও মদনমোহন গোস্বামী এতৎ সম্পাদন ব্রতে দীক্ষিত হইয়াছেন। নূতন বলিয়া এক্ষণে আমরা এতদ্বিষয়ে আপনাদিগের বক্তব্য ব্যক্ত করিতে অভিলাষী নহি। এখন ইহার প্রশংসা স্থলে আমরা এইমাত্র বলিতে পারি, বিশুদ্ধ বাঙ্গলা ভাষার রীতিক্রমে ইহার রচনা হইতেছে। এখন এ গুণও পরম দুর্লভ জ্ঞান হয়।

এই দৈনিক পত্রের সমালোচনা-প্রসঙ্গে কালীপ্রসন্ন সিংহ তৎসম্পাদিত 'বিবিধার্থ-সঙ্গ্রহে' (১৭৮৩ শক, আষাঢ়) লেখেন :—

পরিদর্শক।—একখানি যথাবিহিত দৈনিক পত্রের নিমিত্ত আমরা বহু দিবসাবধি ক্ষুব্ধ ছিলাম; পরিদর্শক আমাদিগের সে মনোরথ পূর্ণ করিয়াছে। বর্ত্তমানে বাঙ্গালিসমাজ পরিদর্শক হইতে যত উপকার লাভে সমর্থ হইবেন, সোমপ্রকাশের প্রকাশ পূর্ব্বে অন্যান্ত বহুল সংবাদপত্র হইতে তাহা প্রত্যাশা করা যায় নাই। পরিদর্শকের এক বিষয়ে কিঞ্চিৎ অনটন দেখা যায়। আমরা পরিদর্শক হইতে যত দূর প্রত্যাশা করি, তাহার ক্ষুদ্র কলেবর সে ভার সহনে অসমর্থ; তন্নিমিত্ত আমরা পরিদর্শক-সম্পাদকদিগকে অনুরোধ করি, তাঁহারা সাধারণের উপকারার্থ কিছু ক্ষতি স্বীকার করিয়াও পরিদর্শকের কলেবর বৃদ্ধি করুন।

এই মন্তব্য করিয়াই কালীপ্রসন্ন ক্ষান্ত হন নাই; 'পরিদর্শকে'র অনটন দূর করিবার জন্য শেষে তিনিই অগ্রসর হইয়াছিলেন। ১৮৬২ সনের ১৪ই নবেম্বর (১ অগ্রহায়ণ ১২৬৯) হইতে কালীপ্রসন্ন স্বয়ং 'পরিদর্শক' পত্রের সম্পাদন-ভার গ্রহণ করেন, সঙ্গে সঙ্গে পত্রের কলেবরও বৃদ্ধি পাইয়াছিল। মহেন্দ্রনাথ চট্টোপাধ্যায়ের 'বঙ্গভাষার ইতিহাস' (পৃ. ৮৬) পাঠে জানা যায়, 'পরিদর্শক'-সম্পাদনে কালীপ্রসন্নের সহকারী ছিলেন—জগন্মোহন তর্কালঙ্কার ও ভুবনচন্দ্র মুখোপাধ্যায়। 'পরিদর্শকে'র এই নূতন ব্যবস্থায় আনন্দ প্রকাশ করিয়া 'সোমপ্রকাশ' (২৪ নবেম্বর ১৮৬২) লেখেন :—

> পরিদর্শকের সম্পাদক পরিবর্ত্ত ও কলেবর বৃদ্ধি।—এই অগ্রহায়ণ মাসের প্রথম দিনাবধি পরিদর্শকের সম্পাদক পরিবর্ত্ত ও কলেবর বৃদ্ধি হইয়াছে। এ দুটীই আমাদিগের আনন্দের হেতু হইয়াছে। পরিদর্শক দৈনিক পত্র। পাঠকগণ দৈনিক পত্র দ্বারা বহু বিষয় অবগত হইবার বাসনা করেন। কিন্তু এত দিন উহার যেরূপ ক্ষুদ্র অবয়ব ছিল, তাহাতে তাঁহাদিগের মনোরথ পূর্ণ হইবার সম্ভাবনা ছিল না। এখন উহার আকার বৃদ্ধি হইয়াছে। এখন জ্ঞাতব্য অনেক বিষয় উহাতে সমাবেশিত হইবে। দ্বিতীয় আহ্লাদের বিষয় এই, শ্রীযুক্ত বাবু কালীপ্রসন্ন সিংহ সম্পাদকতা ভার গ্রহণ করিয়াছেন। বঙ্গভাষার উন্নতি কল্পে তাঁহার সবিশেষ অনুরাগ ও যত্ন আছে। তিনি লাভার্থী নহেন। পরিদর্শকের আয়ের ন্যূনতা দর্শন করিলে তিনি যে ভগ্নোৎসাহ হইবেন, সে সম্ভাবনা নাই। বৃহদাকার পত্রের নিত্য কার্য্য সমাধান স্বল্পব্যয়সাধ্য নয়, জগদীশ্বরের কৃপায় তাঁহার তৎসম্পাদন সামর্থ্যও আছে। আমরা প্রথমাবধি কয়েক খানি পরিদর্শক অভিনিবেশ পূর্ব্বক পাঠ করিলাম। যে যে প্রস্তাব লিখিত হইয়াছে, প্রায় তাহার সমুদয়গুলি অতিশয় হৃদয়গ্রাহী হইয়াছে। সম্বাদাদির বিষয়ে আমরা কিছু অপরিতৃপ্ত আছি। এ বিষয়ে সাপ্তাহিক পত্রের ন্যায় পরিদর্শক যে পরোচ্ছিষ্টগ্রাহী হন, ইহা আমাদিগের অভিপ্রেত নহে।

কয়েক মাস যাইতে-না-যাইতেই কালীপ্রসন্ন 'পরিদর্শকে'র প্রচার রহিত করিতে বাধ্য হইয়াছিলেন। ১৮৬৩ সনের ১৬ই ফেব্রুয়ারি 'সোমপ্রকাশ' লেখেন :—

> আমরা অতিশয় দুঃখিত হইলাম, পরিদর্শক অকালে দেহ পরিত্যাগ করিয়াছে। বাঙ্গলা ভাষায় এক খানিও উৎকৃষ্ট দৈনিক সম্বাদ পত্র নাই। পরিদর্শককে দেখিয়া আমাদিগের কথঞ্চিৎ এই আশা জন্মিয়াছিল যে ইহা ক্রমে সেই ক্ষোভ দূর করিতে সমর্থ হইবে, কিন্তু তাহাও উন্মূলিত হইল। সম্পাদক বিরক্ত হইয়া পরিদর্শক উঠাইয়া দিলেন। তিনি বিরাগের যে যে কারণ নির্দ্দেশ করিয়াছেন, গ্রাহকগণের অনাদর উহার অন্যতর বলিয়া উপন্যস্ত হইয়াছে। ইংরাজী সমাচার পত্রাদির ন্যায় সমাচার পত্র পাঠের মর্ম্মজ্ঞ ও তৎপাঠে অনুরক্ত লোক বাঙ্গালিদিগের মধ্যে আজিও অধিক হন নাই যথার্থ বটে, কিন্তু যদি অনুধাবন করিয়া দেখা যায়, তাঁহাদিগের স্কন্ধে সম্পূর্ণ দোষক্ষেপ কোন ক্রমেই ন্যায়ানুগত বলিয়া প্রতীয়মান হয় না। এক্ষণে আমরা দেখিতে পাইতেছি, বাঙ্গালিদিগের দিন দিন পাঠ ক্ষুধা বৃদ্ধি হইতেছে। কিন্তু সেই বুভুক্ষায় অনুরূপ ভোজ্য লাভ না হওয়াতে তাহার আবার

মান্দ্য হইয়া যাইতেছে। ফলতঃ আমাদিগের সংস্কার এইরূপ, সম্পাদকদিগের যথারীতি পত্র সম্পাদন ক্ষমতা বিরহ বাঙ্গলা সমাচার পত্রের উন্নতিব সমধিক প্রতিবন্ধকতা করিতেছে। ভাল সামগ্রী প্রস্তুত করিয়া সম্মুখে উপস্থিত করিলে কাহার তাহাতে লোভ না জন্মে? ভাল মন্দ বুঝিতে পারেন, এখন এরূপ অনেক লোক হইয়াছেন। আমরা সম্পাদকের একটী সঙ্কোভ অনুচিত প্রতিজ্ঞা দেখিয়া যার পর নাই ক্ষুব্ধ হইলাম। তিনি প্রতিজ্ঞা করিয়াছেন, বাঙ্গালি সমাজের এরূপ অবস্থা থাকিতে তিনি আর বাঙ্গালিদিগের উপকার করিবেন না। তাঁহার সদৃশ দেশহিতৈষী উদারস্বভাব ব্যক্তিরা যদি এরূপ প্রতিজ্ঞা করেন, তবে কাহা হইতে সমাজের অবস্থা সংশোধিত হইবে?

**সুধাকর** (সাপ্তাহিক…)। ইং ১৮৬১।

১৮৬১ সনের সেপ্টেম্বর মাসের অব্যবহিত পূর্ব্বে 'সুধাকর' প্রকাশিত হয়। ১৮৬২, ৬ই জানুয়ারি তারিখে 'সোমপ্রকাশ' এইরূপ মন্তব্য করেন :—

> 'সুধাকর' অন্ত অন্ত অনেক বাঙ্গালা সমাচার পত্রের ন্তায় কেবল সামান্ত বিষয় দ্বারা পরিপুরিত না হইয়া, মহার্থ বিষয় সকলকে স্বহৃদয়ে স্থান দান করিতে আরম্ভ করিয়াছেন; ক্রমশঃ ইহার লিপি-নৈপুণ্যও দৃষ্ট হইতেছে।

'সুধাকর' সম্ভবতঃ সাপ্তাহিক পত্র। ইহার পরিচালক—মথুরানাথ তর্কভূষণ। কয়েক বৎসর পরে ইহার প্রচার রহিত হয়।

১ বৈশাখ ১২৭৭ (এপ্রিল ১৮৭০) তারিখে পাক্ষিক আকারে দ্বিতীয় পর্য্যায়ের 'সুধাকর' প্রকাশিত হয়। প্রথম সংখ্যায় মুদ্রিত মথুরানাথ শর্ম্মার "বিজ্ঞাপনে" প্রকাশ :—

> এই সুধাকর পত্র ইতিপূর্ব্বে কয়েক বৎসর প্রকাশিত হইয়া গ্রাহকগণের মনোরঞ্জন করিতে ক্রটি করে নাই। পরে আমার অনবকাশপ্রযুক্ত ইহা বন্ধ হইয়া থাকে। অধুনা আমার পরম বন্ধু শ্রীযুক্ত বাবু রাধানাথ মিত্র মহোদয়ের সাহায্য ভরসায় পুনর্ব্বার সুধাকর উদিত করিয়া ইহার স্নিগ্ধ কিরণে গ্রাহকগণের অন্তঃকরণ সুশীতল করিতে উদ্যত হইলাম। এবারে ইহাতে অধিকাংশ পদ্য লেখাই আমার উদ্দেশ্য, তজ্জন্য রাধানাথ বাবুকেই সম্পাদকতা কার্য্যের ভার দিয়া স্বয়ং সহকারিতা অবলম্বন করিলাম।

পাক্ষিক 'সুধাকরে'র কণ্ঠে এই শ্লোকটি মুদ্রিত হইত :—

> ভো ভো বিচিত্রবিষয়ামৃত তৃরিপানপর্য্যুৎসুকাঃ সুজনবৃন্দমনশ্চকোরাঃ।
> মালং বিষীদত যতোঽন্ত তমঃ সমূলমুন্মূলয়ন্নুদয়মেতি সুধাকরোঽয়ং॥

**যেমন কর্ম্ম তেমনি ফল** (সাপ্তাহিক?)। ইং ১৮৬১।

১৮৬১ সনের শেষার্দ্ধে সংস্কৃত কলেজের জনৈক কৃতবিদ্য ছাত্রের সম্পাদনায় এই সমাচর-পত্রের উদয় হয়। 'সোমপ্রকাশে' (৯ জুন ১৮৬২) প্রকাশ—

বিবিধ সংবাদ।—২৬এ জ্যৈষ্ঠ শনিবার। পাঠকবর্গ এই সোমপ্রকাশেই দেখিয়াছেন 'যেমন কর্ম্ম তেমনি ফল' নামে এক খানি অখণ্ড সমাচার পত্র হইয়াছিল। রসরাজের সহিত প্রতিযোগিতা করাই উহার উদ্দেশ্য। উহার গুণ রসরাজের অপেক্ষা ন্যূন নহে। আমরা শুনিলাম রসরাজ সম্পাদকের ন্যায় উহারও সম্পাদক শ্রীঘরবাসী হইয়াছেন। অবিনয়ের ফল ভোগ কে নিবারণ করিবে। আমরা পূর্ব্বে সাবধান করিয়াছিলাম।

## শ্রীচৈতন্যকীর্ত্তিকৌমুদী পত্রিকা। ইং ১৮৬১।

১২৬৮ সালে ( ইং ১৮৬১ ) কলুটোলা শ্রীচৈতন্যসভার মুখপত্র-রূপে 'শ্রীচৈতন্যকীর্ত্তিকৌমুদী পত্রিকা' প্রকাশিত হয়। সভার উপদেশক—বৈষ্ণবচরণ দাস পণ্ডিত বাবাজি। পত্রিকার আখ্যাপত্রে এই শ্লোকটি মুদ্রিত আছে :—

ভগবদ্গুণানুশীলনমথ সজ্জনসঙ্গমোঽথ সদ্যুক্তিঃ।
এতৎ সর্ব্বং লভতে চৈতন্যসভাপ্রবেশভাগ্যেন॥

এই পত্রিকার শেষাংশটি উদ্ধৃত করিতেছি। ইহাতে একদা রামমোহন রায়ের সহিত সংশ্লিষ্ট পণ্ডিত উৎসবানন্দ বিদ্যাবাগীশের কিঞ্চিৎ পরিচয় আছে :—

> ...কেহ মায়াবাদ মোহে বিষ্ণুভক্তির বাধা দেয়। কেহ তাহাদের প্রতি দ্বেষবশে বেদান্তশাস্ত্রের দ্বেষ করে। বস্তুতঃ বেদান্ত প্রতিপাদিত অদ্বিতীয় দেবতাভক্তি যাহা সংন্যাসরূপ চৈতন্যের নিতান্ত সম্মত তাহা যে পর্য্যন্ত লোকে অবিদিত থাকে তদবধি সুমতি কোথায়? একারণ ভক্তি শাস্ত্রগণের বেদান্ত সম্মত ব্যাখ্যা প্রচার নিমিত্তে প্রভু শ্রীযুক্ত ৺উৎসবানন্দ বিদ্যাবাগীশ মহাশয়ের আবির্ভাব করেন। উক্ত মুনি বেদান্ত সম্মত ভক্তিব্যাখ্যা নিমিত্তে বৈদান্তিক সভামধ্যে ( ব্রাহ্মসমাজে ) ব্যাখ্যাতৃত্ব পদ গ্রহণ করেন। অপরঞ্চ বৈষ্ণবগণের হর্ষ প্রকর্ষদায়িনী ভক্তিশাস্ত্র সম্বন্ধিনী সভা লোকে প্রচারিত হউক ইত্যাশয়ে সাত্বতসভা প্রবন্ধ চিন্তনাদি তপস্যা করেন। সেই মহাত্মার অতুল্য তনয় ঈশ্বরচন্দ্র ন্যায়রত্ন ভট্টাচার্য্য মহাশয় বাদিসিংহ হইয়া কুতর্ক বাদিগণের দুর্ব্বাদ সমস্তকে নিজ উজ্জ্বল বিচার দ্বারা নিরস্ত করেন। শ্রীযুক্ত ৺বিদ্যাবাগীশ মহাশয় ভক্তিশাস্ত্র সভার উন্নতি সাধনার্থে তপশ্চর্য্যা করেন তাঁহার পরিচর্য্যাপরায়ণা পদ্মনাম্নী বিষ্ণুভক্তিপরায়ণা স্ত্রী বিদ্যমান ছিলেন। পরে বিষ্ণুর প্রীতি পর্য্যালোচনা করিয়া সেই বৈষ্ণবী ঠাকুরাণীর বরদেবতা অষ্টাদশ [ ১৯শ ? ] শতাব্দীর পূর্ব্বার্দ্ধে আমাকে উৎপন্ন করিলেন। পরে আমাকে ভক্তি শাস্ত্রগণের বেদান্ত অবিরুদ্ধ বিশুদ্ধ ব্যাখ্যান দ্বারা লোক হিত সাধমোদ্দেশে শিক্ষা প্রদান করেন। সেই মহাপুণ্য ব্যাখ্যান বিষয়ে শ্রীমান্ রসিকলাল শর্ম্মা ও শ্রীমান্ আনন্দচন্দ্র শর্ম্মা ইহাদিগের নিয়োগে তাহা বর্ণনা করিলাম। পরে মহান্ত শ্যাম অধিকারী আমাকে বিষ্ণুসখী নাম্নী কন্যা বৈষ্ণব বিধানে প্রদান করেন। বিষ্ণুভক্ত ব্রাহ্মণেরা বৈষ্ণব পুত্র কামনাতে বৈষ্ণব বিধানে বৈষ্ণবী স্ত্রী গ্রহণ করিয়া থাকেন। পরে বৃন্দাবনে বৈষ্ণব সভাধ্যক্ষ তোতারাম বাবাজীর প্রেরণাতে উক্ত ব্যাখ্যান বর্ণনা করিলাম। নীলমাধব হালদার প্রভৃতি মহাত্মা

দ্বিজগণ তদর্থে সম্মান করিয়াছেন। পরে শ্রীমান্ কালীদাস ধর, মধুসূদন পাইন, রামসেবক মল্লিক, নকুড়চন্দ্র শীল প্রভৃতি বণিঙ্‌মণ্ডলী আমাকে চৈতন্যচরিত ব্যাখ্যাবিষয়ে ভক্তিপূর্ব্বক অম্বেষণা করেন অতঃপর সর্ব্ববেদান্ত সম্মত চৈতন্যচরিত ব্যাখ্যা করণাশয়ে প্রথমত সংক্ষেপ সূচনা করিলাম।...(পৃ. ৫৭-৫৮)

## গদ্যপ্রসূন। গদ্য মাসিক। ইং ১৮৬১ (?)

কেদারনাথ মজুমদার (১৮৬১ সনে প্রকাশিত ?) পূর্ব্ববঙ্গের এই দুইখানি মাসিক পত্রিকা সম্বন্ধে লিখিয়াছেন:—

> 'গদ্যপ্রসূন'—ঢাকা সূত্রাপুর বালিকা বিদ্যালয়ের শিক্ষক বাবু মহেশচন্দ্র গঙ্গোপাধ্যায় এই পত্রিকা খানা বাহির করেন। ইনি ইতঃপূর্ব্বে 'মনোরঞ্জিকা' পত্রিকার প্রকাশক ছিলেন। মনোরঞ্জিকা উঠিয়া গেলে গদ্যপ্রসূন বাহির করেন। ইনি মধ্যে বিদ্যাধর দাসের সহিত 'গদ্য মাসিক' নামেও এক খানা পত্রিকা বাহির করিয়াছিলেন। ('বাঙ্গালা সাময়িক সাহিত্য,' পৃ. ৩৬৭)

## শিল্প কল্প লতিকা (মাসিক)। জানুয়ারি ১৮৬২।

১২৬৮ সালের পৌষ (১৮৬২, জানুয়ারি) মাসে এই মাসিক পত্রিকার প্রথম সংখ্যা "কলিকাতা। শাঁখারিটোলা নং ১৯ ভবনে, নিউ বেঙ্গাল যন্ত্রে মুদ্রিত" হইয়া প্রকাশিত হয়। "শ্রীযুক্ত বাবু উমাচরণ দের সাহায্যে" অভয়ানন্দ বন্দ্যোপাধ্যায় এই পত্রিকা সম্পাদন করিতেন। প্রথম সংখ্যার "বিজ্ঞাপন"টি উদ্ধৃত করিতেছি; ইহা হইতে পত্রিকার উদ্দেশ্য ও পরিচয়ের সন্ধান পাওয়া যাইবে।

> শিল্প কল্প লতিকা। প্রকাশ হইতে আরম্ভ হইল। ইহাতে আমাদিগের অশন, আচ্ছাদন, নিকেতন ও ভ্রমণানুকূল দ্রব্যের উৎপাদনে আবশ্যক যন্ত্র ও কৌশল; এবং সুখ ও চমৎকারিতা সাধন বহুবিধ সামগ্রী প্রস্তুত করণের প্রথা, এবং তৎসম্পর্কীয় অন্যান্য প্রকরণ, ইংরাজি ভাষায় লিখিত প্রসিদ্ধ প্রসিদ্ধ পুস্তক হইতে সঙ্কলন করিয়া, এবং দেশীয় কারখানায় যে রূপে কর্ম্ম নির্ব্বাহ হইয়া থাকে তাহা সংগ্রহ করিয়া লেখা যাইবে। যেমন আমরা সাহস করিয়া এই কার্য্যে প্রবৃত্ত হইয়াছি, এক্ষণে দেশীয় আঢ্য, বিদ্যামোদী, ব্যবসায়ী ও সাধারণ ব্যক্তিগণ গ্রহণ করিয়া উৎসাহ প্রদান করেন, তাহা হইলে সংকল্পিত বিষয়টি অনায়াসে নির্ব্বাহিত হইতে পারে।......শ্রীঅভয়ানন্দ বন্দ্যোপাধ্যায়। সম্পাদক।

'শিল্প কল্প লতিকা' দীর্ঘকাল স্থায়ী হয় নাই।

## বিশ্বমনোরঞ্জন (সাপ্তাহিক)। জানুয়ারি ১৮৬২।

১৮৬২ সনের জানুয়ারি মাসে 'বিশ্বমনোরঞ্জন' নামে সাপ্তাহিক পত্র আজিমগঞ্জের ধনসিন্ধু যন্ত্রালয় হইতে প্রকাশিত হয়। পরবর্ত্তী ১৩ই ফেব্রুয়ারি 'ঢাকাপ্রকাশ' লিখিয়াছিলেন:—

নূতন পত্রিকা। অল্পদিন হইল, মুরশিদাবাদের অন্তর্গত আজিমগঞ্জে একটি বাঙ্গলা মুদ্রাযন্ত্র স্থাপিত হইয়াছে। বিগত মাঘ মাসাবধি তাহাতে 'বিশ্ব মনোরঞ্জন' নামক একখানি অভিনব সাপ্তাহিক প্রকাশিত হইতেছে। তাহার দ্বিতীয় সংখ্যা আমাদিগের হস্তগত হইয়াছে।

১৮৬৪ সনের প্রথমাবধি পত্রিকাখানি 'ভারতরঞ্জন' নামে প্রকাশিত হইতে থাকে। 'ভারতরঞ্জনে'র কণ্ঠে এই শ্লোকটি শোভা পাইত :—

ন্যায়াৎ পথঃ প্রবিচলন্তি পদং ন ধীরাঃ।

'বিশ্বমনোরঞ্জন' ও 'ভারতরঞ্জন' উভয় পত্রেরই স্বত্বাধিকারী ছিলেন—নবকিশোর সেন।

**মঙ্গলোদয়** ( সাপ্তাহিক )। এপ্রিল ১৮৬২।

১৮৬২ সনের এপ্রিল ( ১২৬৯, বৈশাখ ) মাসে 'মঙ্গলোদয়' নামে সাপ্তাহিক পত্রিকা প্রকাশিত হয়। প্রতি মঙ্গলবারে ইহার উদয় হইত। ২৮ এপ্রিল ১৮৬২ তারিখের 'হিন্দু পেট্রিয়টে' প্রকাশ :—

"The Week. Tuesday 22nd April.—We have received the first issue of a Bengally weekly called Mongolodoy.

বউবাজারের ব্রজগোপাল ও নন্দগোপাল মতিলাল 'মঙ্গলোদয়ে'র প্রকাশক ছিলেন। পত্রিকার শিরোভাগে এই কবিতাটি মুদ্রিত হইত :—

বার্ত্তয়াভিনবয়া প্রমোদয়ন্ দর্শয়ন্ নব নব মহোৎসবং।
অঞ্জসা প্রকটিতার্থসঞ্চয়ঃ সন্নৃণাং ভবতু মঙ্গলোদয়ঃ॥

**শুভকরী** ( মাসিক )। ১২ মে ১৮৬২।

১৭৮১ শকাব্দার ১৯এ চৈত্র বালী গ্রামে 'শুভকরী' সভা প্রতিষ্ঠিত হয়। "সুদীর্ঘ প্রবন্ধ রচনা বা সুমিষ্ট বক্তৃতা করা শুভকরীর উদ্দেশ্য নহে—যতদূর সাধ্য দীনজনের হিতসাধন; ব্যাধিগ্রস্ত অকর্ম্মণ্য নিরুপায় ব্যক্তি ও অনাথা বিধবাদিগকে যথাসাধ্য সাহায্য প্রদান; ও দরিদ্র বালকদিগের অধ্যয়নার্থ আনুকূল্য বিধান ইত্যাদি শুভকর কার্য্যের অনুষ্ঠান করাই শুভকরীর মুখ্য অভিপ্রায়।" দুই বৎসর পরে সভাকর্তৃক 'শুভকরী' নামে একখানি মাসিক পত্রিকা প্রকাশিত হয়। ইহার সম্পাদক নির্ব্বাচিত হন—উত্তরপাড়া গবর্মেণ্ট বাংলা পাঠশালার প্রধান শিক্ষক পণ্ডিত রামসদয় ভট্টাচার্য্য। 'শুভকরী' পত্রিকা কলিকাতায় মুদ্রিত হইয়া মাসের শেষ তারিখে প্রকাশিত হইত। ইহার প্রথম সংখ্যার প্রকাশকাল—১২ মে ১৮৬২ ( ৩০ বৈশাখ ১২৬৯ )। পত্রিকার কণ্ঠে—"জ্ঞানাৎ পরতরো নহি" মুদ্রিত হইত।

'শুভকরী'র ১ম ও ২য় সংখ্যায় পত্রিকা প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে এইরূপ লিখিত হইয়াছে :—

> মঙ্গলময়ী বিজ্ঞান ও সাহিত্য পূর্ণ পত্রিকা সম্প্রতি আর প্রকাশিত হইতেছে না ; এবং অচির কাল মধ্যে কোন বিজ্ঞ ব্যক্তি কর্ত্তৃক যে প্রচারিত হইবে, তাহারও সম্ভাবনা দেখি না। আমরা এই অসম্ভাব নিরাকরণ প্রত্যাশায় এই সুমহদ্ব্যাপারের অনুষ্ঠানে প্রবৃত্ত হইতেছি। ( ১ম সংখ্যা )
>
> ...কিছুদিন গত হইল সভ্য মহাশয়েরা সভার আয় বৃদ্ধি করিবার নিমিত্ত এই এক উপায় উদ্ভাবিত করেন। "শুভকরী নাম্নী একখানি মাসিক পত্রিকা প্রকাশিত হউক এবং উহার মূল্য স্বরূপ যে কিছু অর্থ সংগৃহীত হইবে, সভার উদ্দেশ্য সাধনেই তাহা ব্যয়িত হউক"।...পত্রিকা প্রচার করণের পূর্ব্বে আমরা এক প্রকার প্রতিজ্ঞা করিয়াছিলাম যে আমাদিগের পত্রিকাখানি সংবাদপত্র হইবে না ; উহা কেবল ইতিহাস, বিজ্ঞান ও সাহিত্য-পূর্ণ থাকিবে। তদনুসারে বৈশাখ মাসের পত্রিকায় কোন প্রকার সংবাদ লিখিত হয় নাই। কিন্তু অতঃপর আর আমরা পূর্ব্বকৃত প্রতিজ্ঞা প্রতিপালনে সমর্থ হইতেছি না।...আগামী মাস হইতে প্রধান২ কতকগুলি সংবাদ আমাদের পত্রিকায় এক পৃষ্ঠ অধিকার করিয়া লইবে। ( ২য় সংখ্যা )

তিন বৎসর চলিবার পর 'শুভকরী' বন্ধ হইয়া যায়। সহযোগী 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' ( ১০ আগস্ট ১৮৬৫ ) লিখিয়াছিলেন :—"বালীর শুভকরী পত্রিকা উঠিয়া গিয়াছে, বড় দুঃখের বিষয়।"

## চিত্তরঞ্জিকা ( মাসিক )। ১৪ মে ১৮৬২।

'চিত্তরঞ্জিকা' ঢাকার আর একখানি মাসিক পত্রিকা। ইহার প্রথম সংখ্যার প্রকাশ-কাল—১৪ মে ১৮৬২ ( ১ জ্যৈষ্ঠ ১২৬৯ )। 'চিত্তরঞ্জিকা' প্রকাশ করেন ঢাকা কলেজের তৎকালীন ছাত্র সারদাকান্ত সেন। অনেকে বলেন, কবি হরিশ্চন্দ্র মিত্র ইহার সম্পাদক ছিলেন। 'চিত্তরঞ্জিকা'র প্রথম সংখ্যায় প্রকাশিত বিজ্ঞাপনটি নিম্নে উদ্ধৃত হইল ; ইহা পাঠে পত্রিকা প্রচারের উদ্দেশ্য জানা যাইবে :—

> সম্প্রতি মাসিক প্রভাকর ব্যতীত সদ্ভাব ও রসপূর্ণ পদ্যময়ী পত্রিকা আর দেখা যায় না। বোধ হয় তন্নিবন্ধন কাব্যপ্রিয় মহোদয়গণ কবিতা-কুসুমের সৌরভ সম্ভোগে বঞ্চিৎ হওয়া প্রযুক্ত সর্ব্বদাই ক্ষোভগ্রস্ত থাকেন। আমরা সাধ্যানুরূপ সেই ক্ষোভ অপনয়নার্থ এই পত্রিকাখণ্ড প্রকাশ করিলাম। নূতন কবিতা প্রকাশ করাই আমাদের মুখ্য উদ্দেশ্য। কিন্তু সকল কবিতাই যে আমাদের স্বকপোলকল্পিত হইবে, এমত নহে। বিবিধ ভাষা হইতে সদ্ভাবপূর্ণ কবিতা কলাপের অনুবাদ অথবা তাহাদের সারমর্ম্মও প্রকাশিত হইবে। পরন্তু সাধারণের স্পৃহা একপ্রকার নহে। ক্রমাবচ্ছিন্ন কবিতা পাঠে কেহ কেহ বিরক্তি প্রকাশ করিতে পারেন, এই আশঙ্কায় গদ্য রচনায় এবং অনুবাদেও ক্ষান্ত থাকিব না। অপিচ নানা গ্রন্থ হইতে গদ্য পদ্য রচনার নিয়মাবলী সঙ্কলন করিয়া সময়ে সময়ে প্রকাশ করিতে প্রয়াস পাইব।...সম্প্রতি এই পত্রিকার আয়তন কবিতাকুসুমাবলীর ন্যায় ৮ পেজি দুই ফরমা করা

গেল, তথাপি ইহার মূল্য তদপেক্ষা ন্যূন নির্দ্ধারিত হইল। স্থানীয় গ্রাহকগণের প্রতি এক টাকা চারি আনা ও বিদেশীয় গ্রাহকগণের প্রতি ডাক মাশুল সমেত দুই টাকা মাত্র। ( 'ঢাকা রিভিউ ও সম্মিলন', ভাদ্র-আশ্বিন ১৩২৮ দ্রষ্টব্য )

**বঙ্গোজ্জ্বল** ( সাপ্তাহিক )। জুন ১৮৬২।

১৮৬২ সনের জুন (?) মাসে 'বঙ্গোজ্জ্বল' নামে সাপ্তাহিক পত্র প্রকাশিত হয়। 'সোমপ্রকাশে' ( ৩০ জুন ১৮৬২ ) প্রকাশ :—

> বিবিধ সংবাদ।—১১ই আষাঢ় ১২৬৯, মঙ্গলবার। আমরা বঙ্গোজ্জ্বল নামক একখানি সাপ্তাহিক পত্র পাইতেছি। এক্ষণে ইহার দোষ গুণ বলিতে আমাদিগের ইচ্ছা নাই। আপাততঃ আমরা এই মাত্র কহিতে পারি ইহাতে যে রাশি রাশি পদ্য প্রচারিত হইয়া থাকে, তাহা পরিত্যাগ করিয়া সম্পাদক যদি সামাজিক ও রাজ্যসংক্রান্তবিষয়ক প্রস্তাব লিখনে মনোনিবেশ করেন সমধিক কৃতার্থতা লাভ করিতে পারেন।

**অমাবস্যা** ( মাসিক )। জুন ১৮৬২।

'অমাবস্যা' নামে একখানি মাসিক পত্রিকা ১৮৬২ সনের জুন (?) মাসে প্রকাশিত হয়। 'সোমপ্রকাশে' ( ৭ জুলাই ১৮৬২ ) প্রকাশ :—

> বিবিধ সংবাদ।...২২এ আষাঢ় শনিবার।...আমরা অমাবস্যা নামে একখানি মাসিক পত্রিকা প্রাপ্ত হইয়াছি। ইহার মূল্য দুই পয়সা মাত্র। অমাবস্যা জগৎকে যেমন আলোকময় করে, ইহা কি সেইরূপ করিবে।

**ঢাকাবার্ত্তা প্রকাশিকা** ( সাপ্তাহিক )। জুন ১৮৬২।

১৮৬২ সনের জুন মাসে 'ঢাকাবার্ত্তা প্রকাশিকা' নামে সাপ্তাহিক পত্র ঢাকা হইতে প্রকাশিত হয়। 'সোমপ্রকাশে' ( ৩০ জুন ১৮৬২ ) প্রকাশ :—

> ঢাকাবার্ত্তা প্রকাশিকা। ইহা ঢাকায় প্রকাশ হইতে আরম্ভ হইয়াছে। শ্রীযুক্ত বাবু রামচন্দ্র ভৌমিক ইহার সম্পাদন কার্য্যে ব্রতী হইয়াছেন।

'ঢাকাবার্ত্তা প্রকাশিকা'র পরমায়ু এক বৎসর। ১৮৬৩ সনের ২রা জুলাই 'ঢাকাপ্রকাশ' লিখিয়াছিলেন যে, "গত দুই সপ্তাহ হইতে" 'ঢাকাবার্ত্তা প্রকাশিকা'র প্রচার বন্ধ হইয়াছে।

**অবকাশরঞ্জিকা** ( মাসিক )। সেপ্টেম্বর ১৮৬২।

১৮৬২ সনের সেপ্টেম্বর (?) মাসে ঢাকা হইতে হরিশ্চন্দ্র মিত্রের সম্পাদকত্বে 'অবকাশ-রঞ্জিকা' নামে মাসিক পত্রিকা প্রকাশিত হয়। পত্রিকাখানি সম্বন্ধে 'সোমপ্রকাশ' ২২ সেপ্টেম্বর ১৮৬২ তারিখে লেখেন :—

অবকাশরঞ্জিকা। এ খানি মাসিক পত্রিকা। শ্রীযুক্ত বাবু হরিশ্চন্দ্র মিত্র ইহার সম্পাদক। ঢাকা নূতন যন্ত্রে মুদ্রিত ও প্রচারিত হইতেছে। মূল্য ।০ আনা। উক্ত পত্রিকার ভূমিকার এক স্থলে লিখিত হইয়াছে, "নানা রসাত্মক পদ্যময় কাব্য, বিবিধ বিষয়িণী কবিতামালা, তথা দেশীয় কুপ্রথার উচ্ছেদক নাটক, প্রহসন প্রভৃতি প্রচার দ্বারা পাঠকগণের অবকাশকাল রঞ্জন করাই অবকাশরঞ্জিকার একমাত্র উদ্দেশ্য।" অবকাশরঞ্জিকার প্রথম সংখ্যা দর্শন করিয়াই আমাদিগের বিলক্ষণ হৃদয়ঙ্গম হইল, সম্পাদক যদি শিথিলপ্রযত্ন ও উপেক্ষমাণ না হন কৃতকার্য্য হইতে পারিবেন। অবকাশরঞ্জিকা কেবল নামতঃ নয়, অর্থতও লোকের অবকাশরঞ্জিকা হইবে সন্দেহ নাই।...

**অমৃতপ্রবাহিণী** ( পাক্ষিক )। ডিসেম্বর ১৮৬২।

'অমৃতপ্রবাহিণী' যশোহর হইতে প্রকাশিত একখানি পাক্ষিক পত্রিকা। ১৮৬২ সনের ডিসেম্বর মাসে ইহা প্রথম প্রকাশিত হয় বলিয়া মনে হইতেছে। ইহার সমালোচনা প্রসঙ্গে 'সোমপ্রকাশ' ( ১২ জানুয়ারি ১৮৬৩ ) লেখেন :—

অমৃতপ্রবাহিণী।—এখানি পাক্ষিক পত্রিকা। ইহাতে বিজ্ঞানাদি ঘটিত বিবিধ বিষয় লিখিত হইতেছে। লেখা মন্দ হইতেছে না। আমরা বিলক্ষণ অনুভব করিয়া দেখিতেছি, এখন এ সকল বিষয়ে ভাল লোকে হস্তক্ষেপ করিতেছেন। অমৃতপ্রবাহিণী যশোহরে হইতেছে। ইহাও এদেশের একটি শুভ লক্ষণ বলিতে হইবে। এত দিন মফস্বলে ঈদৃশ বিষয় সকলের অনুষ্ঠান সম্ভাবনা ছিল না।

'অমৃতপ্রবাহিণী'র সম্পাদক ছিলেন—বসন্তকুমার ঘোষ, স্বনামধন্য শিশিরকুমার ঘোষের অগ্রজ। মৃণালকান্তি ঘোষ 'অমৃতপ্রবাহিণী'র জন্মকথা এইরূপ বর্ণনা করিয়াছেন :—

শিশিরকুমার......কলিকাতায়...গিয়া কয়েক দিনের চেষ্টায় একটি কাষ্ঠনির্ম্মিত প্রেস সরঞ্জামসহ অতি সস্তায় হস্তগত করিলেন।...তাহার পর ছাপাখানার সরঞ্জামসহ শিশির-কুমার নৌকাযোগে বাটীতে আসিলেন।...গ্রাম্য সূত্রধরের সাহায্যে কাঠের প্রেসটি মেরামত করিয়া খাটান হইল।...প্রথমেই সাহিত্য, বিজ্ঞান, শিল্প, কৃষি বিষয়ক একখানি পাক্ষিক পত্রিকা প্রকাশিত হইল। ইহার নাম দিলেন 'অমৃতপ্রবাহিণী পত্রিকা', আর সম্পাদকীয় ভার লইলেন বসন্তকুমার নিজে। ইচ্ছা থাকিল ক্রমে রাজনীতি সম্বন্ধে একখানি সাপ্তাহিক পত্রিকা বাহির করিবেন। কিছুকাল 'অমৃতপ্রবাহিণী' নিয়মমত বাহির হইবার পর বসন্তকুমার অত্যন্ত পীড়িত হইয়া পড়িলেন। তাঁহাকে লইয়া সকলে বিশেষ ব্যস্ত থাকায় কাগজ বন্ধ রাখিতে হইল।...১২৭৩ সালের ১২ই চৈত্র বসন্তকুমার পরলোকগত হইলেন। ( 'পঞ্চপুষ্প,' আশ্বিন ১৩৩৭ )

**সংবাদ ভারতবন্ধু** ( সাপ্তাহিক )। জানুয়ারি ১৮৬৩।

১৮৬৩ সনের জানুয়ারি মাসে ( ১২৬৯, মাঘ ) মুর্শিদাবাদ হইতে 'সংবাদ ভারতবন্ধু' নামে সাপ্তাহিক সংবাদপত্র প্রকাশিত হয়। 'সোমপ্রকাশে' ( ২ ফেব্রুয়ারি ১৮৬৩ ) প্রকাশ :—

বিবিধ সংবাদ।...১৭ই মাঘ বৃহস্পতিবার।...আমরা ভারত বন্ধু নামক একখানি নূতন সংবাদ পত্রের কয়েক সংখ্যা প্রাপ্ত হইয়াছি। ইহা বিশ্বমনোরঞ্জন যন্ত্রে মুরসিদাবাদে [আজিমগঞ্জে] মুদ্রিত হইতেছে। পত্রখানি চিরজীবী হইয়া ভারতের বন্ধুতা করেন, এই আমাদিগের প্রার্থনা।

**আয়ুর্ব্বেদ পত্রিকা** (সাপ্তাহিক)। জানুয়ারি ১৮৬৩।

১৮৬৩ সনের জানুয়ারি মাস হইতে হাবড়ার সিবিল সার্জন ডাঃ রবার্ট বার্ডের সাহায্যে 'আয়ুর্ব্বেদ পত্রিকা' নামে সাপ্তাহিক পত্র প্রকাশিত হয়। ইহার সম্পাদক ছিলেন—বংশবাটী-নিবাসী দ্বারকানাথ দাস। "মনুষ্যদেহের কি ভাব, দেহমধ্যে কিরূপে রোগ প্রবেশ করে, সেই রোগ হইতেই বা কি প্রকারে পরিত্রাণ পাওয়া যায়, তাহার উপায় এবং নানাবিধ বিধান প্রভৃতির বিবরণ স্পষ্টরূপে প্রকাশিত করাই এই পত্রিকার উদ্দেশ্য। ইহার মাসিক মূল্য ।৷০ অগ্রিম বার্ষিক ৫।" ইহার সমালোচনা-প্রসঙ্গে 'সোমপ্রকাশ' (১২ জানুয়ারি ১৮৬৩) লিখিয়াছিলেন :—

আয়ুর্ব্বেদ পত্রিকা। ইহা পাঠ করিয়া আমরা দুটী কারণে আহ্লাদিত হইলাম। এক, এরূপ পত্রিকা বাঙ্গলা ভাষায় এই নূতন প্রচারিত হইতেছে, এতদ্দ্বারা মহোপকার লাভ সম্ভাবনা আছে। দ্বিতীয়, ইহা অতি সহজ ভাষায় ও সহজ রীতিতে লিখিত হইতেছে। শ্রীযুক্ত বাবু দ্বারকানাথ দাস ইহার সম্পাদকতা ভার গ্রহণ করিয়াছেন।

**রহস্য-সন্দর্ভ** (মাসিক)। জানুয়ারি ১৮৬৩।

'বিবিধার্থ-সঙ্গ্রহে'র অভাব পূরণার্থ, কলিকাতা-স্কুলবুক-সোসাইটি ও ভার্ণাকিউলার লিটারেচার সোসাইটির আনুকূল্যে 'রহস্য-সন্দর্ভ' নামে একখানি সচিত্র মাসিক পত্র ১৮৬৩ সনের ফেব্রুয়ারি মাসে ("১ পর্ব্ব ১ খণ্ড মাঘ; সংবৎ ১৯১৯") প্রকাশিত হয়। ইহার প্রথম সম্পাদক রাজেন্দ্রলাল মিত্র। পত্রিকা-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে প্রথম সংখ্যায় এইরূপ লিখিত হয় :—

...অভিনব পত্রের অভিপ্রেত কি তাহার কিয়দংশ ইহার নামদ্বারাই অনুভব হইবে। অধিকন্তু এই মাত্র বক্তব্য যে পূর্ব্বে 'বিবিধার্থ-সঙ্গ্রহ' নামক মাসিক পত্র যে উদ্দেশে বহুল পাঠকবৃন্দের মনোরঞ্জন করিত ইহাও সেই অভিপ্রায়ে প্রতিষ্ঠিত এবং তাহারই পদানু-সরণার্থে সঙ্কল্পিত হইয়াছে; ফলে উক্ত পত্রের গুণিগণাগ্রগণ্য সম্পাদক মহোদয় কোন অনুরোধে তাহার রহিত করাতে তাহার স্থানীভূত করিতেই এই পত্রের বিকাশ হইল—তাহার রহিত না হইলে ইহার অনুষ্ঠান হইত না। এইরূপ পত্র সম্প্রতি আর প্রচলিত নাই; অথচ এতাদৃশ কেবলমাত্র-বিদ্যানুরাগী সাময়িক পত্র যে জনসমাজের হিতকর ও আদরাস্পদ বটে তাহা বিবিধার্থ-সঙ্গ্রহের সিদ্ধসঙ্কল্পতায় নিশ্চয় বোধ হইতেছে। পুরাবৃত্তের আলোচনা, প্রসিদ্ধ মহাত্মাদিগের উপাখ্যান, প্রাচীন তীর্থাদির বৃত্তান্ত, স্বভাবসিদ্ধ রহস্য-ব্যাপার ও

জীবসংস্থার বিবরণ, খাদ্যদ্রব্যের প্রয়োজন, বাণিজ্য-দ্রব্যের উৎপাদন, নীতি-গর্ভ উপন্যাস, রহস্যব্যঞ্জক আখ্যান, নূতন গ্রন্থের সমালোচন, প্রভৃতি নানাবিধ বিষয়ের আলোচনায় উক্ত পত্র অতি অল্পকালে সখ্যাতিরিক্ত ব্যক্তির প্রেমাস্পদ হইয়াছিল; এই মাসিক পত্র তদনুকরণদ্বারা তাহার পুরস্কার প্রার্থনা করে। মধ্যে মধ্যে সৃষ্টির সমালোচনে সহৃদয়মাত্রের অনুমোদন আছে—সকলেই তাহার আখ্যান শ্রবণে পরিতৃপ্ত হইয়া থাকেন; অতএব তাঁহাদিগের নিকট এই সন্দর্ভ সমাদৃত হইতে পারে। অপর মনুষ্য মাত্রেরই—বিশেষতঃ পারস্য আরব তুরস্ক হিন্দুপ্রভৃতি জাতীয়দিগের—আখ্যায়িকা শ্রবণে বিশেষ অনুরাগ আছে; সেই আখ্যায়িকাচ্ছলে ভূত প্রেত নাগর নাগরিকার অলীক বাক্যে কাল হরণ না করিয়া সৃষ্টির সমালোচনে সৃষ্টিহইতে স্রষ্টার প্রতি মন আকর্ষিত হইয়া পরমার্থ সিদ্ধ হইতে পারে, তাহার অনুমোদন-তৎপর বলিয়াও এই পত্রের সার্থকতা সিদ্ধ হইবার সম্ভাবনা। অধিকন্তু চিত্রপট যে মনের সংস্কারক তাহা নব্য তত্ত্বানুসন্ধায়িরা স্থির করিয়াছেন; অতএব সময়ে সময়ে উত্তম চিত্রদ্বারা চিত্তানুরঞ্জন করাও ইহার উদ্দেশ্য; তদর্থে এই পত্রের প্ররোচক বঙ্গানুবাদক সমাজের আদেশে বহু শত ছবি বিলাত হইতে আনীত হইয়াছে, তাহার প্রকাশে বোধ হয় অনেকেই পরিতৃপ্ত হইবেন।

'রহস্য-সন্দর্ভ'-সম্পাদনেও রাজেন্দ্রলাল মিত্র বিশেষ কৃতিত্বের পরিচয় দিয়াছিলেন। তিনি শারীরিক অসুস্থতাবশতঃ পঞ্চম পর্ব্বের 'রহস্য-সন্দর্ভ' নিয়মিত ভাবে প্রকাশ করিতে পারেন নাই; ৬ষ্ঠ পর্ব্বের প্রথম সংখ্যায় (৬১ খণ্ড) এই সম্পাদকীয় নিবেদনটি মুদ্রিত হয়:—

ভূমিকা।—...রহস্য-সন্দর্ভের শেষ দ্বাদশ খণ্ড এক-বৎসরকাল-মধ্যে প্রকাশিত না হইয়া তদধিক দীর্ঘকালে পাঠকমহোদয়ের হস্তে উপনীত হইয়াছে, এবং তাহার প্রকটন সময়েরও বিশেষ অনিময় ঘটিয়াছে। এই ত্রুটি আমরা পূর্ব্বাবধি জ্ঞাত আছি; কিন্তু ভয়ানক পীড়ায় আক্রান্ত হইয়া দীর্ঘকাল শয্যাগত থাকায় আমরা এপর্য্যন্ত তাহার কোন প্রতীকার করিতে পারি নাই।...পরন্তু এরূপ ঘটনা সাময়িক পত্রের বিশেষ প্রতিদ্বন্দী; ইহাতে অত্যুৎকৃষ্ট পত্রেরও বিশেষ হানি ঘটিয়া থাকে; এবং তাহার নিবারণার্থ আমরা সম্প্রতি এক জন সুপণ্ডিত প্রবীণ পারদর্শী আত্মীয়ের সাহায্য গ্রহণ করিয়াছি। তিনি বহুকাল সাময়িক পত্রে অনেকের মনোরঞ্জন করিয়াছেন, এবং রহস্য-সন্দর্ভের অভিধেয়ও বিলক্ষণ জ্ঞাত আছেন। তাঁহার সুপ্রসু লেখনী নিঃসৃত সন্দর্ভ-কলাপে সহৃদয় মহোদয়দিগের আনন্দ সম্বর্দ্ধিত হইবেক ইহা আমরা নিশ্চয় জ্ঞাত আছি, এবং প্রফুল্লচিত্তে তাঁহাকে রহস্যানুরাগি-দিগের পরিচিত করিতেছি। এতৎখণ্ডের অধিকাংশই তাঁহাদ্বারা রচিত, এবং ভবিষ্যতে যাহাতে এই সন্দর্ভ নিয়মিত সময়ে পাঠকদিগের মানস পরিতৃপ্ত করে তাহাতে তিনি সর্ব্বতোভাবে অনুরক্ত থাকিবেন। এতৎ প্রস্তাবলেখক পূর্ব্বে সপ্ত-বৎসর-যাবৎ 'বিবিধার্থ সঙ্গ্রহ' ও পরে 'রহস্য-সন্দর্ভের' পাঁচ পর্ব্ব নির্ব্বাহ করিয়াছেন। তৎসাধনে বার্দ্ধক্যের সহিত কিঞ্চিৎ শৈথিল্যের সম্ভব অবশ্য মানিতে হইবে।...

কিন্তু ৬ষ্ঠ পর্ব্বের ৬ষ্ঠ সংখ্যার ( ৬৬ খণ্ড ) সহিত যোজিত একটি স্বতন্ত্র “বিজ্ঞাপনে” রাজেন্দ্রলাল জানাইতে বাধ্য হইলেন যে—

> সম্পাদকের অবকাশাভাবপ্রযুক্ত এই পত্রের এই খণ্ড অবধি সমাপ্ত হইল। এতৎ সম্বন্ধে কাহার কিছু প্রাপ্য থাকিলে প্রার্থনামাত্র সম্পাদক তাহা পরিশোধিত করিবেন।

রাজেন্দ্রলালের পর প্রাণনাথ দত্ত ‘রহস্য-সন্দর্ভে’র পরিচালন-ভার গ্রহণ করেন। তিনি ১২৭৮ সালে দুই সংখ্যা ( ৬৭-৬৮ খণ্ড ) এবং ১২৭৯ সালে দশ সংখ্যা ( ৬৯-৭৮ খণ্ড ) প্রকাশ করিয়া সপ্তম পর্ব্ব শেষ করেন। ১২৮০ সালের বৈশাখ মাসে ‘রহস্য-সন্দর্ভে’র “নবপর্ব্বাবলী” বাহির হয়; ইহা এক বৎসর চলিয়াছিল। ‘রহস্য-সন্দর্ভে’র বিভিন্ন পর্ব্বগুলির প্রকাশকাল এইরূপ :—

| | | | | |
|---|---|---|---|---|
| ১ম পর্ব্ব | মাঘ, ১৯১৯ সংবৎ | হইতে | পৌষ, ১৯২০ সংবৎ, | ১—১২ খণ্ড |
| ২য় পর্ব্ব | বৈশাখ, ১৯২১ „ | | চৈত্র, ১৯২১ „ | ১৩—২৪ „ |
| ৩য় পর্ব্ব | বৈশাখ, ১৯২২ „ | | চৈত্র, ১৯২২ „ | ২৫—৩৬ „ |
| ৪র্থ পর্ব্ব | বৈশাখ, ১৯২৩ „ | | চৈত্র, ১৯২৩ „ | ৩৭—৪৮ „ |
| ৫ম পর্ব্ব | বৈশাখ, ১৯২৭ „ | | চৈত্র, ১৯২৭ „ | ৪৯—৬০ „ |
| ৬ষ্ঠ পর্ব্ব | বৈশাখ, ১৯২৮ „ | | আশ্বিন, ১৯২৮ „ | ৬১—৬৬ „ |
| ৭ম পর্ব্ব | চৈত্র, ১২৭৮ সাল | | ফাল্গুন, ১২৭৯ সাল | ৬৭—৭৮ |
| নব-পর্ব্বাবলী | বৈশাখ, ১২৮০ „ | | চৈত্র, ১২৮০ „ | ১—১২ „ |

## গ্রামবার্ত্তাপ্রকাশিকা ( মাসিক··· ) এপ্রিল ১৮৬৩।

১৮৬৩ সনের এপ্রিল ( ১২৭০, বৈশাখ ) মাসে কুমারখালী বাংলা পাঠশালার প্রধান শিক্ষক হরিনাথ মজুমদার ( কাঙ্গাল হরিনাথ ) ‘গ্রামবার্ত্তাপ্রকাশিকা’ নামে একখানি মাসিক সমাচার পত্রিকা প্রকাশ করেন। ইহার প্রথম সংখ্যা পাঠ করিয়া ‘সোমপ্রকাশ’ ( ১ জুন ১৮৬৩ ) লিখিয়াছিলেন :—

> গ্রামবার্ত্তা প্রকাশিকা। ইহা অভিনব মাসিক সমাচার পত্রিকা। গত বৈশাখ মাস অবধি কলিকাতা অপর সর্কিউলার রোড বাহির মৃজাপুরের শ্রীযুক্ত গিরিশচন্দ্র বিদ্যারত্নের বিদ্যারত্ন যন্ত্র হইতে প্রচারিত হইতেছে। কুমারখালী নিবাসী শ্রীযুক্ত বাবু হরিনাথ মজুমদার ইহার সম্পাদক। গ্রামের বৃত্তান্তাদি বাহুল্যরূপে ইহাতে লিখিত হইবে। আমরা ইহার প্রথম সংখ্যা প্রাপ্ত হইয়াছি। পাঠ করিয়া দেখা গেল লেখা মন্দ হইতেছে না। ইহাতে গদ্য ও পদ্য আছে। সম্পাদক যদি পরিশ্রম করিয়া লেখেন, তাহা হইলে ইহার উন্নতি হইতে পারে। ইহার মাসিক মূল্য পাঁচ আনা, বার্ষিক ৩ টাকা।

গিরিশচন্দ্র বিদ্যারত্ন-রচিত এই শ্লোকটি ‘গ্রামবার্ত্তাপ্রকাশিকা’র কণ্ঠে শোভা পাইত :—

> গুণালোকপ্রদা দোষ-প্রদোষ-ধ্বান্ত-চন্দ্রিকা।
> রাজতে পত্রিকা নাম গ্রামবার্ত্তাপ্রকাশিকা॥

হরিনাথ তাঁহার অপ্রকাশিত দিনলিপিতে পত্রিকা-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে যাহা লিখিয়া গিয়াছেন, নিম্নে তাহা উদ্ধৃত করিতেছি :—

আমি শুনিলাম, বাঙ্গলা সংবাদপত্রের অনুবাদ করিয়া গবর্ণমেন্ট তাহার মর্ম্ম অবগত হইতে সঙ্কল্প করিয়াছেন, তন্নিমিত্ত একটি কার্য্যালয়ও স্থাপিত হইবে। 'ঘরে নাই এক কড়া, তবু নাচে গায় পড়া'। আমার ইচ্ছা হইল, এই সময় একখানি সংবাদপত্র প্রচার করিয়া, গ্রামবাসী প্রজারা যে যে যে ভাবে অত্যাচরিত হইতেছে, তাহা গবর্ণমেন্টের কর্ণগত করিলে, অবশ্যই তাহার প্রতিকার এবং তাহাদিগের নানা প্রকার উপকার সাধিত হইবে, সন্দেহ নাই। গ্রাম ও গ্রামবাসী প্রজার অবস্থা প্রকাশ করিবে বলিয়া পত্রিকার নাম 'গ্রামবার্ত্তা-প্রকাশিকা' রাখিয়া 'গিরিশযন্ত্রে'র কর্ত্তা গিরিশচন্দ্র বিদ্যারত্ন মহাশয়কে একটি শিরোমুকুট অর্থাৎ হেডিং আর একটি শ্লোক প্রস্তুত করিতে প্রতিশ্রুত করাইলাম।

মাসিক 'গ্রামবার্ত্তা'র সর্ব্বসমেত ১৯শ ভাগ প্রকাশিত হইয়াছিল। ইহার "১২ ভাগ—১ম সংখ্যা" প্রকাশিত হয় ১২৮১ সালের বৈশাখ মাসে, কিন্তু "১৩ ভাগ—১ম সংখ্যা"র প্রকাশ-কাল—আশ্বিন ১২৮২। শেষোক্ত সংখ্যায় সম্পাদক এই কৈফিয়ৎ দিয়াছেন :—

গত বৎসর নানা বিপদে বিপন্ন হইয়া গ্রামবার্ত্তা মৃত্যু-শয্যায় শয়ন করে। তাহার তাদৃশী অবস্থাবলোকনে অনেক গ্রাহক বিদায় হইয়া তাহাকে পরিত্যাগ করেন এবং অনেক দাতা তাহার নাম পর্য্যন্ত ভুলিয়া যান। কেবল দীনপালিনী শ্রীমতী মহারাণী স্বর্ণময়ী মহোদয়ার সাহায্যদানের উপর নির্ভর করিয়া, সে জীবন রক্ষা করিয়াছে। অন্যথা এত দিন তাহার চিহ্ন পর্য্যন্ত থাকিত না। ... ... আমরা নানা কারণে আশ্বিন মাস হইতে মাসিক গ্রামবার্ত্তার নূতন বৎসর আরম্ভ করিলাম।

এই ভাবে পত্রিকা দুই বৎসর চলিবার পর পুনরায় বৈশাখ হইতে বর্ষ গণনা করা হয়। 'গ্রামবার্ত্তা'র বয়স উনবিংশ বৎসর পূর্ণ হয় ১২৮৮ সালের চৈত্র মাসে। চৈত্র-সংখ্যায় সম্পাদক এই বিদায়-বাণী প্রচার করেন :—

গ্রাহকগণ! অনুগ্রহ প্রকাশে আমাদিগের মাসিক গ্রামবার্ত্তার প্রাপ্য মূল্যগুলি সত্বরে প্রেরণ করিয়া আমাদিগকে ঋণজাল হইতে মুক্ত করিবেন। মাসিক গ্রামবার্ত্তা যে এই হইতে বন্ধ হইল, ইহার কারণ গ্রাহকদিগকে পূর্ব্বেই জ্ঞাত করা হইয়াছে। সুতরাং এক্ষণে সে বিষয়ের পুনরুল্লেখ করিতে আর ইচ্ছা করি না। তবে গ্রাহকগণ রীতিমত সময়ে গ্রামবার্ত্তার দেয় মূল্য না দেওয়াই যে ইহা বন্ধ হইবার প্রধান কারণ, তাহা, বোধ হয়, কাহাকেও বুঝাইয়া দিতে হইবে না।

১২৭৬ সালের বৈশাখ (১৮৬৯, এপ্রিল) মাস হইতে 'গ্রামবার্ত্তাপ্রকাশিকা'র একটি স্বতন্ত্র পাক্ষিক সংস্করণ প্রকাশিত হইয়াছিল। এই প্রসঙ্গে 'সংবাদ প্রভাকর' (১১ মে ১৮৬৯) লেখেন :—

আমরা দেখিয়া সন্তুষ্ট হইলাম, কুমারখালীর গ্রামবার্ত্তা প্রকাশিকা নাম্নী মাসিক পত্রিকাখানি পাক্ষিক হইয়াছে। এতৎ পত্রিকা সম্পাদক শ্রীযুত হরিনাথ মজুমদার স্বদেশের হিত সাধনে উৎসাহিত হইয়া অনেক ধনবানের শরণ লইয়াছিলেন।

১২৭৭ সালের বৈশাখ মাস হইতে পাক্ষিক 'গ্রামবার্ত্তাপ্রকাশিকা' সাপ্তাহিকে পরিণত হয়।* সাপ্তাহিক 'গ্রামবার্ত্তা' কিছু দিন পরিচালনা করিয়া কাঙ্গাল হরিনাথ ঋণগ্রস্ত হন। তিনি শেষে উহার প্রচার রহিত করিবার সঙ্কল্প করেন। কিন্তু সহৃদয় বন্ধুবর্গের আনুকূল্যে সে-যাত্রা পত্রিকাখানি রক্ষা পায়। এই প্রসঙ্গে ১৭ এপ্রিল ১৮৭৩ (৬ বৈশাখ ১২৮০) তারিখের 'অমৃত বাজার পত্রিকা' হইতে দুইটি সংবাদ উদ্ধৃত করিতেছি :—

আমরা গত সংখ্যক গ্রামবার্ত্তা পত্রিকা পাঠ করিয়া অত্যন্ত দুঃখিত হইয়াছিলাম। গ্রামবার্ত্তার সম্পাদক আজ কয়েক বৎসর শারীরিক, মানসিক ও বৈষয়িক নানা কষ্ট স্বীকার পূর্ব্বক এই পত্রিকা খানি চালান। ক্রমে ঋণগ্রস্ত হন এবং আপাততঃ তিনি ঋণভারে এরূপ ভারাক্রান্ত হইয়া পড়েন যে, কাগজখানি বন্ধ করার সংকল্প করেন এবং গত পত্রিকায় সেই রূপ প্রকাশ করেন। কিন্তু ১লা বৈশাখে তিনি পত্রিকা সম্বন্ধে নিজ গৃহে একটি উৎসব করিয়া থাকেন। এবার সেই উপলক্ষে তাঁহার আত্মীয় বন্ধু বান্ধবের নিকট পত্রিকা রহিত করিবার প্রস্তাব করায় তাঁহারা অত্যন্ত দুঃখিত হন এবং একটি চাঁদা করিয়া পত্রিকা খানি আপাতত রাখিয়াছেন। গ্রামবার্ত্তার সম্পাদক কুমারখালীতে একটি যন্ত্রালয় [ স্থাপনের ] উদ্যোগ করিতেছেন।...

কুমারখালি—প্রতিবাদ।...গত কল্য গ্রামবার্ত্তা প্রকাশিকার সাম্বৎসরিক উৎসব হইয়া গিয়াছে। সাপ্তাহিক কাগজ বন্ধ হইবার কথা হইয়াছিল, কিন্তু একজন ধনাঢ্য ব্যক্তি তাহার সমস্ত ব্যয় চালাইতে স্বীকার করায় সকল সভ্যগণে সেই ভার ঝুলাইতে স্বীকৃত হইয়াছেন। ...কেষাঞ্চিৎ কুমারখালীবাসিনাম্।

১২৮০ সালের প্রারম্ভে কাঙ্গাল হরিনাথ কুমারখালীতে মথুরানাথ-যন্ত্র স্থাপন করেন। ১৭ শ্রাবণ ১২৮০ তারিখের 'অমৃত বাজার পত্রিকা'য় প্রকাশ :—

সংবাদ।—...আমরা শুনিয়া আনন্দিত হইলাম যে, কুমারখালিতে একটি মুদ্রাযন্ত্র স্থাপিত হইয়াছে এবং তত্রত্য স্থানীয় সম্বাদপত্র গ্রামবার্ত্তা প্রকাশিকা উক্ত যন্ত্রে মুদ্রিত হইতেছে।

সাপ্তাহিক 'গ্রামবার্ত্তা'র প্রচার রহিত হয় ১২৮৬ সালের প্রারম্ভে। 'সুলভ সমাচারে' (৩১ মে ১৮৭৯) প্রকাশ :—"সাপ্তাহিক গ্রামবার্ত্তা পত্রিকাখানি অর্থের অভাবে উঠিয়া গেল।" এই প্রসঙ্গে মাসিক 'গ্রামবার্ত্তা' (বৈশাখ ১২৮৭) লেখেন :—

---

* 'গ্রামবার্ত্তাপ্রকাশিকা' আরও কিছু দিন পাক্ষিক আকারে প্রকাশিত হইয়াছিল। ১২৭১ সালের আষাঢ় হইতে চৈত্র, এবং ১২৭৭ সালের কার্ত্তিক হইতে চৈত্র 'গ্রামবার্ত্তা' পাক্ষিক পত্রিকা ছিল। 'হিন্দুহিতৈষিণী' (২০ কার্ত্তিক ১২৭৭) লেখেন :—"গ্রামবার্ত্তা প্রকাশিকা পুনরায় পাক্ষিক হইয়া প্রকাশ হইয়াছে।"

নানা কারণে মধ্যে মধ্যে মাসিক পত্রিকা বন্ধ হইয়াছে, কিন্তু কখন সাপ্তাহিক পত্রিকা বন্ধ হয় নাই ;—দুর্ভাগ্যবশতঃ গত বৎসর তাহাও সংঘটিত হইয়াছে। একদিকে ভারতাকাশে মুদ্রাশাসনী ব্যবস্থার উন্নত বজ্রের ন্যায় গর্জ্জন ( বড়লাট লর্ড লিটনের শাসন আমলে ) এবং তচ্ছ্রবণে 'বঙ্গভাষার সম্বাদপত্র কেবল সাক্ষীগোপাল মনে করিয়া', অন্য দিকে তাহার প্রতি লোকের অমনোযোগ, গ্রাহকগণেরও মূল্য প্রদানে ঔদাসীন্য অবলম্বন, নানা চিন্তায় উৎকট রোগাক্রান্ত হইয়া সম্পাদকের শয্যাশ্রয় ইত্যাদি ঘটনাসমূহ সাপ্তাহিক গ্রামবার্ত্তা বন্ধ হইবার কারণ।... ... গ্রামবার্ত্তার কতিপয় সহৃদয় বন্ধু সাপ্তাহিক পত্রিকা প্রচারের নিমিত্ত বিবিধ প্রকারে যত্ন করিতেছেন। যদি তাঁহারা কৃতকার্য্য হইতে পারেন, তাহা হইলে সত্বরেই সাপ্তাহিক পত্রিকা প্রকাশিত হইবে, অন্যথা তাহার জীবনাশা আর নাই।

১২৮৯ সালের বৈশাখ মাসে সাপ্তাহিক 'গ্রামবার্ত্তা' পুনরুজ্জীবিত হয়। ইহার পরিচালন-ভার গ্রহণ করেন—জলধর সেন ও অক্ষয়কুমার মৈত্রেয়। ১২৯২ সালের আশ্বিন মাসে ইহা লুপ্ত হয়।

'গ্রামবার্ত্তাপ্রকাশিকা' হিতকর পত্রিকা ছিল। ইহার অভ্যুদয়ে "পূর্ব্বে ধনবানাদি সবল লোকেরা দুর্ব্বলের প্রতি প্রকাশ্যরূপে সহসা যে প্রকার অত্যাচার করিতেন, তদ্রূপ করিতে সাহসী" হইতেন না। ইহাতে কেবল গ্রামের বৃত্তান্তই থাকিত না। হরিনাথের দিন-লিপিতে প্রকাশ :—

যখন গ্রামবার্ত্তা মাসিক ছিল, তখন ধর্ম্মনীতি ও সমাজনীতি প্রভৃতি সাহিত্যময় প্রবন্ধ এবং রাজনীতিময় প্রস্তাব, গ্রামের ঘটনাময় সম্বাদ সহকারে গ্রামবাসীদিগের জ্ঞাতব্য রাজার অভিপ্রায়, মন্তব্য ও বিবিধ সংবাদ প্রকাশিত হইত। পাক্ষিকাবস্থায় ধর্ম্মনীতি সাহিত্য ব্যতীত পূর্ব্ববৎ আর সকলেরই প্রচার হইয়াছে। সাপ্তাহিকাবস্থায় সাহিত্যময় প্রবন্ধাদি প্রচার রহিত হইয়া বাহুল্যরূপে রাজনীতিরই আলোচনা হইতে লাগিল। কিন্তু সাহিত্য, দর্শন ও বিজ্ঞানাদি আলোচনার নিমিত্ত স্বতন্ত্ররূপে একখানি মাসিক গ্রামবার্ত্তাও প্রকাশিত হইত।...

কেবল সংবাদদাতা, পত্রপ্রেরক ও শ্রুতিকথার প্রতি নির্ভর করিয়া গ্রামবার্ত্তার প্রকাশ হইত না। আমরা গ্রামবার্ত্তার উপযুক্ত বার্ত্তা জানিবার নিমিত্ত কখনও গোপনে কখনও প্রকাশ্যে নানা স্থান পরিদর্শন ও দূরস্থ গ্রামপল্লী অবসর মত সময়ে সময়ে ভ্রমণ করিয়াছি এবং এই প্রকার ভ্রমণ করিয়া শান্তিপুর, উলাদি উপনগর পরিদর্শনে তাহার নামোৎপত্তির কারণ ও প্রাচীন বৃত্তান্ত এবং মেহেরপুর, চাকদহ ও উলা প্রভৃতি স্থানের মহামারীর অবস্থা অনেক সংগ্রহ করিয়াছিলাম। উক্ত উপায়ে নিজে যাহা সংগ্রহ করি ও হিমালয় প্রভৃতি নানা দিক্ দর্শন করিয়া ভ্রমণকারিগণ যাহা সংগ্রহ করিতেন, তাহা সমস্তই মাসিক গ্রামবার্ত্তায় প্রকাশিত হইত। নানা প্রদেশের ভ্রমণবৃত্তান্ত গ্রামবার্ত্তায় প্রকাশিত হইয়া গ্রাম ও পল্লীবাসীদিগের যত দূর উপকার সাধন করিয়াছিল, আমি তত দূর অত্যাচারী লোকের বিষনেত্রে পড়িয়া নানা প্রকারে উৎপীড়িত ও অত্যাচারিত হইতে লাগিলাম।...

**অবোধবন্ধু** ( মাসিক )। এপ্রিল ১৮৬৩।

১৮৬৩ সনের মে ( ? ১২৭০, বৈশাখ ) মাসে 'অবোধবন্ধু' নামে একখানি মাসিক পত্র প্রকাশিত হয়। ইহার সম্পাদক ছিলেন—হোমিওপ্যাথিক চিকিৎসক যোগেন্দ্রনাথ ঘোষ। পত্রিকাখানির সমালোচনা-প্রসঙ্গে 'সোমপ্রকাশ' লেখেন :—

> অবোধবন্ধু। কলিকাতা স্কুলবুক যন্ত্রে মুদ্রিত হইতেছে। আমরা ইহার দুই খণ্ড পাইয়াছি। লেখা মন্দ হইতেছে না। প্রতি খণ্ডের মূল্য অর্দ্ধ আনা। ( ৬ জুলাই ১৮৬৩ )
>
> অবোধবন্ধু তৃতীয় ও চতুর্থ সংখ্যা। এই চতুর্থ ভাগে হেয়ার সাহেবের জীবন চরিত আছে। লেখা ক্রমশঃ উত্তম হইতেছে। ( ৩১ আগস্ট ১৮৬৩ )

'অবোধবন্ধু' কিছু দিন চলিয়া আত্মগোপন করে। ১২৭৩ সালের ফাল্গুন ( ১৮৬৭, ফেব্রুয়ারি ) মাসে ইহা নবোদ্যমে পুনঃপ্রচারিত হয়। "১ খণ্ড ১ সংখ্যা"র প্রারম্ভে এই অংশটি মুদ্রিত হইয়াছে :—

> স্বদেশের যে প্রকারে হোতে পারে হিত
> সাধ্যমত চেষ্টা করা সবার উচিত।
> তিল সম হেন কাজ যদি মনে লয়,
> তথাচ নিরস্ত থাকা, যুক্তিযুক্ত নয় ;
> কি জানি সহস্র মাঝে যদি কোন জন
> সামান্য সে ক্ষুদ্র কাজে উপকৃত হন।
>
> আরম্ভ।
>
> সূর্য্য যেমন অস্তমিত হইলে আর তাহাকে দেখিতে পাওয়া যায় না, সেইরূপ এই অবোধবন্ধু এতাবৎ কাল পর্য্যন্ত পাঠকবর্গের নিকট অদৃশ্যভাবে অবস্থিতি করিতেছিল। এক্ষণে তাহা পুনর্ব্বার সর্ব্বসমীপে উদয় হইতেছে, এবং পূর্ব্বাপেক্ষা প্রখরতর কর বিস্তার করিয়া যাহাতে তমসাচ্ছন্ন অজ্ঞানান্ধ মনকে সমুজ্জ্বল জ্ঞানালোক দ্বারা উদ্দীপ্ত করে তাহাই আমাদের একান্ত বাসনা। শীতকালে যখন শীতের প্রাদুর্ভাব অধিক হয়, যখন শীতল বায়ু বহমান হইয়া সকলকেই কম্পিত করিতে থাকে, তখন যেমন ভানুর তীক্ষ্ণতর কিরণ প্রাণী দেহের শীত নিবারণ করে, সেইরূপ এই অবোধ-বন্ধু, যদ্যপি কোন একটী বালক বালিকা কিম্বা অন্তঃপুরস্থ মহিলাগণের অথবা অল্প বুদ্ধি সম্পন্ন ব্যক্তিব্যূহের অন্তরতম গভীরতম প্রদেশে স্বীয় রশ্মিজাল বিস্তার করত দুশ্ছেদ্য ও অভেদ্য কুসংস্কার ও অজ্ঞানতাকে বিদূরিত করে, তাহা হইলে আমাদের পরিশ্রম ও যত্নের যথেষ্ট পুরস্কার হইবে ; এতদ্ভিন্ন এই ক্ষুদ্র অবোধ-বন্ধু যদি ক্ষণকালের নিমিত্ত বিজ্ঞসমাজের চিত্তাকর্ষণ করিতে পারে, আমরা আশাতীত ফল লাভ করিব।

'অবোধ-বন্ধু'র দ্বিতীয় ভাগ আরম্ভ হয় ১২৭৫ সালের বৈশাখ মাসে। প্রথম সংখ্যায় "নব বর্ষ" প্রসঙ্গে এইরূপ লিখিত হইয়াছে :—

> ১২৭৩ সালের ফাল্গুন মাসে অবোধ-বন্ধু প্রকাশিত হইয়া গত ১২৭৪ সালের মাঘ মাসে তাহার এক বর্ষ পূর্ণ হয়। এক্ষণে নানা কারণ এবং সুবিধা বশতঃ বর্ত্তমান বর্ষের প্রথম মাস হইতে অবোধবন্ধুর দ্বিতীয় বর্ষ আরম্ভ হইল। ইহার ক্ষুদ্র কলেবর পরিবর্ত্তন করা আবশ্যক বোধে আমরা যেরূপ করিবার মানস করিয়াছিলাম, তাহা রহিত করিয়া



বিহারিলাল চক্রবর্ত্তী



কৃষ্ণকমল ভট্টাচার্য্য



রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়

এইরূপ আকারে প্রকাশ করিলাম।…উপসংহার কালে, যে সকল ভ্রাতা ভগিনী গত বর্ষে আমাদিগকে সাহায্য প্রদান করিয়াছেন, তাঁহাদিগের নিকট কৃতজ্ঞতা প্রকাশ করিতেছি। এবং আমার পরম বন্ধু শ্রীযুক্ত বাবু বিহারিলাল চক্রবর্ত্তী মহাশয়ের নাম এস্থলে উল্লেখ না করিয়া থাকিতে পারিলাম না। তিনি অবোধবন্ধুর জন্য এরূপ শারীরিক ও মানসিক যত্ন ও পরিশ্রম স্বীকার করিয়াছেন যে অবোধবন্ধু চিরকাল তাঁহার নিকট কৃতজ্ঞতা পাশে বদ্ধ রহিল

দ্বিতীয় বর্ষ হইতে পত্রিকার কণ্ঠে নিম্নলিখিত শ্লোকটি শোভা পাইত :—

করবদরসদৃশমখিলং ভুবনতলং যৎপ্রসাদতঃ কবয়ঃ।
পশ্যন্তি সূক্ষ্মমতয়ঃ সা জয়তি সরস্বতী দেবী ॥

কবি বিহারিলাল চক্রবর্ত্তী 'অবোধ-বন্ধু'র সহিত বিশেষভাবে সংশ্লিষ্ট ছিলেন। দ্বিতীয় ভাগের নবম সংখ্যা (পৌষ ১২৭৫) হইতে তিনি পত্রিকার স্বত্বাধিকারী হন। তৃতীয় ভাগের প্রথম সংখ্যায় (বৈশাখ ১২৭৬) ভূতপূর্ব্ব স্বত্বাধিকারীর এই বিজ্ঞাপনটি মুদ্রিত হইয়াছে :—

১২৭৬ সাল, ১৫ই বৈশাখ। আমি ১২৭৫ সালের পৌষ মাসের সংখ্যা অবধি অবোধবন্ধুর স্বত্বাধিকার শ্রীযুক্ত বাবু বিহারিলাল চক্রবর্ত্তীকে প্রদান করিয়াছি।… শ্রীযোগেন্দ্রনাথ ঘোষ। অবোধবন্ধুর ভূতপূর্ব্ব স্বত্বাধিকারী।

'অবোধ-বন্ধু'র অন্যতম প্রধান লেখক ছিলেন আচার্য্য কৃষ্ণকমল ভট্টাচার্য্য। তাঁহার বহু রচনা ইহাতে স্থান পাইয়াছিল। তিনি স্মৃতিকথায় বলিয়াছেন :—

[ 'পূর্ণিমা'র ] কিছু দিন পরে বিহারিলাল ও যোগীন্দ্রচন্দ্র ঘোষ (ইনি হোমিওপ্যাথিক চিকিৎসক) প্রভৃতি কয়েকজন বন্ধু একত্র হইয়া 'অবোধ বন্ধু' নামক একখানি মাসিক পত্র প্রতিষ্ঠিত করেন। এই পত্রিকাখানি বোধ হয়, ইংরাজি ১৮৭১ সাল পর্য্যন্ত জীবিত ছিল। ইহাতে আমি অনেক বিষয়ে লিখিয়াছিলাম; সমগ্র 'পল-বর্জ্জিনিয়া' গ্রন্থ ফরাসী ভাষা হইতে অনুবাদ করিয়া ক্রমশঃ প্রকাশিত হইয়াছিল; নেপোলিয়নের একটি জীবনবৃত্তান্ত বহুবিস্তারিতভাবে লোডির যুদ্ধ পর্য্যন্ত বাহির করা হইয়াছিল। অনেক প্রবন্ধও লিখিয়াছিলাম। মনে পড়ে, একটি প্রবন্ধে য়ুরোপের duel (অর্থাৎ য়ুরোপীয়েরা অপমানিত হইলে পরস্পর প্রাণান্ত পর্য্যন্ত যে মারামারিতে প্রবৃত্ত হয়, তাহারই) সম্বন্ধে আলোচনা করিয়াছিলাম। ('পুরাতন প্রসঙ্গ', ১ম পর্য্যায়, পৃ. ২০১-০২)

বিহারিলালের বহু রচনা—"নিসর্গসন্দর্শন," "বঙ্গসুন্দরী," "সুরবালা কাব্য" প্রভৃতি এই সময় 'অবোধ-বন্ধু'তে প্রকাশিত হয়। তাঁহার সম্পাদনকালেই হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের "ইন্দ্রের সুধাপান" (শ্রাবণ ১২৭৬), এবং কৃষ্ণকমলের "পৌলভর্জ্জীনী," "নেপোলিয়ন বোনাপার্টের জীবন বৃত্তান্ত" ও অন্যান্য রচনা 'অবোধ-বন্ধু'তে প্রকাশিত হয়। এই পত্রিকা-খানি সম্বন্ধে রবীন্দ্রনাথের মন্তব্য প্রণিধানযোগ্য; তিনি লিখিয়াছেন :—

বাঙলা ভাষায় বোধ করি সেই প্রথম মাসিক পত্র বাহির হইয়াছিল যাহার রচনার মধ্যে একটা স্বাদবৈচিত্র্য পাওয়া যাইত। বর্ত্তমান বঙ্গ-সাহিত্যের প্রাণসঞ্চারের ইতিহাস যাঁহারা পর্য্যালোচনা করিবেন তাঁহারা অবোধবন্ধুকে উপেক্ষা করিতে পারিবেন না। বঙ্গদর্শনকে যদি আধুনিক বঙ্গসাহিত্যের প্রভাতসূর্য্য বলা যায় তবে ক্ষুদ্রায়তন অবোধবন্ধুকে প্রত্যুষের শুকতারা বলা যাইতে পারে। ('সাধনা', আষাঢ় ১৩০১, পৃ. ১২৭)

বাল্যকালে আর একটি ছোট কাগজের পরিচয় লাভ করিয়াছিলাম। তাহার নাম অবোধবন্ধু। ইহার আবাঁধা খণ্ডগুলি বড়দাদার আলমারি হইতে বাহির করিয়া তাঁহারই দক্ষিণদিকের ঘরে খোলা দরজার কাছে বসিয়া বসিয়া কতদিন পড়িয়াছি। এই কাগজেই বিহারিলাল চক্রবর্ত্তীর কবিতা প্রথম পড়িয়াছিলাম। তখনকার দিনের সকল কবিতার মধ্যে তাহাই আমার সব চেয়ে মন হরণ করিয়াছিল। তাঁহার সেই সব কবিতা সরল বাঁশির সুরে আমার মনের মধ্যে মাঠের এবং বনের গান বাজাইয়া তুলিত। এই অবোধবন্ধু কাগজেই বিলাতী পৌলবর্জ্জিনী গল্পের সরল বাংলা অনুবাদ পড়িয়া কত চোখের জল ফেলিয়াছি তাহার ঠিকানা নাই। আহা, সে কোন্ সাগরের তীর! সে কোন্ সমুদ্রসমীরকম্পিত নারিকেলের বন! ছাগল-চরা সে কোন্ পাহাড়ের উপত্যকা! কলিকাতা শহরের দক্ষিণের বারান্দায় দুপুরের রৌদ্রে সে কী মধুর মরীচিকা বিস্তীর্ণ হইত! আর সেই মাথায় রঙিন রুমাল-পরা বর্জ্জিনীর সঙ্গে সেই নির্জ্জন দ্বীপের শ্যামল বনপথে একটি বাঙালি বালকের কী প্রেমই জমিয়াছিল! ('জীবনস্মৃতি', পৃ ৭২-৭৩)

## সাহিত্য সংক্রান্তি (মাসিক)। ১৩ মে ১৮৬৩।

'পূর্ণিমা' লোপ পাইলে বিহারিলাল বন্ধু যোগেন্দ্রনাথ ঘোষের সহযোগে 'সাহিত্য সংক্রান্তি' নামে একখানি মাসিকপত্র প্রকাশ করেন। ইহা "কলিকাতা চোরবাগান ৪৫ নং ভবন, স্কুলবুক প্রেসে শ্রীযোগেন্দ্রনাথ দাস ঘোষ দ্বারা প্রতি সংক্রান্তিতে মুদ্রিত হইয়া প্রচারিত" হইত। প্রত্যেক সংখ্যায় ১৬ পৃষ্ঠা পরিমাণ রচনা থাকিত, মূল্য ছিল দুই আনা। 'সাহিত্য সংক্রান্তি'র প্রথম সংখ্যার প্রকাশকাল—১৩ মে ১৮৬৩ (৩১ জ্যৈষ্ঠ ১২৭০)। এই সংখ্যায় "আরম্ভ", "নভোমণ্ডল", "কুঁড়ের কাছে ফুলের বাগান" ও "বীর্য্যবতী হিন্দুনারী" নামে চারিটি কবিতা এবং "পরাধীনা বঙ্গকন্যা" নামে একটি প্রবন্ধ আছে। "নভোমণ্ডল" ও "বীর্য্যবতী হিন্দুনারী" কবিতা দুইটি বিহারিলাল সামান্য পরিবর্ত্তিত আকারে 'নিসর্গসন্দর্শন' কাব্যের ৪র্থ ও ৩য় সর্গরূপে ব্যবহার করিয়াছিলেন। প্রথম সংখ্যায় প্রকাশিত "আরম্ভটি" এইরূপ :—

এলেম আমরা আজি লোকের গোচরে,
নির্ভয় হৃদয়ে, শুদ্ধ সরল অন্তরে।
নিলেম সে ভার, যাহে আজো কোন জন
হন নাই উৎসাহী করিতে হস্তার্পণ।

কি রূপ সে কার্য্যভার, কি তার আভাস,
ক্রমে তাহা এ সংক্রান্তি করিবে প্রকাশ।
প্রতিজ্ঞা রহিল এবে অন্তরে গোপন ;
কার্য্যেতে করিতে চাহি তাহার পালন।

দ্বিতীয় সংখ্যা 'সাহিত্য সংক্রান্তি'র প্রকাশকাল—৩২ আষাঢ় ১২৭০। ইহাতে বিহারিলালের "প্রেম-প্রবাহিণী কাব্য—পল্লিগ্রাম ভ্রমণ" প্রকাশিত হয়; ইহার সহিত 'প্রেম-প্রবাহিণী' পুস্তকের কোন মিল নাই। এই সংখ্যায় "মনের অসুখ" ও "পৃথিবীর কিছুই স্থায়ী নহে" নামে দুইটি কবিতা এবং "আসন্ন কালে বীরের অনুতাপ" নামে একটি গদ্য রচনাও মুদ্রিত হইয়াছে। 'সাহিত্য সংক্রান্তি' অধিক দিন স্থায়ী হয় নাই।

**ভারত পরিদর্শন** ( সাপ্তাহিক )। ১৫ জুন ১৮৬৩।

১৫ জুন ১৮৬৩ ( ২ আষাঢ় ১২৭০ ) তারিখে শান্তিপুর হইতে 'ভারত পরিদর্শন' নামে সাপ্তাহিক সমাচার-পত্র প্রকাশিত হয়। ইহার সম্পাদক ছিলেন যদুনাথ তর্কভূষণ। ৬ই জুলাই 'সোমপ্রকাশ' লেখেন :—

> ভারত পরিদর্শন। ইহা সাপ্তাহিক সমাচার পত্রিকা। শান্তিপুর কাব্যপ্রকাশ যন্ত্র হইতে ২রা আষাঢ় অবধি প্রকাশিত হইতেছে। ইহার আরম্ভ দেখিয়া ভারী উন্নতির অনুমান হইতেছে।

পরবর্ত্তী নবেম্বর মাস হইতে 'ভারত পরিদর্শন' কলিকাতায় মুদ্রিত হইতে থাকে। ২৩ নবেম্বর ১৮৬৩ তারিখের 'সোমপ্রকাশে' এই সংবাদটি আছে :—

> গত ২৪এ কার্ত্তিক [ ১২৭০ ] অবধি ভারতপরিদর্শন পত্র শ্রীযুক্ত বাবু কালীপ্রসন্ন সিংহের চিৎপুরস্থ পুরাণসংগ্রহ যন্ত্র হইতে প্রকাশিত হইতেছে।

'ভারত পরিদর্শনে'র পরমায়ু প্রায় এক বৎসর। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' ( ২৬ এপ্রিল ১৮৬৫ ) জনৈক পত্রপ্রেরক লেখেন :—

> সকলেই জ্ঞাত আছেন যে কিছুদিন গত হইল "ভারত পরিদর্শন" নামে একখানি সাপ্তাহিক পত্রিকা কালিঘাটনিবাসী শ্রীযুত যদুনাথ তর্কভূষণ মহাশয় কর্ত্তৃক সম্পাদিত ও জনসমাজে প্রচারিত হইয়াছিল। আমরা ঐ পত্রিকার অঙ্গসৌষ্ঠব অবলোকনে এবং উহা পাঠে যে কতদুর প্রীতিলাভ করিয়াছিলাম তাহা বাক্‌পথাতীত এবং মনেং এরূপ আশা করিয়াছিলাম যে পরিদর্শক পত্রিকার অকালমৃত্যুজনিত শোক ভারত পরিদর্শন দ্বারা এককালে বিদূরিত হইবে। কিন্তু সম্পাদক মহাশয়! আক্ষেপের কথা বলবো কি ভারত পরিদর্শনের বয়ক্রম এক বৎসর না হইতে হইতে ইহা পরিদর্শকের অনুগামী হইল।

**ঢাকাদর্পণ** ( সাপ্তাহিক )। জুলাই ১৮৬৩।

'ঢাকাবার্ত্তা প্রকাশিকা'র অকাল-মৃত্যু ঘটিলে অপর একখানি সাপ্তাহিক পত্রের দ্বারা উহার অভাব পূরিত হইয়াছিল। ইহা 'ঢাকাদর্পণ'—১৮৬৩ সনের জুলাই মাসে ঢাকা সুলভ যন্ত্র ( ইমামগঞ্জ ) হইতে হরিশ্চন্দ্র মিত্রের সম্পাদকত্বে প্রকাশিত হয়। ৩ আগস্ট ১৮৬৩ ( ১৯ শ্রাবণ ১২৭০ ) তারিখের 'সোমপ্রকাশে' এই সংবাদটি বিজ্ঞাপিত হয় :—

বিবিধ সংবাদ। ১৫ই শ্রাবণ।—......ঢাকা দর্পণ নামে একখানি নূতন সাপ্তাহিক পত্র আমাদিগের হস্তগত হইয়াছে। আমরা পত্রখানি পাঠ করিয়া সন্তোষ লাভ করিলাম।

## বামাবোধিনী পত্রিকা ( মাসিক )। আগস্ট ১৮৬৩।

১২৭০ সালের ভাদ্র মাসে মজিলপুর-নিবাসী উমেশচন্দ্র দত্তের সম্পাদনায় 'বামাবোধিনী পত্রিকা' নামে মহিলাদের পাঠোপযোগী বিষয়সম্বলিত একখানি মাসিক পত্রিকা "কলিকাতা বাইর সীমূলিয়া রঘুনাথ চাটুর্য্যের ষ্ট্রীট ১৬ নং বাটীতে বামাবোধিনী সভার কার্য্যালয়" হইতে প্রকাশিত হয়। 'বামাবোধিনী পত্রিকা'র প্রথম সংখ্যা হইতে উপক্রমণিকা অংশটি উদ্ধৃত হইল ; ইহা পাঠে পত্রিকা-প্রচারের উদ্দেশ্য জানা যাইবে :—

> ঈশ্বর প্রসাদে এক্ষণে এদেশের অবলাগণের প্রতি অনেকের দৃষ্টি পড়িয়াছে। পুরুষদের স্তায় তাহাদের শিক্ষা বিধান যে নিতান্ত আবশ্যক, তদ্ভিন্ন তাহাদের দুরবস্থার অবসান হইবে না, দেশের সম্যক্ মঙ্গল ও উন্নতিরও সম্ভাবনা নাই ; ইহাও অনেকে বুঝিয়াছেন। আমরা দেখিতে পাই এই উদ্দেশে দেশহিতৈষি মহোদয়গণ স্থানে স্থানে বালিকা বিদ্যালয় সকল স্থাপন করিতেছেন, দয়াশীল গবর্ণমেণ্টও তদ্বিষয়ে সহায়তা করিতেছেন। কিন্তু এ উপায়ে অতি অল্প সংখ্যক বালিকারই কিছু দিনের উপকার হয়। অন্তঃপুর মধ্যে বিদ্যালোক প্রবেশের পথ করিতে না পারিলে সর্ব্বসাধারণের হিত সাধন হইতে পারে না।
>
> বামাগণের বিদ্যা শিক্ষার কতকগুলি প্রতিবন্ধক আছে। তাহারা সময় পায় না, উৎসাহ পায় না, শিক্ষকের সাহায্যও তাদৃশ লাভ করিতে পারে না। অতএব অল্প সময়ে আপন আয়াস মতে প্রয়োজনীয় জ্ঞান সকল উপার্জ্জন করিতে পারে, এরূপ কোন উপায় না হইলে তাহাদের লেখাপড়ার সুবিধা দেখা যায় না। আজি কালি বাঙ্গালা ভাষায় অনেক পুস্তক ও পত্রিকাদি প্রকাশ হইতেছে বটে কিন্তু তাহা ইহাদের অতি অল্প উপকারে আইসে। ইতঃপুর্ব্বে মাসিক পত্রিকা নামে একখানি পত্রিকা এই অভাব পূরণ করিবার উপক্রম করিয়াছিল। কিন্তু দুর্ভাগ্যক্রমে অনেক দিবস তাহাও অদর্শন হইয়াছে। সম্প্রতি দেশ-হিতোৎসাহি মহোদয়গণকে তদনুরূপ কোন উপায় অবলম্বন করিতে দেখিতে পাই না। অতএব "শুভকার্য্যে যথাসাধ্য চেষ্টা করাও ভাল" এই ভাবিয়া আমরা এই বামাবোধিনী পত্রিকাখানি প্রকাশ করিলাম।
>
> এই পত্রিকাতে স্ত্রীলোকদিগের আবশ্যক সমুদায় বিষয় লিখিত হইবে। তন্মধ্যে যাহাতে তাহাদের ভ্রম ও কুসংস্কার সকল দূর হইয়া প্রকৃত জ্ঞানের উদয় হয়, যাহাতে তাহাদের উৎকৃষ্ট মনোবৃত্তি সকল উপযুক্ত বিষয়ে পরিচালিত হয়, এবং যাহাতে তাহাদের নিতান্ত প্রয়োজনীয় জ্ঞান সকল লাভ হইতে পারে, তৎপ্রতি বিশেষ দৃষ্টি থাকিবে। ইহাতে যে সকল বিষয় অবলম্বন করিয়া লেখা হইবে, পত্রিকার শিরোভাগে তাহার উল্লেখ করা গিয়াছে।
>
> বামাগণের বোধ সুলভ জন্য বামাবোধিনীর বিষয়গুলি যত কোমল ও সরল সাধুভাষায় লেখা যায় আমরা তাহার চেষ্টার ত্রুটি করিব না। কথাবার্ত্তা এবং উপন্যাস বা উদাহরণচ্ছলে

অনেক বিষয় সহজে হৃদয়ঙ্গম করিয়া দেওয়া যায়, অতএব অনেক স্থলে সে উপায়ও অবলম্বিত হইবে। আবশ্যক মতে ইহাতে নানাবিধ চিত্র ও প্রতিরূপও প্রকটন করা যাইবে।

এই পত্রিকা প্রকাশ করিয়া আমরা আর কিছুরই প্রত্যাশা করি না। কর্ত্তব্য সাধনই আমাদের উদ্দেশ্য। ঈশ্বরেচ্ছায় যদি ইহা সাধু সমাজে পরিগৃহীত হইয়া বামাগণের কিছুমাত্র উপকারজনক বোধ হয় তাহা হইলেই ইহার জন্ম সার্থক জ্ঞান করিব।

'বামাবোধিনী পত্রিকা'র ২য়-২০শ সংখ্যায় পত্রিকার কণ্ঠে চারি পংক্তির এক-একটি নূতন কবিতা শোভা পাইত। দ্বিতীয় ও তৃতীয় সংখ্যার কবিতা দুইটি এইরূপ :—

সকলের পিতা যিনি করুণানিধান।
নর নারী প্রতি তাঁর করুণা সমান॥
জ্ঞান ধর্ম্মে উভয়ের দিয়াছেন মন।
নয়ন থাকিতে অন্ধ কেন বামাগণ?

চিরদিন পরাধীন কারাবাসি-প্রায়,
একেতে অবলা হায় জ্ঞানহীনা তায়!
মানুষ হইয়া অন্ধ পশুমত রয়,
নারীর সমান দীন ভারতে কে হয়?

অতঃপর (বৈশাখ ১২৭২ হইতে) প্রত্যেক সংখ্যার কণ্ঠে কবিতার পরিবর্ত্তে কেবল এই দুই পংক্তি মুদ্রিত হইত :—

"কন্যাপ্যেবং পালনীয়া শিক্ষণীয়াতিযত্নতঃ।"
কন্যাকে পালন করিবেক ও যত্নের সহিত শিক্ষা দিবেক।

স্ত্রীশিক্ষাপ্রচারে ও মহিলাগণকে সাহিত্য-সাধনায় ব্রতী করিবার জন্য 'বামাবোধিনী'র প্রচেষ্টা উল্লেখযোগ্য। ৫০ বৎসরে পদার্পণ করিলে ইহার যে ইতিহাস 'বামাবোধিনী পত্রিকা'য় (ভাদ্র ১৩১৯) প্রকাশিত হয়, নিম্নে তাহা উদ্ধৃত হইল :—

১২৯৫ সালের ভাদ্র মাসের সংখ্যায় বামাবোধিনীর যে ইতিহাস প্রকাশিত হইয়াছিল আমরা আবার তাহাই প্রকাশ করিতেছি। ১২৭০ সালের ভাদ্র মাসে বামাবোধিনীর জন্ম হয়। পঞ্চাশ বৎসর পুর্ব্বে যখন এদেশের স্ত্রীজাতির অবস্থা অতি হীন ছিল, তাঁহাদিগের শিক্ষার্থ বিদ্যালয় সকল অঙ্গুলির অগ্রে গণনা করা যাইত, তাঁহাদিগের পাঠ্য পুস্তকের সংখ্যা অতি অল্প ছিল, তাঁহাদিগের বিশেষ অভাব পূরণ জন্য একখানিও সাময়িক পত্রিকা বিদ্যমান ছিল না, তাঁহাদিগের উন্নতির জন্য একটিও নারী-সভা স্থাপিত হয় নাই, কেবল কতকগুলি দেশহিতোৎসাহী কৃতবিদ্য পুরুষ "স্ত্রীজাতির বিদ্যা শিক্ষার আবশ্যকতা" বিষয়ে প্রকাশ্য সভায় বক্তৃতাদি করিতেন, সেই সময়ে এই বামাবোধিনীর সূচনা হয়। যশোহরনিবাসী আমাদিগের শ্রদ্ধেয় বন্ধু পরলোকগত বাবু বসন্তকুমার ঘোষ কলিকাতাস্থ রঘুনাথ চাটুয্যের লেন ১৬ নং বাটীতে আসিয়া অবস্থিতি করেন। স্ত্রীলোকদিগের সর্ব্বাঙ্গীন উন্নতির সহায়তার জন্য একখানি সাময়িক পত্রিকার নিতান্ত প্রয়োজন, এই বলিয়া তিনি এই কার্য্যে আমাদিগের কয়েক জনকে অগ্রসর হইবার জন্য উৎসাহিত করেন। ইঁহারই বিশেষ উদ্যোগে বাসার এক ক্ষুদ্র গৃহে আমাদিগের এক বন্ধুসমিতি হয়, তাহাতে পত্রিকার নামকরণ লইয়া অনেক কথা হয়, অবশেষে আমাদিগের প্রিয় "বামাবোধিনী" নামটী কোমল, সরস ও উদ্দেশ্যসাধক বলিয়া সর্ব্বসম্মতিতে গৃহীত হয়। এই সমিতিতে আরও স্থিরীকৃত হয় যে, যশোহরে গিয়া

আমাদিগের বন্ধুবর এক ছাপাখানা খুলিয়া এই পত্রিকা সম্পাদনে প্রবৃত্ত হইবেন, এবং লেখা বিষয়ে আমরা তাঁহার সাহায্য করিব। কিছুদিন চলিয়া গেল, পীড়া ও অন্যান্য কারণে বন্ধুবর আপন সঙ্কল্পসিদ্ধি করিতে পারিলেন না। কলিকাতায় যাঁহারা ছিলেন, তাঁহাদিগের মধ্যে কেহ কেহ উদ্দেশ্যসিদ্ধির ব্যাঘাত দেখিয়া শুভ কার্য্যের সূত্রপাতে কৃতসঙ্কল্প হইলেন। তখন তাঁহারা অল্পবয়স্ক, তাঁহাদিগের অর্থবল লোকবল কিছুই ছিল না, কিন্তু 'সাধু ইচ্ছার সহায় ঈশ্বর' এই মহাবাক্যের উপর নির্ভর করিয়া তাঁহারা কর্ত্তব্যসাধনে প্রবৃত্ত হইলেন। বামাবোধিনীর ১ম সংখ্যা এক ব্যক্তি (৺উমেশচন্দ্র দত্ত মহাশয়) দ্বারাই আদ্যন্ত লিখিত হয় এবং সত্বর মুদ্রিত করা হয়। কলিকাতা মির্জাপুর ষ্ট্রীট হলওয়েলস লেন ৺মথুরানাথ তর্করত্নের প্রাকৃত যন্ত্রে বামাবোধিনী প্রথম মুদ্রিত হয়।

পত্রিকাখানি রয়্যাল ১ ফরমা, মূল্য /০ আনা মাত্র ছিল। সহস্র খণ্ড প্রথম মুদ্রিত হয়। আমাদিগের কোন বন্ধুর বিশেষ উৎসাহে অল্পকাল মধ্যে তাহা নানা স্থানে প্রচারিত হয়। আমরা কৃতজ্ঞতার সহিত প্রকাশ করিতেছি যে, ভুবনমোহিনী বসু নাম্নী এক মহিলা সর্ব্বাগ্রে বামাবোধিনীর গ্রাহিকা হইয়া অগ্রিম বার্ষিক মূল্য প্রদান করেন ও ইহাকে উৎসাহ দান করেন। পত্রিকার প্রথম সংখ্যা কলিকাতা ও মফস্বলের অনেক স্থানে সমাদরে গৃহীত হওয়াতে এই পত্রিকার ২য় সংখ্যা বর্দ্ধিত আকারে, উৎকৃষ্টতর কাগজে ও উৎকৃষ্টতর যন্ত্রালয়ে মুদ্রিত করিবার সঙ্কল্প করা হইল। বহুবাজার ষ্টানহোপ যন্ত্রের কার্য্যাধ্যক্ষ গোপালচন্দ্র বসুর সাহায্যে ইহা সেই যন্ত্রে মুদ্রিত হইল। এই সময় আমাদিগের প্রথমোদ্যোগী বন্ধু বসন্তকুমার বাবু আনন্দের সহিত পত্রিকার শ্রীবৃদ্ধিসাধনের জন্য পরামর্শ দিতে লাগিলেন এবং দীননাথ মিত্র নামক একজন যুবক দ্বারা উডকট প্রস্তুত করাইয়া মধ্যে মধ্যে ইহাতে ছবি প্রকাশের সুবিধা করিলেন। যখন বামাবোধিনীর ২য় সংখ্যা মুদ্রিত হইতেছিল, তখন তাহা মহাত্মা কেশবচন্দ্র সেন মহাশয়ের দৃষ্টিগোচর হয়। তিনি যেরূপ সহৃদয়তার সহিত ইহা পাঠ করিলেন এবং বহু প্রশংসাবাদের সহিত ইহা প্রচারে যেরূপ উৎসাহ দান করিলেন, তাহা আমরা কখনও বিস্মৃত হইব না। বামাবোধিনী কয়েক মাস নির্ব্বিঘ্নে চলিতে লাগিল এবং ক্রমে ইহার আদর ও গ্রাহকসংখ্যা বৃদ্ধি হইতে লাগিল। ৺উমেশচন্দ্র দত্ত মহাশয় ইহার সম্পাদকীয় ভার গ্রহণ করিয়াছিলেন, কিন্তু এই সময়ে কার্য্যোপলক্ষে তাঁহাকে কলিকাতা ত্যাগ করিয়া মফস্বলে যাইতে বাধ্য হইতে হইল। পত্রিকাখানির জীবন হয়ত এইখানেই শেষ হইত, কিন্তু ব্রাহ্ম আত্মীয় সভা নামে একটী সভা ছিল, তাহার সভ্যগণ ইহার ভারগ্রহণে প্রস্তুত হইলেন। সম্পাদক তাঁহাদিগের হস্তে ইহার ভারার্পণ করিয়া কার্য্যস্থানে চলিয়া গেলেন এবং যথাসাধ্য লেখার সাহায্য করিতে লাগিলেন। উক্ত সভার দুই জন উৎসাহী সভ্য বাবু ক্ষেত্রমোহন দত্ত ও বাবু বসন্তকুমার দত্ত পর্য্যায়ক্রমে এই পত্রিকার সম্পাদকীয় ভার লইয়া সুদীর্ঘকাল সুচারুরূপে ইহার কার্য্য সম্পাদন করিতে লাগিলেন। ইহার উন্নতি সাধনের জন্য তাঁহারা অর্থ, কায়িক পরিশ্রম ও স্বতঃপরতঃ চেষ্টার ত্রুটি করেন নাই। পত্রিকাখানির কলেবর ক্রমশঃ বর্দ্ধিত হওয়াতে ইহার মূল্য /০ আনার স্থলে /১০ ও পরে ৶০ ও ৵০ আনা হইল এবং কার্য্যের সুবিধার জন্য ষ্টানহোপ যন্ত্র হইতে আদি

ব্রাহ্মসমাজ যন্ত্রে, তথা হইতে স্কুলবুক প্রভৃতি যন্ত্রে ও পরে বাবু যদুগোপাল চট্টোপাধ্যায়ের যন্ত্রে স্থানান্তরিত হইল। বামাবোধিনীর প্রতি এই সকল যন্ত্রালয়ের অধ্যক্ষগণ বিশেষ অনুগ্রহ প্রদর্শন করিয়াছিলেন। বিশেষতঃ স্কুলবুক যন্ত্রের অধ্যক্ষ স্বর্গীয় বাবু প্যারীচরণ সরকার মহাশয় অনেক ত্যাগস্বীকার করিয়া এই পত্রিকা প্রচারে সহায়তা করিয়াছিলেন। বামাবোধিনীর পাঁচ ছয় শত গ্রাহক থাকিলেও অনেকের নিকট মূল্য অনাদায় থাকার জন্ত রামাবোধিনীকে মধ্যে মধ্যে অত্যন্ত কষ্টে পড়িতে হইয়াছে, এমন কি সময় সময় ইহা বন্ধ হইয়া যাইবার উপক্রম হইয়াছে। কিন্তু মঙ্গলবিধাতা ঈশ্বরের আশ্চর্য্য কৌশলে অভাবনীয় এক একটী উপায় কোথা হইতে উপস্থিত হইয়া ইহার জীবন রক্ষা ও উন্নতির সহায়তা করিয়াছে। যে দুইটী উৎসাহী বন্ধুর নামোল্লেখ করা গিয়াছে, তাঁহাদিগেরই বিশেষ যত্নে রাজসাহীর করচমাড়িয়া-নিবাসী সহৃদয় বন্ধু বাবু হরকুমার সরকার বামাবোধিনীর জন্ত অনেক পরিশ্রম করেন এবং তাঁহার ও তাঁহার পরিবারস্থ দুইটী রমণীর অর্থ সাহায্যে বামাবোধিনীর পুরাতন কতকগুলি সংখ্যা পুনর্মুদ্রিত হয়। পূর্ব্বোক্ত উৎসাহী বন্ধুদ্বয়ের যত্নেই হেয়ার প্রাইজ ফণ্ড হইতে সাহায্য পাইয়া বামাবোধিনীতে লিখিত কতকগুলি প্রবন্ধ সংগ্রহপূর্ব্বক 'নারী শিক্ষা' নামে দুইখানি পুস্তক মুদ্রিত করা হয়। এই সাহায্য দান বিষয়ে স্বর্গীয় প্যারীচাঁদ মিত্র ও পরমশ্রদ্ধাস্পদ ৺শিবচন্দ্র দেব মহাশয় বিশেষ সহায়তা করিয়াছিলেন। এই দুই মহাত্মা বামাবোধিনীর প্রতি কৃপাপরবশ হইয়া হেয়ার প্রাইজ ফণ্ডের সাহায্যে অতঃপর বামাবোধিনী নামক পুস্তকও মুদ্রিত করাইয়াছিলেন। ইহা দ্বারা বামাবোধিনীর অনেক অভাব মোচন হইয়াছিল। বন্ধুবর বাবু বসন্তকুমার দত্ত ১২৭৬ সালে কার্য্যোপলক্ষে যখন কলিকাতা ত্যাগ করিয়া বাঁকীপুর গমন করেন, তখন বামাবোধিনীর প্রথম সম্পাদক মহাশয় কলিকাতায় থাকাতে পুনরায় তাঁহারই হস্তে ইহার সমুদায় ভার অর্পিত হয়, এবং তদবধি তিনিই এই পত্রিকা সম্পাদন করিয়াছেন। মধ্যে কয়েক বৎসর এই পত্রিকা ভারত সংস্কার সভার অন্তর্গত বামাকুলোন্নতি বিভাগ হইতে প্রচারিত হইত, কিন্তু তাহাতে ইহার উদ্দেশ্য বা সম্পাদনব্যবস্থায় কোনরূপ পরিবর্ত্তন হয় নাই।

ইহার সম্পাদক কোন কোন অংশীদারের সহিত মিলিত হইয়া ইষ্ট ইণ্ডিয়া প্রেস নামে এক যন্ত্র স্থাপন করেন। ৪।৫ বৎসর বামাবোধিনী তাহাতে মুদ্রিত হয়। কিন্তু সম্পাদকের পীড়া ও অন্যান্য কারণে তাঁহার মুদ্রাযন্ত্র অচল হওয়াতে বামাবোধিনীর অত্যন্ত দুরবস্থা হয় এবং বৎসরাধিককাল ইহার প্রচার বন্ধ হইয়া থাকে। কৃতজ্ঞতার সহিত স্বীকার করা যাইতেছে, বদান্যা ৺মহারাণী স্বর্ণময়ী এই সময় বামাবোধিনীর সাহায্যার্থে ২০০ দুই শত টাকা দান করাতে ইহার কয়েক খণ্ড প্রচারিত হয়। ভূতপূর্ব্ব ডেপুটী ম্যাজিষ্ট্রেট ৺রামশঙ্কর সেন মহাশয়ের যত্নে এই সাহায্যলাভ করা যায়। কিন্তু বামাবোধিনী তখন এরূপ ব্যাধিগ্রস্ত হইয়াছিলেন যে, মহারাণীর সাহায্যে ইহা জীবনের অল্প পরিচয় দিয়া আবার অবসন্ন হইয়া পড়িলেন। এক বৎসর কাল বামাবোধিনী লোকচক্ষুর অগোচর হইয়া রহিল এবং ইহা যে পুনর্জীবন লাভ করিবে, সে বিষয়ে বন্ধুগণও নিরাশ হইলেন।

যে দয়াময়ের কৃপার উপর নির্ভর করিয়া বামাবোধিনী জন্মগ্রহণ করিয়াছে এবং যিনি

নানা সঙ্কট হইতে বার বার ইহাকে রক্ষা করিয়াছেন, তিনিই ইহাকে পুনর্জীবন প্রদান করিলেন। ১২৮৫ [ ১২৮৬ ? ] সালের কার্ত্তিক মাস হইতে বামাবোধিনী পুনঃ প্রকাশিত হইতে আরম্ভ হইল।

বঙ্গরমণীগণকে সর্ব্বপ্রকার জ্ঞানে বিভূষিত করা বামাবোধিনীর উদ্দেশ্য, এই জন্ত সর্ব্বপ্রকার জ্ঞানগর্ভ প্রস্তাবই ইহাতে সন্নিবেশিত হইয়াছে।......জ্ঞানপ্রচার বামাবোধিনীর প্রধান উদ্দেশ্য হইলেও এই জ্ঞান যাহাতে ধর্ম্মভিত্তির উপরে প্রতিষ্ঠিত হইয়া নারীজীবনের যথার্থ শোভা সম্পাদন ও কল্যাণ বিধান করে, বামাবোধিনীর ইহা প্রাণগত ইচ্ছা, এই জন্তই পাঠক পাঠিকাগণের মনে ধর্ম্মভাব উদ্দীপন ও সংরক্ষণের জন্ত ইহা প্রথম হইতে প্রয়াস পাইয়াছেন। কোন সাম্প্রদায়িক ধর্ম্মমত শিক্ষা দেওয়া বা কোন সম্প্রদায়ের প্রতি অশ্রদ্ধা উৎপাদন করা বামাবোধিনীর লক্ষ্যের বহির্ভূত। ইহাতে উদার ও অসাম্প্রদায়িক ভাবে ধর্ম্মবিষয়ক প্রস্তাব সকলের আলোচনা করিতে চেষ্টা করা হইয়াছে, এ বিষয়ে কত দূর ইহা কৃতকার্য্য হইয়াছে বলিতে পারি না। বামাবোধিনীর লেখক ও লেখিকাগণও ইহার উদ্দেশ্যের অনুগত হইয়া প্রবন্ধ সকল লিখিয়াছেন।

'বামাবোধিনী পত্রিকা'র বিভিন্ন ভাগ ও পর্ব্বগুলি এই ভাবে প্রকাশিত হইয়াছিল :—

| | | |
|---|---|---|
| ১ম ভাগ, ১ম খণ্ড | ... | ভাদ্র-চৈত্র ১২৭০ |
| ২য় খণ্ড | ... | বৈশাখ-চৈত্র ১২৭১ |
| ২য় ভাগ, ১ম খণ্ড | ... | বৈশাখ-চৈত্র ১২৭২ |
| ২য় খণ্ড | ... | বৈশাখ-চৈত্র ১২৭৩ |
| ৩য় ভাগ | ... | বৈশাখ-চৈত্র ১২৭৪।... |
| ১৩শ ভাগ | ... | বৈশাখ-চৈত্র ১২৮৪ ( ১৬৫-১৭৬ সংখ্যা ) |
| ১৪শ ভাগ | ... | বৈশাখ ১২৮৫ ( ১৭৭ সংখ্যা ) |
| ২য় কল্প, ১ম ভাগ | ... | কার্ত্তিক ১২৮৬—চৈত্র ১২৮৬ ( ১৭৮-১৮৩ সংখ্যা ) |
| ২য় ভাগ | ... | বৈশাখ-চৈত্র ১২৮৭ ( ১৮৪-১৯৫ সংখ্যা )।... |
| ৪র্থ ভাগ | ... | বৈশাখ-চৈত্র ১২৮৯ |
| ৩য় কল্প, ১ম ভাগ | ... | বৈশাখ-চৈত্র ১২৯০।... |
| ৪র্থ ভাগ | ... | বৈশাখ-চৈত্র ১২৯৩ |
| ৪র্থ কল্প, ১ম ভাগ | ... | বৈশাখ-চৈত্র ১২৯৪।... |
| ৫ম ভাগ | ... | বৈশাখ-চৈত্র ১২৯৮ |
| ৫ম কল্প, ১ম ভাগ | ... | বৈশাখ-চৈত্র ১২৯৯।... |
| ৪র্থ ভাগ | ... | বৈশাখ-চৈত্র ১৩০২। |

অতঃপর 'বামাবোধিনী পত্রিকা' প্রত্যেক কল্পে চারি ভাগ করিয়া ১২শ কল্প, ৩য় ভাগ ( বৈশাখ-চৈত্র ১৩২৯ ) পর্য্যন্ত প্রচারিত হইয়াছিল।

উমেশচন্দ্র দত্তের মৃত্যুর ( ৪ আষাঢ়, ১৩১৪ ) পর যাঁহারা 'বামাবোধিনী পত্রিকা' পরিচালন করিয়াছিলেন, তাঁহাদের নাম ও কার্য্যকাল :—

১৯০১-১৯০৯ সন—শ্রীসুকুমার দত্ত ও পণ্ডিত তারাকুমার কবিরত্ন।
১৯০৯-১৯১৪ সন—সূর্য্যকুমার চট্টোপাধ্যায়, কুমারী ঊষাপ্রভা দত্ত,
শ্রীসন্তোষকুমার দত্ত, শ্রীদেবকুমার দত্ত, এম-এ।
১৯১৪-১৯২২ ডিসেম্বর—শ্রীদেবকুমার দত্ত, কুমারী ঊষাপ্রভা দত্ত,
ক্ষেত্রগোপাল মুখোপাধ্যায়, এম-এ, বি-টি।
১৯২৩—শ্রীআনন্দকুমার দত্ত, এম-এ।

**উদ্যোগবিধায়িনী** (মাসিক)। সেপ্টেম্বর ১৮৬৩।

১৮৬৩ সনের সেপ্টেম্বর (?) মাসে পাবনা উদ্যোগবিধায়িনী সভার মুখপত্র স্বরূপ 'উদ্যোগবিধায়িনী' নামে মাসিক পত্রিকা প্রকাশিত হয়। ইহার সম্পাদক ছিলেন—বরদাপ্রসাদ রায়। এই পত্রিকার সমালোচনা-প্রসঙ্গে 'সোমপ্রকাশ' (১৪ ডিসেম্বর ১৮৬৩) লিখিয়াছিলেন :—

> উদ্যোগবিধায়িনী। এখানি মাসিক পত্রিকা। ইহা পাবনা উদ্যোগবিধায়িনী সভায় লিখিত হইয়া ঢাকার সুলভ যন্ত্র হইতে মুদ্রিত ও প্রকাশিত হইতেছে। আমরা ইহার আশ্বিন ও কার্ত্তিক দুই মাসের দুই খণ্ড প্রাপ্ত হইয়াছি। ইহার বার্ষিক অগ্রিম মূল্য ১৷০ টাকা। সভা এ বিষয়ে কত দুর কৃতকার্য্য হইবেন, আমরা দুই খণ্ড পাঠ করিয়া তাহা ভালরূপে বুঝিতে পারিলাম না।

'উদ্যোগবিধায়িনী'র পরমায়ু আড়াই বৎসর।

**সচিত্র ভারত সংবাদ** (পাক্ষিক)। ৩০ নবেম্বর ১৮৬৩।

১৮৬৩ সনের ৩০এ নবেম্বর (১৫ অগ্রহায়ণ ১২৭০) 'সচিত্র ভারত সংবাদ' প্রকাশিত হয়। ইহা একখানি পাক্ষিক পত্র; "কলিকাতা শিবতলার ১৬ নং ষ্ট্রীটে সাহস যন্ত্রে শ্রীউমাচরণ ভট্টাচার্য্য কর্ত্তৃক মুদ্রিত হয়।" ইহার কার্য্যালয় ছিল "সিকদার পাড়ার ২৩।১ নং ভবনে"। 'সচিত্র ভারত সংবাদ' পত্রের প্রথম খণ্ডের ভূমিকাট নিম্নে উদ্ধৃত হইল। ইহা হইতে-পত্রিকা প্রচারের উদ্দেশ্য জানা যাইবে :—

> সচিত্র সংবাদ পত্রের অভাব এদেশ হইতে তিরোভাব করণার্থ কয়েকজন দেশহিতৈষি সদাশয় মহাশয় ব্যক্তি আমাদিগকে বিশেষ অনুরোধ করেন, আমরাও তাঁহাদিগের উৎসাহে উৎসাহিত হইয়া "সচিত্র ভারত সংবাদ" নামে এই নবীন পত্রখানি প্রচার করিয়া অস্ত দেশ বিদেশীয় গ্রাহক, অনুগ্রাহক, গুণগ্রাহক ও উৎসাহদাতা এবং সজ্জন ব্যক্তিদিগের নয়ন পথে অর্পণ করিলাম। এই পত্র প্রতি মাসের ১৫ই ও ৩০শে তারিখে প্রকাশিত হইবে। ইহাতে দেশহিতৈষি ব্যক্তিদিগের প্রতিমূর্ত্তি ও জীবন চরিত্র এবং সচিত্র গল্প সকল ও পুরাবৃত্ত এবং পাক্ষিক স্বদেশীয় ও বিদেশীয় সংবাদাবলী এবং অপরাপর ঘটনার সার মর্ম্ম (যাহা পাঠে সাধারণের বিশেষ উপকার দর্শিতে পারে) তদ্বিষয় সকল সুললিত চলিত বঙ্গভাষায়

লিখিত হইবেক,...। এই পত্র যে প্রকার কোমল ভাষায় লিখিত হইবেক তাহাতে আমাদিগের দেশীয় রমণীগণও যাঁহারা এক্ষণে বঙ্গ ভাষায় অন্যান্য পুরাতন গ্রন্থ সকল পাঠ করিয়া থাকেন তাঁহারা ইহার প্রতি প্রীতি প্রকাশ করিয়া ক্রমে ক্রমে বিদ্যানুশীলনে উৎসাহান্বিত হইবেন তাহার কোন সন্দেহ নাই।...এই পত্রের প্রতি খণ্ডে দুই খানি করিয়া প্রতিমূর্ত্তি থাকিবেক, ঐ প্রতিমূর্ত্তি সকল বিখ্যাত ইংরাজ ও বাঙ্গালি লিথোগ্রাফার এবং এনগ্রেভারদিগের দ্বারা প্রস্তুত করান হইতেছে,...। অগ্রিম বার্ষিক মূল্য ৬ টাকা, ষাণ্মাসিক ৪ টাকা, মাসিক ॥৶০ আনা, প্রতি খণ্ডে ।/১০ আনা নির্দ্ধারিত করা হইল।

**রচনাবলী** (মাসিক)। জানুয়ারি ১৮৬৪।

১৮৬৪ সনের জানুয়ারি (পৌষ ১২৭০) মাসে রঙ্গপুর দিক্‌প্রকাশ-কার্য্যালয় হইতে 'রচনাবলী' নামে মাসিক পত্রিকা প্রকাশিত হয়। ২৫এ জানুয়ারি 'সোমপ্রকাশ' এইরূপ মন্তব্য করেন:—

> রচনাবলী। মাসিক সম্বাদপত্রিকা। রঙ্গপুর কাকিনিয়া শম্ভুচন্দ্র যন্ত্রালয় হইতে পৌষ মাস অবধি প্রকাশিত হইতেছে। বার্ষিক অগ্রিম মূল্য ॥০ আনা। প্রথম খণ্ডের লেখা দেখিয়া ভাল মন্দ কিছুই বুঝা গেল না।

**কাব্যপ্রকাশ** (মাসিক)। জানুয়ারি ১৮৬৪।

১৮৬৪ সনের জানুয়ারি (মাঘ ১২৭০) মাসে ঢাকা মোগলটুলি হইতে 'ঢাকাদর্পণ'-সম্পাদক হরিশ্চন্দ্র মিত্র 'কাব্যপ্রকাশ' নামে একখানি মাসিক পত্রিকা প্রকাশ করেন। ইহার কণ্ঠে এই শ্লোকটি থাকিত:—

> সংসারবিষবৃক্ষস্য দ্বে এব রসবৎফলে।
> কাব্যামৃতরসাস্বাদঃ সঙ্গমঃ সুজনৈঃ সহ॥

'কাব্যপ্রকাশে'র প্রথম সংখ্যায় প্রকাশিত সম্পাদকের ভূমিকাটি উদ্ধৃত করিতেছি; ইহা হইতে পত্রিকা-প্রচারের উদ্দেশ্য জানা যাইবে:—

> বিজ্ঞাপন। জগদীশ্বরের উদার অনুকম্পায় আমারদিগের অনেক দিনের সঙ্কল্পিত "কাব্যপ্রকাশ" অদ্য প্রকটিত হইল। আমরা ইহাকে ত্রৈমাসিক প্রচার করিতে প্রথমতঃ সংকল্প করিয়াছিলাম, অধিকাংশ গ্রাহক তাহাতে অনুমোদন করেন নাই বলিয়া এক্ষণ প্রতি মাসে প্রচারিত করিতে প্রবৃত্ত হইলাম।...
>
> আমরা শিল্প, বিজ্ঞান বা জ্যোতির্ব্বিদ্যার অনুশীলনার্থ এতৎপত্র প্রচারণে প্রবৃত্ত হই নাই। কেবল বাঙ্গালীসাহিত্যসংসারের অপেক্ষাকৃত সুশ্রীকতা সম্পাদন করাই আমাদিগের অভিপ্রেত, সুতরাং নীচের লিখিত বিষয়গুলি কাব্যপ্রকাশের অবশ্য প্রকাশ্য বলিয়া অবধারিত হইল।
>
> প্রথম কাব্য। দ্বিতীয় নাটক। তৃতীয় আখ্যায়িকা। চতুর্থ প্রহসন। পঞ্চম সাহিত্যের অঙ্গীভূত কৌতুকগর্ভ-গল্পাবলী।......শ্রীহরিশ্চন্দ্র মিত্র। সম্পাদক। ঢাকা

বাবুয়বাজার। ১৭৮৫ শক। ১লা মাঘ। ( ৫ ফেব্রুয়ারি ১৮৬৪ তারিখের 'সংবাদ প্রভাকরে' উদ্ধৃত )

**পাবনাদর্পণ** ( মাসিক )। মার্চ ১৮৬৪।

'পাবনাদর্পণ' একখানি মাসিক পত্রিকা। ইহার প্রথম সংখ্যার প্রকাশকাল—ফাল্গুন ১২৭০ ( মার্চ ১৮৬৪ )। পরবর্ত্তী ২৮এ মার্চ 'সোমপ্রকাশ' সমালোচনা-প্রসঙ্গে লিখিয়াছিলেন :—

> পাবনাদর্পণ। এখানি মাসিক সমাচারপত্রিকা। পাবনায় কয়েকজন বিদ্যানুরাগী ব্যক্তি গত ফাল্গুন মাস হইতে এতৎপ্রচারণ আরম্ভ করিয়াছেন। প্রথম সংখ্যা পাঠ করিয়া ভাল মন্দ অভিপ্রায় প্রকাশ করা যাইতে পারে না।

২৫ এপ্রিল ১৮৬৪ তারিখের 'সোমপ্রকাশে' প্রকাশিত নিম্নের "বিজ্ঞাপন" হইতে 'পাবনাদর্পণ' সম্বন্ধে আরও কিছু সংবাদ পাওয়া যাইবে :—

> সংপ্রতি পাবনাদর্পণ নামে একখানি মাসিক পত্রিকা আমাদিগের যন্ত্রালয় হইতে প্রকাশ হইতে আরম্ভ হইয়াছে ইহাতে কাব্য নীতি ও বিবিধ সংবাদ লিখিত হইয়া থাকে। শ্রীযুক্ত বাবু রামসুন্দর রায় ও শ্রীযুক্ত বাবু কাশীনাথ মিশ্র দ্বারা এই পত্রিকা সম্পাদিত হয় এই নবীন সম্পাদকদ্বয়ের যেরূপ উৎসাহ, অনুরাগ ও ফল দেখিতে পাওয়া যাইতেছে, ইহাতে বোধ হয় ইহার দিন দিন শ্রীবৃদ্ধি হইবেক। যাঁহার প্রয়োজন হয় তিনি কলিকাতায় গুপ্তব্রাদর্শ অথবা পাবনায় সম্পাদকদিগের নামে পত্র লিখিলে প্রাপ্ত হইবেন। ইহার বার্ষিক মূল্য ২।০ দুই টাকা চারি আনা ও ডাক মাসুল ৸০ আনা।—শ্রীগুপ্তব্রাদর্শ।

১৮৬৫ সনে 'পাবনাদর্পণে'র প্রচার রহিত হয়।

**শিক্ষাদর্পণ। ও সংবাদসার** ( মাসিক )। এপ্রিল ১৮৬৪।

ভূদেব মুখোপাধ্যায়ের পরিচালনে ১২৭১ সালের বৈশাখ ( ১৮৬৪, এপ্রিল ) মাসে 'শিক্ষাদর্পণ। ও সংবাদসার' নামে মাসিক পত্রের জন্ম হয়। "এই পত্র হুগলী বুধোদয় যন্ত্রের অধ্যক্ষ শ্রীকাশীনাথ ভট্টাচার্য্য দ্বারা সেই যন্ত্র হইতে প্রকাশিত হয়।" প্রথম সংখ্যা হইতে ভূমিকাটি উদ্ধৃত করিতেছি :—

> শিক্ষাদর্পণ। যে সকল দেশে বিদ্যাচর্চ্চার বাহুল্য এবং সুতরাং বিদ্যালয় এবং শিক্ষক সংখ্যার আধিক্য হইয়াছে, সর্ব্বত্রই শিক্ষা-প্রণালী-প্রদর্শক এবং তৎসম্বন্ধীয় সংবাদ প্রদায়ক সাময়িক পত্রিকা সকল প্রচারিত হইয়া থাকে। যে ব্যাপারটী দেশের অবস্থা বিশেষ ঘটিলে স্বতঃই ঘটে, তাহার কারণান্তর অনুসন্ধান করা এক প্রকার নিষ্প্রয়োজন বলিলেই হয়। দেশের সেই অবস্থাবিশেষই তাহার কারণ।
>
> বাঙ্গালা দেশের এক্ষণে সেই অবস্থা উপস্থিত হইয়াছে কিনা, নিশ্চয় বলিতে পারা যায় না। কিন্তু আমাদিগের মনে এই শিক্ষা দর্পণ প্রচারিত করিবার অভিপ্রায় প্রথম উদিত

হওয়ায়, এবং কে২ ও কত ব্যক্তিই বা ইহার গ্রাহক হইবেন, তাহা নিশ্চয় রূপে না জানিয়াও ইহা লিখিতে, ছাপাইতে এবং নানা স্থানে প্রেরণ করিতে প্রবৃত্তি জন্মিবার হেতু, দেশের উল্লিখিতরূপ অবস্থার সংঘটন অথবা আমাদিগের মনের ভ্রম মাত্র, এই দুই বই আর কিছুই হইতে পারে না। ঐ দুইয়ের মধ্যে কোন্‌টী প্রকৃত কারণ তাহা পরীক্ষা করিয়া দেখাই আমাদিগের বর্ত্তমান উদ্দেশ্য।

যাঁহাদিগের নিকট এই পত্রিকা যাইবে যদি তাঁহারা সকলে অথবা তাঁহাদিগের মধ্যে অনেকে ইহা গ্রহণ করিবার ইচ্ছা প্রকাশ করিয়া অগ্রিম দেয় মূল্য প্রেরণ করেন, তবে বুঝিব যে, দেশ মধ্যে যাহাতে এমত এক খানি কাগজ চলে, দেশের তাদৃশ অবস্থা উপস্থিত হইয়াছে ;—নচেৎ ইহা প্রস্তুত করিতে ও পাঠাইতে যে কএকটী টাকা লোকসান হইবে, তাহা—আমাদিগেরই আক্কেল সেলামী!

---

এই পর্য্যন্ত লেখা হইয়াছে, এমত সময়ে কোন আত্মীয় ব্যক্তি আসিয়া কি লিখিতেছ যে বলিয়া কাগজ খানি লইয়া পাঠ করিতে লাগিলেন ; আমরা, লেখাটা কেমন লাগিল বুঝিবার জন্য তাঁহার মুখের প্রতি এক দৃষ্টে চাহিয়া রহিলাম। বন্ধু মহাশয় কাগজ খানি রাখিয়া দিয়া কহিলেন "বেস্ খোলা কথা লেখা হইয়াছে বটে, কিন্তু এখনও সকল কথা লেখা হয় নাই—কাগজটী কত দিন অন্তর বাহির হইবে?" বৎসরের প্রথম হইতে বাহির করিবার জন্য এইবারে যাহা করি ; কিন্তু ইহার পর অবধি প্রতি মাসের শেষ দিবসে বাহির করিবার চেষ্টা করিব—অন্ততঃ পরবর্ত্তী মাসের প্রথম সপ্তাহের মধ্যে বাহির হইবেই হইবে ; মাসিক পত্রিকা সকল যেমন কখন২ ছয় মাস সাত মাস বিলম্বে বাহির হয়, প্রতিজ্ঞা করিতেছি, ইহার সেরূপ দশা হইবে না। "কাগজটী কত বড় হইবে?" সচরাচর চারি পেজী আট পৃষ্ঠা পরিপূর্ণ হইবে ;—প্রথম সংখ্যার পত্রিকা দেখিলেই গ্রাহকেরা ইহার আকার প্রকার বুঝিতে পারিবেন। "দাম কত হইবে?" অগ্রিম বার্ষিক মূল্য দেড় টাকা অর্থাৎ প্রতি কাগজ দুই আনা মাত্র ; তাহার এক আনা ডাক ষ্টাম্প দিতে যাইবে অপর এক আনাই কাগজের মূল্য। এত অল্প মূল্যে কাগজ করিয়া কোন রকমে বাজে খরচ করা পোষায় না, এই জন্যই এক বৎসরের দাম আগামী লইব এবং কাগজটী এক বৎসর চালাইতে প্রতিজ্ঞা করিব ; যদি এক বৎসর না চালাই, যিনি যে মূল্য দিবেন সমুদায় ফেরৎ পাঠাইয়া দিব। "বেস্ বলিলে, কিন্তু সংবাদপত্রের সম্পাদককে কে চিনে—ওরা একেলা এক শ—লেখে এক জন বলে আমরা—সংবাদপত্র সম্পাদকদিগের ঘর নাই দ্বার নাই—এমন কি, উহাদের নাম পর্য্যন্তও নাই—তুমি টাকা ফেরৎ দিবে বলিলে কে বিশ্বাস করিবে?" বন্ধু মহাশয়ের এই প্রশ্নের কি উত্তর করিব ভাবিতেছিলাম, এমত সময়ে আমাদিগের যন্ত্রাধ্যক্ষ আসিয়া উপস্থিত হইলেন এবং বন্ধু মহাশয় যে বৈষম্য উপস্থিত করিয়াছিলেন তাহা শুনিয়া স্বয়ং গ্রাহকবর্গের টাকার জামিন হইতে স্বীকার করিলেন।

যন্ত্রাধ্যক্ষ বলিলেন টাকার জামিন হইব তাহাতে দুঃখ নাই—কিন্তু যেমন করিয়া এই সকল কাজ করিতে হয় তেমন করিয়া করিলে কাগজ খানির দ্বারা বিলক্ষণ দশ টাকা লাভ হইতে পারিত। লোকে বলে নামে কি এসে যায়, কিন্তু নামে অনেক হয়। এই কাগজটীর নাম শিক্ষা দর্পণ না রাখিয়া "হিন্দু দর্পণ" অথবা—তার চেয়েও ভাল—'ব্রাহ্ম্য দর্পণ' রাখুন—আর শিক্ষা প্রণালী ট্রণালী লিখিব না বলিয়া গবর্ণমেন্টের দোষ লিখিব এই প্রতিজ্ঞা করুন—আর—লোকে টাকার কথা বলিতে হইলে যেমন আস্তে২ কহে সেই রূপ স্বরে—প্রাচীন সংবাদপত্রের সম্পাদক দুই একটীর কিছু২ মর্য্যাদা রাখুন—তাহা হইলে আমিই প্রতিজ্ঞা করিতেছি দাম দুই আনা না হইয়া দুই টাকা করিয়া সব্‌সক্রিপ্‌সন্‌ তুলিয়া দিব।

---

বন্ধু মহাশয় ঈষৎ হাস্য সহকারে বলিলেন যন্ত্রাধ্যক্ষ মন্দ পরামর্শ দিতেছেন না। সেই পরিশ্রম করিতে হইবে—সেই ঝঞ্ঝাট পোহাইতে হইবে—তবে লাভটা ছাড় কেন? যেমন করে কাজ করিতে হয় তাহাই কেন কর না? আমরা উত্তর করিলাম, সকল কার্য্যেই অর্থলাভ আকাঙ্ক্ষা করিলে চলে না; কোন কর্ম্ম টাকার দিকে দৃষ্টি রাখিয়া করিতে হয়, কোন কর্ম্ম বা অন্য দিকে দৃষ্টি করিয়া করিতেই অধিক প্রবৃত্তি জন্মে। ধর্ম্মের ধ্বজা তুলিয়া টাকা রোজকার করায় প্রবৃত্তি নাই—গবর্ণমেণ্টকে গালি দিলে গবর্ণমেণ্ট কিছুই বলেন না বিলক্ষণ জানা আছে, সুতরাং "পাইকের বঁড়াই" করিয়া বাহাদুরী দেখাইতে নিতান্ত ঘৃণা হয়—আর যন্ত্রাধ্যক্ষ যে ঘুস দিবার কথা বলিতেছেন, তাহার দিন আর নাই—এক্ষণকার সম্পাদকেরা আর টাকা খাইয়া মন্দকে ভাল ও ভালকে মন্দ বলেন না। তাঁহারা অনেকেই দেশহিতৈষা গুণে বিভূষিত হইয়া আছেন এবং যথেষ্ট পরিমাণে সংবাদপত্র দেশে নাই ইহাই স্বীকার করিয়া থাকেন; সুতরাং তাঁহারা যে সুপ্রশস্ত পথের পথিক হইয়াছেন, যদি আমাদিগকেও তন্মধ্যে সমভিব্যাহারী পায়েন, তবে সরল হৃদয়ে আনন্দ প্রকাশই করিবেন, তাহার সন্দেহ নাই।

বন্ধু মহাশয় কহিলেন, কার্য্যটী এমন গুরুতর নহে যে পরিশ্রম করিলে সুসিদ্ধ না হয়—তবে আমার ইচ্ছা এই যে, শিক্ষাদর্পণ নাম দিয়াছ বলিয়া যেন কেবল বালকদিগকে কেমন করিয়া ক, খ, আর শতিকা প্রভৃতি শিখাইতে হয় তাবন্মাত্র লিখিয়াই নিবৃত্ত না হও। পল্লীগ্রামের লোকেরা কোন ভাল বিষয়ের কথা শুনিতে পায়েন না—তাঁহাদের মধ্যে কেবল দলাদলীর আর নিমন্ত্রণের কথাই হইয়া থাকে—অতএব প্রামাণিক সংবাদপত্র সমস্ত হইতে ফলোপধায়ক ও শুশ্রূষাজনক কতকগুলি কতকগুলি করিয়া সংবাদ উদ্ধৃত করিয়া দিলে তাদৃশ লোকদিগের অনেক উপকার দর্শিতে পারে; সংবাদগুলি কি পুরাতন হইবে বটে—কিন্তু নিতান্ত উপবাসক্লিষ্ট ব্যক্তিকে পর্য্যুষিতান্ন প্রদান করিলেও পুণ্য আছে। আর দেখ, যে সকল আইন প্রচলিত আছে এবং মধ্যে২ প্রস্তাবিত ও প্রচলিত হইয়া যাইতেছে, তাহার মর্ম্ম অনেকেই অবগত হয় না, অথচ আইন না জানায় লোকের যে দোষ হয়, আইন কিছু সেই দোষের দণ্ড দিতে ছাড়ে না। অতএব নিতান্ত প্রয়োজনীয় ব্যবস্থা সমস্তের সারসংগ্রহ করিয়া দিলে পত্রিকার উপকারিতা এবং সুতরাং ইহার গৌরবেরও বৃদ্ধি হইতে

পারিবে। ফলতঃ শিক্ষা শব্দের অর্থ কিঞ্চিৎ প্রশস্ত করিয়া লইলে শিক্ষাদর্পণের মধ্যে লিখা যাইতে না পারে এমন কথাই নাই। জর্ম্মণ দেশীয় এক জন সুপ্রসিদ্ধ পণ্ডিত কহিয়া গিয়াছেন যে, শিক্ষা গ্রহণ করাই পৃথিবীতে জন্মগ্রহণের এক মাত্র উদ্দেশ্য; মনুষ্য দেহ ধারণের আর দ্বিতীয় প্রয়োজন নাই।

---

যন্ত্রাধ্যক্ষ এই সকল কথাতেও বিশিষ্ট রূপে তুষ্ট হইলেম না, বোধ হয়। কাগজের নামটা তাঁহাকে ভাল লাগে নাই। তিনি কাপি চাহিলেন এবং উল্লিখিত কথোপকথনে সকল কথাই এক প্রকার বলা হইয়াছে দেখিয়া ও অন্য রূপে লিখিবার সময়াভাব প্রযুক্ত ইহাই লিখিয়া তাঁহার হস্তে সমর্পণ করিলাম। ইহাই আমাদিগের প্রতিজ্ঞাপত্র।

১২৭৪ সালের পৌষ-সংখ্যা (৪র্থ ভাগ, ৯ম সংখ্যা) হইতে পত্রিকাখানির নামকরণ হয়—'শিক্ষা দর্পণ। ও মাসিক পত্রিকা'। এই সংখ্যায় নিম্নোদ্ধৃত বিজ্ঞাপনটি মুদ্রিত হইয়াছে:—

বিজ্ঞাপন। বর্ত্তমান মাস হইতে শিক্ষাদর্পণ ও বর্দ্ধমান মাসিক পত্রিকা সম্মিলিত হইল; এবং সেই জন্য শিক্ষাদর্পণেরও পূর্ব্বনাম পরিবর্ত্তিত করিয়া ইহাকে "শিক্ষাদর্পণ ও মাসিক পত্রিকা" নাম দেওয়া গেল।

১৮৬৮ খ্রীষ্টাব্দের ৪ঠা ডিসেম্বর হইতে ভূদেব 'এডুকেশন গেজেট' পত্রের সম্পাদন-ভার গ্রহণ করেন। ইহার দ্বারা 'শিক্ষাদর্পণে'র প্রয়োজন মিটিতেছিল; সম্ভবতঃ এই কারণেই তিনি 'শিক্ষাদর্পণে'র প্রচার রহিত করেন। 'শিক্ষা দর্পণ' ৫ম ভাগ, ১০ম সংখ্যা, মাঘ ১২৭৫ পর্য্যন্ত প্রকাশিত হইয়াছিল।

## ধর্ম্মপ্রচারিণী (মাসিক)। মে ১৮৬৪।

১২৭১ সালের প্রারম্ভে বেহালা ব্রাহ্মসমাজের অধীনে ব্রাহ্মধর্ম্ম-প্রচারিণী সভা সংস্থাপিত হয়। "যাহাতে সাধারণ ব্রাহ্মদিগের মধ্যে বিশেষরূপে ব্রাহ্মধর্ম্ম প্রচারিত হয় তাহাই এই সভার উদ্দেশ্য"। সভার মুখপত্রস্বরূপ 'ধর্ম্মপ্রচারিণী' নামে একখানি মাসিক পত্রিকা প্রকাশিত হয়; উহার প্রথম সংখ্যার প্রকাশকাল—জ্যৈষ্ঠ ১২৭১। 'ধর্ম্মপ্রচারিণী'র সম্পাদক ছিলেন অবিনাশচন্দ্র মুখোপাধ্যায় ও রাজেন্দ্রনাথ গুহ।

## ভারতরঞ্জন (সাপ্তাহিক)। জুলাই ১৮৬৪।

আজিমগঞ্জ হইতে প্রকাশিত 'বিশ্বমনোরঞ্জন' ও 'সংবাদ ভারতবন্ধু'র কথা পূর্ব্বেই উল্লেখ করা হইয়াছে। এই দুইখানি পত্রিকার পরিবর্ত্তে ১৮৬৪ সনের জুলাই মাসে 'ভারতরঞ্জনে'র আবির্ভাব হয়। পাক্ষিক 'গ্রামবার্ত্তাপ্রকাশিকা' (শ্রাবণ ১২৭১, ২য় পক্ষ) লেখেন:—

আজিমগঞ্জস্থ 'বিশ্বমনোরঞ্জন' ও 'ভারতবন্ধু' সংবাদ পত্রিকাদ্বয় কিছুকাল বন্ধ হওয়ায় ভাবিয়াছিলাম উক্ত পত্রের কোন বিঘ্ন হইয়া থাকিবে। 'ভারতরঞ্জন' নাম দিয়া সম্প্রতি

সম্পাদক উক্ত পত্র প্রকাশ করিয়াছেন। পাঠ করিয়া যারপর নাই সন্তুষ্ট হইলাম। বিশ্বমনোরঞ্জন পত্রিকা সম্পাদক নবকিশোর সেন মহাশয়ের পীড়া ও মৃত্যুই উক্ত পত্রিকাদ্বয় অপ্রকাশের কারণ। এক্ষণে যন্ত্রালয় আজিমগঞ্জ হইতে উঠিয়া বহরমপুরে আসিয়াছে। পত্রিকা দুইখানির পরিবর্ত্তে একখানি হইয়াছে, এখন উত্তমরূপে চলিতে পারে।

'ভারতরঞ্জনে'র কণ্ঠে "ন্যায়াৎ পথঃ প্রবিচলন্তি পদং ন ধীরাঃ" এই শ্লোকটি মুদ্রিত হইত।

**হিন্দু ইণ্টারপ্রাটার** ( পাক্ষিক )। সেপ্টেম্বর ১৮৬৪।

কলিকাতার গুপ্ত এণ্ড ব্রাদার্স ১৮৬৪ সনের সেপ্টেম্বর (?) মাসে *Hindoo Interpreter* নামে একখানি দ্বিভাষিক ( ইংরেজী-বাংলা ) পত্রিকা প্রকাশ করেন। ইহা পাক্ষিক ("Bi-monthly") এবং "More a politico ethical magazine" ছিল বলিয়া জে. ওয়েঙ্গার উল্লেখ করিয়াছেন।* ২৬ সেপ্টেম্বর ১৮৬৪ তারিখে 'হিন্দু পেট্রিয়ট' ইহার প্রথম সংখ্যার সমালোচনা-প্রসঙ্গে লেখেন :—

> We have to acknowledge with thanks the first number of the *Hindoo Interpreter*, a diglot newspaper, started by the enterprising Booksellers, Messrs. Gupta and Brothers. The first number of a periodical is no criterion to judge it by, but if its conductors will earnestly and perseveringly pursue the high and laudable object they have in view, they will deserve success, though they may not command it. Diglots unfortunately do not find much favor in Bengal...

**ধর্ম্মতত্ত্ব** ( মাসিক··· )। অক্টোবর ১৮৬৪।

১৭৮৬ শকের কার্ত্তিক ( অক্টোবর ১৮৬৪ ) মাস হইতে 'তত্ত্ববোধিনী পত্রিকা'র আদর্শে 'ধর্ম্মতত্ত্ব' নামে একখানি মাসিক পত্রিকা প্রকাশিত হয়। পরবর্ত্তী অগ্রহায়ণ মাসের 'তত্ত্ববোধিনী পত্রিকা'য় ইহার যে বিজ্ঞাপন মুদ্রিত হয়, তাহা উদ্ধৃত করিতেছি :—

> ধর্ম্মতত্ত্ব-নাম্নী মাসিক পত্রিকার প্রথম সংখ্যা প্রচারিত হইয়াছে। ধর্ম্মনীতি ; ধর্ম্মতত্ত্ব ; সামাজিক উন্নতি ; ব্রাহ্মধর্ম্মের উন্নতি ; নীতিগর্ভ আখ্যায়িকা ; সাধুদিগের জীবন ; বেদ পুরাণ বাইবল কোরাণ প্রভৃতি ধর্ম্মপুস্তক হইতে সত্য ধর্ম্ম প্রতিপাদক ভাব ; এই সমুদায় ঐ পত্রিকার লেখ্য বিষয়। উহার অগ্রিম মূল্য বার্ষিক ২৸৹ টাকা এবং ষাণ্মাসিক ১।৹ এক টাকা চারি আনা নির্দ্ধারিত হইয়াছে। প্রতি সংখ্যার মূল্য ।৹ আনা।···ধর্ম্মতত্ত্ব সম্পাদক। কলিকাতা ব্রাহ্মসমাজ।

১৭৮৭ শকের আশ্বিন সংখ্যায় 'ধর্ম্মতত্ত্বে'র প্রথম বর্ষ শেষ হয়। ক্রমে ইহা অনিয়মিত হইয়া পড়ে। এই কারণে পত্রিকার উপরে "মাসে"র উল্লেখ না করিয়া "সংখ্যা" সন্নিবিষ্ট করা হইতে লাগিল। ১৭৮৮ শকের আষাঢ় মাসের পরবর্ত্তী সংখ্যায় "২২ সংখ্যা"র উল্লেখ আছে ; এই সংখ্যায় নিম্নোদ্ধৃত বিজ্ঞাপনটি মুদ্রিত হইয়াছে :—

---

* J. Wenger : *Catalogue of Sanskrit and Bengalee Publications printed in Bengal* (1865), p. 58.

> বিজ্ঞাপন। নানা কারণ বশতঃ এতাবৎকাল পর্য্যন্ত ধর্ম্মতত্ত্ব প্রকাশবিষয়ে নিতান্ত অনিয়ম প্রদর্শিত হইয়াছে, এজন্য আমরা অতিশয় ক্ষুব্ধ আছি, এখনও আমরা দেখিতেছি যে কারণে ধর্ম্মতত্ত্ব মাসে মাসে নিয়মিতরূপে প্রকাশিত হয় নাই এখনও সে সমুদায় সমধিক পরিমাণে বিদ্যমান রহিয়াছে। অতএব ধর্ম্মতত্ত্বকে মাসিক না রাখিয়া সংখ্যানুযায়ী করাই পরামর্শসিদ্ধ হইয়াছে। বর্ত্তমান অবস্থাতে ধর্ম্মতত্ত্বকে সংখ্যানুযায়ী করিবার অপর একটী প্রয়োজন এই যে তাহা না করিলে ইহাতে সাময়িক ঘটনাসকল সন্নিবেশ পক্ষে বিশেষ প্রতিবন্ধকতা হয়। এক্ষণে যে সমস্ত ঘটনা সংঘটিত হইতেছে পূর্ব্বমাসীয় পত্রিকা সকলে তাহা সন্নিবেশিত করা কোন মতেই সংগত হয় না। আমাদের পত্রিকা মাসের গণনায় এতাবৎকাল পশ্চাদ্বর্ত্তী থাকাতে আমরা অভিনব ঘটনাবলি প্রায় কোনকালেই যথাসময়ে প্রকাশ করিতে সমর্থ হই নাই। এই সমস্ত বিবেচনার অনুবর্ত্তী হইয়া আমরা এই পত্রিকায় মাস পরিত্যাগ করিয়া শুদ্ধ সংখ্যাই সন্নিবিষ্ট করিলাম।...

কিন্তু "২৯ সংখ্যা"র তারিখ—১৫ চৈত্র ১৭৮৯।

মাসিক 'ধর্ম্মতত্ত্ব' দ্বিভাষিক পত্র ছিল। ইহাতে বাংলা অংশ ছাড়া কয়েক পৃষ্ঠা ইংরেজীও থাকিত। ইংরেজী অংশে ধর্ম্মতত্ত্বমূলক ইংরেজী পুস্তক-পত্রিকার কোন কোন অংশ উদ্ধৃত করা হইত। পত্রিকায় সম্পাদকের নাম নাই।

১৭৯০ শকে 'ধর্ম্মতত্ত্ব' নূতন আকারে পাক্ষিক পত্রে পরিণত হয়। তৃতীয় ভাগ, ১ম সংখ্যায় (১ মাঘ, বৃহস্পতিবার, ১৭৯১ শক) প্রকাশ :—

> ধর্ম্মতত্ত্ব। 'পাক্ষিক' ধর্ম্মতত্ত্ব অদ্য দয়াময়ের প্রসাদে এক বৎসরকাল অতিক্রম করিয়া দ্বিতীয় বর্ষে পদার্পণ করিল। এক বৎসরের মধ্যে ইহার উন্নতির সঙ্গে সঙ্গে আকারের অনেক পরিবর্ত্তন হইয়া আসিয়াছে। পত্রিকার বাহ্য সৌন্দর্য্য এবং নিয়মিত সময়ে বাহির হওয়া সম্বন্ধে অনেক ত্রুটি থাকিলেও ইহার লিখিত বিষয় সকল দ্বারা অনেকে উপকৃত হইতেছেন শুনিয়া আমাদের পরিশ্রম সকল বোধ হইতেছে।

এই সংখ্যা হইতে শিরোভূষণ-স্বরূপ পত্রিকায় নিম্নের শ্লোকটি মুদ্রিত হইতে থাকে :—

সুবিশালমিদং বিশ্বং পবিত্রং ব্রহ্মমন্দিরং।<br>
চেতঃ সুনির্ম্মলস্তীর্থং সত্যং শাস্ত্রমনশ্বরং।<br>
বিশ্বাসো ধর্ম্মমূলং হি প্রীতিঃ পরমসাধনং।<br>
স্বার্থনাশস্তু বৈরাগ্যং ব্রাহ্মৈরেবং প্রকীর্ত্ত্যতে॥

**পরিদর্শন** (মাসিক)। ডিসেম্বর ১৮৬৪।

যদুনাথ তর্কভূষণের সাপ্তাহিক 'ভারত পরিদর্শন' ১৮৬৩ সনের ১৫ই জুন প্রকাশিত হইয়া প্রায় এক বৎসর চলিয়াছিল। ইহাই মাসিক আকারে 'পরিদর্শন' নামে ১৮৬৪ সনের শেষাশেষি চিৎপুর পুরাণ সংগ্রহ যন্ত্রালয় হইতে প্রকাশিত হয়। 'সোমপ্রকাশে'র (২৩ জানুয়ারি ১৮৬৫) নিম্নোদ্ধৃত মন্তব্য হইতেও এ-কথার প্রমাণ পাওয়া যাইবে :—

পরিদর্শন। এখানি মাসিক পত্রিকা। পূর্ব্বে ভারতপরিদর্শন যে স্থান ও যে হস্ত হইতে বাহির হইয়াছিল, ইহাও সেই স্থান ও সেই হস্ত হইতে বাহির হইতেছে। আমরা ক্রমে ক্রমে দুই সংখ্যা প্রাপ্ত হইলাম। দেখিয়া এরূপ আশা জন্মিয়াছে, ক্রমে ইহা উৎকর্ষ লাভে সমর্থ হইবে।

**সত্যান্বেষণ** ( মাসিক )। জানুয়ারি ১৮৬৫।

এই বৎসর ব্রাহ্মধর্ম্ম প্রচারোদ্দেশ্যে কয়েকখানি সাময়িক-পত্রের উদ্ভব হয়। 'ধর্ম্মতত্ত্বে'র কথা পূর্ব্বেই বলা হইয়াছে। 'সত্যান্বেষণ' নামে আর একখানি ২৪ পৃষ্ঠার মাসিক পত্র বউবাজার সমাজ হইতে ১৮৬৫ সনের জানুয়ারি ( মাঘ, ১৭৮৬ শক ) মাসে প্রকাশিত হয়। ইহার অগ্রিম বার্ষিক মূল্য ২।০, ডাকমাশুল সমেত ৩৲। প্রথম সংখ্যায় "সত্যান্বেষণের উদ্দেশ্য" প্রসঙ্গে এইরূপ লিখিত হইয়াছে :—

> ষোড়শ মাস অতীত হইল, ব্রহ্মোপাসনার নিমিত্ত কলিকাতার অন্তঃপাতী বৌবাজারে একটী ব্রহ্মোপাসনালয় সংস্থাপিত হইয়াছে। প্রতি রবিবার সায়ং কালে সেই স্থানে যথানিয়মে উপাসনা কার্য্য সম্পন্ন হইয়া আসিতেছে। ইতিপূর্ব্বে ব্রহ্মোপাসকগণ বিবেচনা করিলেন, আমরা ব্রহ্মোপাসনার দ্বারা যে অনুপম নির্ম্মল আনন্দ সম্ভোগ করিতেছি ভ্রাতৃগণকেও তাহার অংশভাগী করা বিধেয়। পরন্তু যে কোন প্রকারে হউক ব্রাহ্ম ধর্ম্ম প্রচার করাই সেই গুরুতর অভিপ্রায় সংসাধনের একমাত্র উপায়। সেই উদ্দেশ্য সাধনের নিমিত্ত আমরা এই সত্যান্বেষণ পত্র প্রচারে প্রবৃত্ত হইয়াছি। নিরবচ্ছিন্ন ব্রাহ্মধর্ম্মের উপদেশ বা অনুশীলন থাকিলে ইহা সাধারণের প্রীতিকর হইবে না, আশঙ্কায় আমরা এই পত্র ধর্ম্ম্য প্রস্তাবের সহিত নানাবিধ হিতকর প্রস্তাবে প্রপূরিত করিতে সঙ্কল্প করিয়াছি, পরন্তু ইহা সাধারণের নিকট কতদূর আদরণীয় হইবে তাহা বলিতে পারি না।···

'সত্যান্বেষণ' সম্পাদন করিতেন—জগন্মোহন তর্কালঙ্কার।

**বিজ্ঞাপনী** ( সাপ্তাহিক )। মার্চ ১৮৬৫।

বালিয়াটী-নিবাসী গিরিশচন্দ্র রায় চৌধুরী ঢাকায় বিজ্ঞাপনী যন্ত্র নামে একটি বাংলা মুদ্রাযন্ত্রের প্রতিষ্ঠা করেন। এই মুদ্রাযন্ত্রের সাহায্যে 'বিজ্ঞাপনী' নামে একখানি সাপ্তাহিক পত্র প্রচারের সঙ্কল্প করিয়া, তিনি 'ঢাকাপ্রকাশ'-সম্পাদক কৃষ্ণচন্দ্র মজুমদারকে ৫০৲ বেতনে সম্পাদকীয় কার্য্য নির্ব্বাহের জন্য নিযুক্ত করেন। বিজ্ঞাপনী যন্ত্র স্থাপন ও 'বিজ্ঞাপনী' পত্র প্রচারের সঙ্কল্পের কথা সংবাদপত্রে ঘোষিত হয়। ৫ সেপ্টেম্বর ১৮৬৪ তারিখের 'সোমপ্রকাশে' এই বিজ্ঞাপনটি আছে :—

> এতদ্দ্বারা সর্ব্বসাধারণকে জ্ঞাত করা যাইতেছে যে শ্রীযুক্ত বাবু কালীনারায়ণ রায় চৌধুরী মহাশয়ের বংশীবাজারস্থিত নদীর পারের একতালা হাবেলিতে বালিয়াটী নিবাসী শ্রীযুক্ত বাবু গিরিশচন্দ্র রায় চৌধুরী কর্ত্তৃক "ঢাকা বিজ্ঞাপনী যন্ত্র" নামে একটী মুদ্রাযন্ত্র

সংস্থাপিত হইয়াছে,...এস্থলে ইহাও বিজ্ঞাপ্য যে, উক্ত যন্ত্র হইতে 'বিজ্ঞাপনী' নামক একখানি অভিনব সাপ্তাহিক সম্বাদ পত্রিকা শীঘ্রই প্রচারিত হইবে,...পত্রিকার আয়তন ৪ পেজি ফর্ম্মার ৩ ফর্ম্মা করা হইবে...। শ্রীকৃষ্ণচন্দ্র মজুমদার। ঢাকা বিজ্ঞাপনী যন্ত্র ১২৭১। ৭ই ভাদ্র।

১৮৬৫ সনের মার্চ মাসে 'বিজ্ঞাপনী' প্রকাশিত হয়। পরবর্ত্তী ২৭ মার্চ তারিখের 'হিন্দু পেট্রিয়টে' প্রকাশ :—

**THE WEEK.** ***Thursday, 23rd March.*** **We have received the first number of a new vernacular paper started in Dacca called the Begaponi or the *Advertiser*.**

কৃষ্ণচন্দ্রের সম্পাদনায় 'বিজ্ঞাপনী' একখানি উচ্চাঙ্গের সাপ্তাহিক পত্রে পরিণত হইয়াছিল। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' ( ১৯ এপ্রিল ১৮৬৫ ) যথার্থই মন্তব্য করেন :—

কলিকাতায় যে যে বাঙ্গলা সাপ্তাহিক সংবাদপত্র প্রকাশ হইয়া থাকে ঢাকার বিজ্ঞাপনী ও ঢাকাপ্রকাশ ইহার কাহার দ্বিতীয় নহে।

ঢাকা ব্রাহ্মসমাজের সহিত কৃষ্ণচন্দ্রের ঘনিষ্ঠতা ছিল। তিনি ১১ কার্ত্তিকের 'বিজ্ঞাপনী'তে ব্রাহ্মধর্ম্মের অনুকূলে কিছু লিখিলে, অধ্যক্ষ গিরিশচন্দ্র রায় চৌধুরী সম্পাদককে অনুযোগ করিয়াছিলেন। ইহাতে কৃষ্ণচন্দ্র যে স্বাধীনচিত্ততার পরিচয় দিয়াছিলেন, তাহার কথা 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' ( ১৭ নবেম্বর ১৮৬৫ ) পাঠে জানা যায় :—

অবগতি হইল, ইতিপূর্ব্বে বিজ্ঞাপনীতে ব্রাহ্মধর্ম্মের সাপক্ষে কিছু লিখিত হওয়াতে, ঢাকার প্রাচীন সম্প্রদায় তৎ অধ্যক্ষ গিরিশ বাবুকে অনুযোগ করেন, গিরিশবাবু সম্পাদককে ভবিষ্যতে উক্তরূপ লিখিতে নিষেধ করিবাতে স্বাধীনচিত্ত সম্পাদক কার্য্য পরিত্যাগ করেন। সেই কারণে বিজ্ঞাপনী পত্র এক সপ্তাহ বন্ধ থাকে। পুনর্ব্বার উক্ত সম্পাদক পূর্ব্বমত স্বাধীনচিত্ততা লাভ করাতে কর্ম্মে প্রবৃত্ত হইয়াছেন।

১৮৬৬ সনের এপ্রিল মাসে বিজ্ঞাপনী যন্ত্র ঢাকা হইতে ময়মনসিংহে স্থানান্তরিত হয়। জগন্নাথ অগ্নিহোত্রীর উপর 'বিজ্ঞাপনী'র সম্পাদন-ভার ন্যস্ত করিয়া কৃষ্ণচন্দ্রও ঐ সময় স্বদেশে ফিরিয়াছিলেন।

ময়মনসিংহ হইতে দুই বৎসর প্রচারিত হইবার পর 'বিজ্ঞাপনী' রহিত হয়। ইহার তিরোধান-সংবাদে 'ঢাকাপ্রকাশ' ( ২৭ ডিসেম্বর ১৮৬৮ ) যে আক্ষেপসূচক প্রস্তাব লিখিয়াছিলেন, তাহা উদ্ধৃত করিতেছি :—

আমরা শুনিয়া অত্যন্ত দুঃখিত হইলাম, বিজ্ঞাপনী পত্রিকা আর প্রকাশিত হইবে না। উক্ত পত্রিকার ও যন্ত্রের অধ্যক্ষ শ্রীযুত বাবু গিরিশচন্দ্র রায় অদ্যোরা ক্ষতিগ্রস্ত হইতেছেন বলিয়া এক্ষণ তাহার ব্যয়ভারবহনে অসম্মত হইয়াছেন। বিজ্ঞাপনী পত্রিকা দ্বারা অনেক হিত সংসাধিত হইতেছিল। বিশেষতঃ উহা ময়মনসিংহ হইতে প্রকাশিত হওয়াতে তৎপ্রদেশের অনেক বিষয়ে অনেক উন্নতির সম্ভাবনা ছিল। অতএব বিজ্ঞাপনীর মৃত্যু ময়মনসিংহের সবিশেষ আক্ষেপজনক বলিতে হইবে।

বিজ্ঞাপনী প্রথমে ঢাকা নগরে স্বনামখের যন্ত্রে বিজ্ঞবর শ্রীযুক্ত বাবু কৃষ্ণচন্দ্র মজুমদার মহাশয় কর্তৃক জন্ম প্রাপ্ত হইয়া যন্ত্রাধ্যক্ষ গিরিশবাবুর অর্থানুকূল্যে লালিত পালিত হয়। বিজ্ঞাপনীর বয়ঃক্রম অনধিক দুই বৎসর হইলে বাবু জগন্নাথ অগ্নিহোত্রীর হস্তে তাহার সম্পাদনভার সমর্পণ করিয়া কৃষ্ণবাবু সম্পাদকতা হইতে অবসর গ্রহণ করেন। কিছু দিন পরে কোন কারণে বিজ্ঞাপনী যন্ত্র ময়মনসিংহে নীত এবং তদবধি তথা হইতেই বিজ্ঞাপনী পত্রিকা প্রচারিত হয়। তত্রত্য কতিপয় ভদ্রলোক গিরিশবাবুর সহিত উক্ত পত্রিকা ও যন্ত্রের লাভালাভের অংশী হন। দুঃখের বিষয় এই যে বিজ্ঞাপনী দুই বৎসরের অধিক কাল ময়মনসিংহের জলবায়ু সহ্য করিতে পারিল না। পত্রিকার গ্রাহক সংখ্যা নিতান্ত কম ছিল না এবং যন্ত্রেও এত কাজ যুটিয়াছিল যে, লাভ ভিন্ন ক্ষতির কারণ লক্ষিত হয় নাই। ফলতঃ কেবল যন্ত্রাধ্যক্ষদিগের পরস্পরের অনৈক্য অপ্রণয় ও অবহেলা উপস্থিত হওয়াতে ও বিজ্ঞাপনীর কলহপ্রিয়তাদি কারণে তাহাকে অকালে মৃত্যুমুখে পতিত হইতে হইল।...

## হিন্দু হিতৈষিণী (সাপ্তাহিক)। মার্চ ১৮৬৫।

১২৭১ সালের চৈত্র (১৮৬৫, মার্চ) মাসে ঢাকা হইতে 'হিন্দু হিতৈষিণী' নামে একখানি সাপ্তাহিক পত্রের উদয় হয়। ইহার সম্পাদক—হরিশ্চন্দ্র মিত্র। 'হিন্দু পেট্রিয়টে' প্রকাশ :—

> THE WEEK. *Wednesday, 12th April.* We have received the first number of a Bengali periodical, entitled the *Hindoo Hetoishunee*, and published in Dacca. The avowed object of this paper is to defend the Hindoo religion and ceremonies. (17th April 1865).

'হিন্দু হিতৈষিণী' ঢাকার হিন্দু ধর্ম্মরক্ষিণী সভার মুখপত্র ছিল। ইহার কণ্ঠে নিম্নলিখিত পংক্তিটি মুদ্রিত হইত,—

"—কর্ম্মণা মনসা বাচা যত্নাদ্ধর্ম্মং সমাচরেৎ।"

'হিন্দু হিতৈষিণী'তে ব্রাহ্মদিগের বিরুদ্ধে রচনাদি প্রকাশিত হইত। ১১ জুলাই ১৮৬৫ তারিখে 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' এই পত্রিকাখানি সম্বন্ধে লিখিয়াছিলেন :—

> ঢাকার হিন্দুহিতৈষিণী সভা। অল্প দিন হইল ঢাকায় হিন্দুহিতৈষিণী নামে একটী সভা সংস্থাপিত হইয়াছে, বিক্রমপুরের বিখ্যাত জমিদার শ্রীযুক্ত জগবন্ধু বসু এবং ঢাকার জজ আদালতের উকীল শ্রীযুক্ত লক্ষ্মীকান্ত মুন্সী এই সভার প্রতিষ্ঠাতা। তত্রত্য সুশিক্ষিত ব্রাহ্মদিগের দৈনন্দিন উন্নতি দেখিয়া হিন্দুধর্ম্মের গৌরব রক্ষার্থ প্রাচীন সম্প্রদায়িরা এই সভা করিয়াছেন। হিন্দু হিতৈষিণী পত্রিকা খানি এই সভার মুখস্বরূপ; বিধবাবন্দনার লেখক শ্রীযুক্ত হরিশ্চন্দ্র মিত্র মহাশয় উক্ত পত্রিকাখানি লিখিতেছেন। হরিশবাবু এত কাল চিরদুঃখিনী বঙ্গবিধবাদিগের পক্ষে লেখনী সঞ্চালন করিয়া এক্ষণ তাহাদিগের বিপক্ষতাচরণ করিতেছেন, শিক্ষিত অন্তঃকরণের এতাদৃশ পরিবর্ত্তন অসম্ভবনীয়।

১৮৬৯ খ্রীষ্টাব্দের মাঝামাঝি হরিশ্চন্দ্র 'হিন্দু হিতৈষিণী'র কার্য্যভার ত্যাগ করেন।* কেদারনাথ মজুমদার লিখিয়াছেন :—

তিনি [ হরিশ্চন্দ্র ] হিন্দু হিতৈষিণীর কার্য্য ত্যাগ করিলে বাবু আনন্দচন্দ্র সেন গুপ্ত হিতৈষিণীর সম্পাদক নিযুক্ত হইয়াছিলেন। ১২৮৪ সাল পর্য্যন্ত হিন্দু হিতৈষিণী পরিচালিত হইয়াছিল।

**রাজনীতি সংগ্রহ** ( সাপ্তাহিক )। ১৭ এপ্রিল ১৮৬৫।

'রাজনীতি সংগ্রহ' একখানি সাপ্তাহিক সমাচার-পত্র ; ১২৭২ সালের ৬ই বৈশাখ ( ১৭ এপ্রিল ১৮৬৫ ) রামগোপাল বসু মল্লিকের সম্পাদনায় কলিকাতা ভবানীপুর হইতে প্রকাশিত হয়। মহারাণী স্বর্ণময়ী ইহার স্থায়িত্বের জন্য এক শত টাকা দান করেন। পরবর্ত্তী ১৫ই মে 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' লিখিয়াছিলেন :—

রাজনীতি সংগ্রহ নামক একখানি নূতন সংবাদ পত্রিকা সম্প্রতি প্রকাশ হইতে আরম্ভ হইয়াছে, আমরা তাহার তৃতীয় সপ্তাহের পত্রিকা প্রাপ্ত হইয়াছি, ইহার সম্পাদক শ্রীযুত বাবু রামগোপাল বসু মল্লিক মহাশয়, প্রতি সোমবার ভবানীপুর চড়কডাঙ্গার অপূর্ব্ব রত্নোদয় যন্ত্রালয় হইতে প্রকাশিত হইয়া থাকে।...[ তিন ] সপ্তাহের পত্রিকায়ই আদ্যোপান্ত পাঠ করিয়া অতিশয় সন্তুষ্ট হইয়াছি,...তত্বকথা, সুসঙ্গীত, রাজনীতি, বহুবার্ত্তা, বিজ্ঞাপন এবং ব্যাকরণ, অভিধান, ইতিহাস, উপাখ্যান, কাব্য, নাটক প্রভৃতি প্রায় ১৫।১৬টী সর্ব্বসাধারণের পরমোপকারজনক ও বিজ্ঞানসূচক বিষয় সকল প্রকাশ করিতে অভিলাষী হইয়াছেন, কিন্তু বিবেচনা করিয়া দেখিলে বড় সহজ ব্যাপার নহে। তবে কি পত্রের কলেবর দীর্ঘ এবং দুই করমায় প্রকাশ হইতেছে, তজ্জন্ত ভরসা করি, অনেক বিষয় কিঞ্চিৎ কিঞ্চিৎ করিয়া লেখা হইতে পারে।......

এই রাজনীতি সংগ্রহের জন্ম দিবস ৬ই বৈশাখ সোমবার, ইতিমধ্যেই দুই করমার হিসাবে তিন সপ্তাহের পত্রিকা প্রকাশ হইয়াছে ইহাতে সম্পাদক মহাশয়ের প্রশংসা অবশ্যই করা যাইতে পারে। প্রথম সংখ্যায় পরমার্থতত্ব ব্রহ্মস্তোত্র, পদ্য, সঙ্গীত, তৎপরে উপক্রমণিকা এবং সম্পাদকের আত্মবৃত্তান্ত তদনন্তর প্রাণীতত্ব। দ্বিতীয় সংখ্যায় আইন, রাজনীতি, প্রেরিতপত্র, বিজ্ঞাপন। তৃতীয় সংখ্যায় কতকগুলীন পদ্য, আইন প্রাণীতত্ব প্রভৃতি প্রকটিত হইয়াছে, যতগুলীন বিষয় বর্ণিত হইল, ইহার একটীও অপ্রয়োজনীয় নহে, সকলই দেশের উপকারজনক বলিতে হইবে। যাহা হউক এই দুরূহ বিষয়ে হস্তক্ষেপ করিয়া সম্পাদক মহাশয় যেন লব্ধকাম হন।...

* "বিজ্ঞাপন। শ্রীযুক্ত হরিশ্চন্দ্র মিত্র হিন্দুহিতৈষিণীর পূর্ব্বসম্পাদক ও মুলভযন্ত্রের পূর্ব্ব-তত্ত্বাবধারকের প্রতি। আপনি অদ্য প্রায় ৮।৯ মাস যাবত হিন্দুহিতৈষিণী পত্রিকার ও মুলভযন্ত্রের কার্য্যভার পরিত্যাগ করিয়াছেন,...।"—'হিন্দুহিতৈষিণী,' ৭ মে ১৮৭০।

৯ আগস্ট ১৮৬৫ তারিখের 'সংবাদ প্রভাকর' পাঠে জানা যায়, 'রাজনীতি সংগ্রহ' দুই মাসের অধিক কাল স্থায়ী হয় নাই।

**রঙ্গভূমি** ( মাসিক )। মে ১৮৬৫।

১৮৬৫ সনের জুন ( জ্যৈষ্ঠ ১২৭২ ) সংখ্যা 'গ্রামবার্ত্তাপ্রকাশিকা' পত্রিকায় প্রকাশ :—

> কৃতজ্ঞতা সহকারে স্বীকার করিতেছি 'রঙ্গভূমি' নাম্নী একখানি মাসিক পত্রিকা প্রাপ্ত হইয়াছি। মৃজাপুর আমহার্ষ্ট ষ্ট্রিট ৩৪।১নং বাটীতে কাব্যপ্রকাশ যন্ত্রে মুদ্রিত হইয়া শান্তিপুর হইতে প্রকাশ হয়। শ্রীযুক্ত বাবু ক্ষেত্রমোহন চট্টোপাধ্যায় মহাশয় ইহার প্রধান অধ্যক্ষ। মাসিক মূল্য ৵০ আনা ও ডাক মাশুল ⁄০ আনা। পরমেশ্বরের গুণানুকীর্ত্তন ও মহিমা বর্ণনা এই রঙ্গভূমির মুখ্য অভিপ্রায়। লেখা উৎকৃষ্ট হইতেছে,…।

**বিদ্যোন্নতিসাধিনী** ( মাসিক )। জুন ১৮৬৫।

১২৭১ সালের ৩১এ শ্রাবণ ( ইং ১৮৬৪ ) ময়মনসিংহের অন্তর্গত সেরপুরে 'বিদ্যোন্নতি-সাধিনী সভা' প্রতিষ্ঠিত হয়। সভার প্রতিষ্ঠাতা—সেরপুরের জমিদার গোবিন্দকুমার চৌধুরী ও হরচন্দ্র চৌধুরী। "বাঙ্গলা ও ইংরাজী ভাষার সবিশেষ আলোচনা করা এই সভার মুখ্যোদ্দেশ্য। প্রতি রবিবার সন্ধ্যার পর সভার কার্য্যারম্ভ হইয়া রজনী দশ ঘটিকা পর্য্যন্ত চলিয়া থাকে। সভ্যেরা তথায় ইংরাজী ও বঙ্গ ভাষার আলোচনা, বক্তৃতা প্রদান ও প্রবন্ধ পাঠ করিয়া থাকেন।" এই সভার মুখপত্রস্বরূপ 'বিদ্যোন্নতিসাধিনী' নামে একখানি মাসিক পত্রিকা ঢাকার বিজ্ঞাপনী-যন্ত্রে মুদ্রিত হইয়া ১২৭২ সালের আষাঢ় ( ১৮৬৫, জুন ) মাসে প্রকাশিত হয়। হরচন্দ্র চৌধুরী ইহা সম্পাদন করিতেন। পত্রিকা-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে প্রথম সংখ্যায় এইরূপ লিখিত হইয়াছে :—

> অত্রত্য বিদ্যোন্নতি সাধিনী সভার নিমিত্তে আমরা এই পত্রিকা প্রচারণ ব্রতে কৃত সংকল্প হইয়াছি। ধর্ম্মনীতি, সামাজিক নিয়ম, রাজনিয়ম, ও দেশোন্নতি সাধনই আমাদের এই পত্রিকার উদ্দেশ্য পরন্ত নানাবিধ প্রবন্ধ, নূতন গ্রন্থ এবং অন্য ভাষা হইতে অনুবাদিত নানা বিষয়ও ক্রমশঃ প্রকটিত হইবেক। বাঙ্গালা সাহিত্যের গদ্য রচনাই সমধিক উপযোগী, সুললিত ও সুশ্রাব্য। এজন্য আমরা প্রচলিত সরল গদ্যে পত্রিকা প্রচারণে মনস্থ করিয়াছি। উৎকট ও দুরবগাহ কঠিন২ শব্দাড়ম্বর আমাদিগের অভিপ্রেত নহে। আমাদিগের তত দূর বিদ্যারও জোর নাই। আমরা প্রার্থনা করি, লোকের কুৎসা কীর্ত্তন, সত্যের অপলাপ, অনুচিত পক্ষপাত, বৃথা বাক্‌বিতণ্ডা ভ্রমেও যেন আমাদের লক্ষিত না হয়।…আমরা এক্ষণে ৮ পেজি ফর্ম্মার দুই ফরমা কলেবরে পত্রিকা মাসিক নিয়মে প্রচারণে প্রবর্ত্ত হইলাম। উৎসাহ পাইলে পাক্ষিক, সাপ্তাহিক, এমন কি, দৈনিক পর্য্যন্ত হওয়া অসম্ভাবিত নহে।…এই পত্রিকার বার্ষিক অগ্রিম মূল্য ১৷০ ও ডাক মাসুল সমেত ২৷০ টাকা মাত্র।…

'বিদ্যোন্নতিসাধিনী' এক বৎসর স্থায়ী হইয়াছিল। ১২৭৩ সালে বৈশাখ-জ্যৈষ্ঠ—এই যুগ্ম-সংখ্যা বাহির হইবার পর ইহার প্রচার রহিত হয়।* এই সময়ে সাপ্তাহিক 'বিজ্ঞাপনী' ঢাকা হইতে ময়মনসিংহে স্থানান্তরিত হয়। হরচন্দ্র উহার অন্যতম (।০ আনা) অংশীদার হইয়াছিলেন। এই কারণে 'বিদ্যোন্নতিসাধিনী' পত্রিকার স্বতন্ত্র অস্তিত্বের প্রয়োজনীয়তা অনুভূত হয় নাই।

**সত্যজ্ঞান-প্রদায়িনী** (ত্রৈমাসিক)। জুলাই ১৮৬৫।

'সত্যজ্ঞান-প্রদায়িনী' একখানি ত্রৈমাসিক পত্রিকা। ১৮৬৫ সনের জুলাই মাসে ইহা জোড়াসাঁকো প্রাত্যহিক ব্রাহ্মসমাজ হইতে লালমাধব মুখোপাধ্যায়ের সম্পাদকত্বে প্রকাশিত হয়। 'তত্ত্ববোধিনী পত্রিকা'য় (জ্যৈষ্ঠ, ১৭৮৭ শক) এই বিজ্ঞাপনটি মুদ্রিত হইয়াছে :—

> অস্মদ্দেশীয় লোকদিগের জ্ঞানোন্নতি ও ধর্ম্মোদ্দীপন কল্পে যদিও ইদানীং অশেষোপায় অবধারিত হইয়াছে, কিন্তু এই বিষয়ে সমধিক উন্নতি সাধনোদ্দেশে এই রূপ সঙ্কল্পিত হইয়াছে, যে আগামী শ্রাবণ মাস হইতে 'সত্য-জ্ঞান প্রদায়িনী' নাম্নী বিবিধোপদেশগর্ভা একখানি ত্রৈমাসিক পুস্তক কলিকাতা যোড়াসাঁকোস্থ প্রাত্যহিক ব্রাহ্মসমাজ হইতে প্রকাশিত হইবে। এই পুস্তকের পত্র সংখ্যা ন্যূনাধিক পঞ্চাশৎ পৃষ্ঠা হইবে, ইহার অগ্রিম বার্ষিক মূল্য ১।০ এক টাকা চারি আনা।...শ্রীলালমাধব মুখোপাধ্যায়। সম্পাদক। প্রাত্যহিক ব্রাহ্মসমাজ যোড়াসাঁকো রতন বসাকের গার্ডেন ষ্ট্রীট ৪৭ সংখ্যক ভবন।

**জ্যোতির্ম্ময়** (পাক্ষিক)। সেপ্টেম্বর ১৮৬৫।

১২৭২ সালের আশ্বিন (১৮৬৫, অক্টোবর) সংখ্যা 'গ্রামবার্ত্তাপ্রকাশিকা'য় এই পাক্ষিক পত্রিকা সম্বন্ধে যে সংবাদটুকু আছে, নিম্নে তাহা উদ্ধৃত করিতেছি :—

> 'জ্যোতির্ম্ময়' নামে একখানি পাক্ষিক পত্রিকা আমাদিগের হস্তগত হইয়াছে। ইহার প্রথম সংখ্যক পত্রিকাখানি প্রাপ্ত না হওয়াতে বিশেষ বৃত্তান্ত এবং কোথা হইতে প্রকাশ হয় জানিতে পারি নাই। দ্বিতীয়, তৃতীয় ও চতুর্থ সংখ্যক পাঠে এই মাত্র জানিতে পারিয়াছি বহরমপুর·ধনসিন্ধু যন্ত্রে মুদ্রিত, সহকারী সম্পাদক শ্রীযুক্ত গিরিশচন্দ্র কর। মাসিক মূল্য ।০, পক্ষান্তরে দুই ফরমা প্রকাশিত হয়। ইহার লেখার ভঙ্গি দেখিয়া বোধ হয় রামপুর হইতে প্রকাশিত হইতেছে। যাহা হউক অন্য অন্য সংখ্যক পত্রিকা হইতে চতুর্থ সংখ্যক উৎকৃষ্ট বিষয়ে পরিপূর্ণ হইয়াছে। ইহাতেই ভরসা করিতেছি ক্রমে উন্নতি লাভ করিবে। ইহাতে আইন ঘটিত বিষয়গুলিও লিখিত হয়। প্রধান প্রধান সকল জেলা হইতেই এক এক খানি সম্বাদ পত্রিকা প্রকাশ হয় ইহা আমাদিগের প্রার্থনীয়।

---

* শ্রীহট্টের জমিদার শ্রীযুক্ত হেমেন্দ্রনাথ দাস এই পত্রিকার পুরাতন সংখ্যাগুলি দেখিবার সুযোগ দিয়া আমাকে অনুগৃহীত করিয়াছেন।

**চিকিৎসক** ( মাসিক )। জানুয়ারি ১৮৬৬।

বঙ্গভাষায় চিকিৎসা-বিদ্যা সম্বন্ধে পুস্তক-পত্রিকার অভাব অনুভব করিয়া—বিশেষতঃ মেডিকেল কলেজের বাংলা-বিভাগের ছাত্রদিগের উপকার সাধন করিবার উদ্দেশ্যে 'চিকিৎসক' নামে একখানি মাসিক পত্রিকা প্রচারের আয়োজন হয়। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' ( ২৬ ডিসেম্বর ১৮৬৫ ) লেখেন :—

> নূতন পত্র।—আমরা সন্তুষ্ট চিত্তে প্রকাশ করিতেছি মেডিকেল কলেজের বাঙ্গলা ক্লাশের ছাত্রগণ "চিকিৎসক" নামে একখানি মাসিক পত্র প্রকাশ করিবেন। ইহাতে যে যে বিষয় লিখিত হইবে, ইহার নামই তাহার পরিচয় প্রদান করিবে। বাঙ্গালা ক্লাশের ছাত্রগণ পরীক্ষোত্তীর্ণ হইয়া মফস্বলে গেলে যখন তাঁহাদিগের চিকিৎসা বিদ্যা শিক্ষার অথবা আলোচনার আর বিশেষ উপায় নাই, তখন এই পত্রখানি তাঁহাদের পরম উপকারী হইবে। আমরা উহার অনুষ্ঠানপত্র পাইয়াছি চিকিৎসকপত্র শীঘ্রই প্রকাশিত হইবে।

১৮৬৬ সনের জানুয়ারি মাসে 'চিকিৎসক' প্রকাশিত হয়। 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়ে' ( ১৭ ফেব্রুয়ারি ১৮৬৬ ) প্রকাশ :—

> অত্রত্য মেডিকেল কলেজ হইতে "চিকিৎসাপত্র" নামে একখানি চিকিৎসা বিষয়ক পত্র প্রকাশ হইয়াছে। টিকিয়া গেলে হয়।

**সর্ব্বার্থ সংগ্রহ** ( মাসিক )। ফেব্রুয়ারি ১৮৬৬।

১৮৬৬ সনের ফেব্রুয়ারি মাসে 'সর্ব্বার্থ সংগ্রহ' নামে একখানি "বিচিত্র রমণীয় উপাখ্যান এবং সাহিত্য বিজ্ঞান নীতি ও শিল্পশাস্ত্র বিষয়ক বিবিধ প্রবন্ধাত্মক মাসিক পত্র" প্রকাশিত হয়। প্রথম সংখ্যায় পত্রিকা-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে এইরূপ বিজ্ঞপ্তি আছে :—

> সম্পাদকীয় উক্তি।...এই পত্রিকাতে বিবিধ প্রসঙ্গ সন্নিবেশ করা স্থির করিলাম। বিলাতের লিজর আওয়ার কি কাসেল্‌স ফেমিলি পেপর প্রভৃতি যে সকল পত্রিকা আছে ইহাও প্রায় তদনুযায়ী হইবেক। ইহাতে সাহিত্য নীতি বিজ্ঞান ও শিল্পশাস্ত্র বিষয়ক বিবিধ প্রসঙ্গ প্রতি মাসে থাকিবেক এবং সংস্কৃত কাব্য নাটক প্রভৃতির অনুবাদ ও বাঙ্গালা কবিতা সময়ে সময়ে প্রকাশ করা যাইবেক। বাঙ্গলা ভাষায় আমাদিগের এ দেশে এ প্রকার পত্র নাই, বোধ হয় এ সংগ্রহ অনেকের মনোরম্য হইতে পারে।...এই পত্রখানি আখ্যান মঞ্জরী নামে প্রকাশ করিবার সঙ্কল্প করিয়াছিলাম,...সেই নাম পরিবর্ত্তন করা গেল।

**হিন্দুরঞ্জিকা** ( মাসিক... )। মার্চ ১৮৬৬।

ব্রাহ্মধর্ম্ম-প্রচারের সুবিধার জন্য যেমন কতকগুলি সাময়িক-পত্রের উদ্ভব হয়, তেমনি আবার ব্রাহ্মধর্ম্ম-স্রোত রোধ করিবার জন্যও কয়েকখানি পত্রিকা প্রচারিত হইয়াছিল। ইহার মধ্যে বোয়ালিয়া ধর্ম্মসভা হইতে প্রকাশিত 'হিন্দুরঞ্জিকা' অন্যতম। ১৮৬৫ সনের

১১ই ডিসেম্বর (২৭ অগ্রহায়ণ ১২৭২) তারিখে 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' 'হিন্দুরঞ্জিকা' সম্বন্ধে লিখিয়াছিলেন :—

> হিন্দু হিতৈষিণীর বিজ্ঞাপন স্থলে দৃষ্ট হইল, বোয়ালিয়া ধর্ম্মসভা হইতে 'হিন্দুরঞ্জিকা' নামে একখানি মাসিক পত্রিকা প্রকাশিত হইবে। শ্রীযুত শ্রীনাথ সিংহ রায় উহার সম্পাদক। হিন্দু ধর্ম্ম সংক্রান্ত সংস্কৃত গ্রন্থ সকল উহাতে ক্রমশঃ প্রচার হইবে। হিন্দুদিগের এই সকল কার্য্য দ্বারা আমরা পরম সুখী হই। কিন্তু তাঁহারা অসাময়িক পরিশ্রম ও চেষ্টা করিতেছেন।

১২৭২ সালের ফাল্গুন মাসে পূর্ণিমার দিন (১ মার্চ ১৮৬৬) 'হিন্দুরঞ্জিকা' প্রথমে মাসিক আকারে প্রকাশিত হয়। ইহা ঢাকা সুলভ যন্ত্রে মুদ্রিত হইত। বোয়ালিয়া ধর্ম্মসভার সম্পাদক শ্রীনাথ সিংহ রায় ইহার সম্পাদক ছিলেন।

১২৭৫ সালের বৈশাখ (১৮৬৮, এপ্রিল) মাস হইতে 'হিন্দুরঞ্জিকা' সাপ্তাহিক পত্রে পরিণত হয়। ১৮৬৮ সনের ১৩ই এপ্রিল তারিখের 'সোমপ্রকাশে' এই বিজ্ঞাপনটি মুদ্রিত হইয়াছিল :—

> হিন্দুরঞ্জিকা। বোয়ালিয়া ধর্ম্মসভা হইতে আগামী বৈশাখ মাসাবধি উক্ত নামে একখানি সাপ্তাহিক পত্রিকা প্রচারিত হইতে থাকিবে। তাহাতে হিন্দুধর্ম্ম এবং হিন্দুসমাজের সংবাদ-পত্রোপযোগী বিবিধ বিষয় লিখিত হইবে। আয়তন ৬ ফর্ম্মা; মূল্য বার্ষিক ৫ টাকা। এতদ্ব্যতীত প্রদেশীয় গ্রাহকগণকে বার্ষিক ডাকমাশুল ৩ টাকা দিতে হইবে। গ্রহণেচ্ছুগণ নিম্নস্বাক্ষরকারীর নিকট পত্র লিখিলে পত্রিকা পাইতে পারিবেন।
>
> বোয়ালিয়া ধর্ম্মসভা শ্রীশ্রীনাথ সিংহ রায়
>
> ১২৭৪। ৫ই চৈত্র বোয়ালিয়া ধর্ম্মসভার সম্পাদক।

নবপর্য্যায় 'হিন্দুরঞ্জিকা'র কণ্ঠে এই শ্লোকটি মুদ্রিত হইত :—

> ধর্ম্মেণৈব জগৎ সুরক্ষিতমিদং ধর্ম্মো ধরাধারকঃ।
> ধর্ম্মাদ্বস্তু ন কিঞ্চিদস্তি ভুবনে ধর্ম্মায় তস্মৈ নমঃ॥

২১ জ্যৈষ্ঠ ১৩৪১ (৬৫ ভাগ, ৫ম সংখ্যা) তারিখের 'হিন্দুরঞ্জিকা'য় পত্রিকার জন্মকথা এইরূপ বিবৃত হইয়াছে :—

> নবপর্য্যায় হিন্দুরঞ্জিকার দীর্ঘ ৬৫ বৎসরের কর্ম্মময় কাহিনী।...অর্দ্ধ শতাব্দীরও অধিককাল বাংলার মফঃস্বলের একটি ক্ষুদ্র সহরে বসিয়া রাজসাহীর কতিপয় উৎসাহী সাহিত্যিক...এই হিন্দুরঞ্জিকা পত্রিকাখানির মুদ্রণ ও প্রকাশ করিতে সাহসী হইয়াছিলেন...। কলিকাতায় তদানীন্তন হিন্দু কলেজে শিক্ষালাভ করিয়া হিন্দু যুবকগণের মনোভাব পরিবর্ত্তিত হইয়াছিল। দলে দলে হিন্দুগণ ব্রাহ্মধর্ম্মে দীক্ষা লইয়াছিলেন। এই স্রোত রোধ করিবার জন্য—এবং হিন্দুধর্ম্মের আদর্শকে সুগঠিত ভাবে প্রচার করিবার জন্য রাজসাহীতে একটি ধর্ম্মসভার প্রতিষ্ঠা হয় এবং এই প্রতিষ্ঠানের কর্ত্তৃপক্ষ প্রচার কার্য্যের নিমিত্ত এই হিন্দুরঞ্জিকা পত্রিকার প্রতিষ্ঠা করেন। "বোয়ালিয়া ধর্ম্মসভা" এখনও সগৌরবে নিজ কার্য্যে রত আছে—এই ধর্ম্মসভার কর্ত্তৃপক্ষ সকলেই অবৈতনিক ভাবে কার্য্য করিয়া

থাকেন। এই বোয়ালিয়া ধর্ম্মসভার কর্ত্তৃপক্ষগণ হিন্দুরঞ্জিকা পরিচালনা করেন।...বর্ত্তমান ধর্ম্মসভা গৃহ হিন্দুরঞ্জিকার কার্য্যালয় ১২৭২ সালে নাটোরাধিপতি রাজা আনন্দনাথ রায় বাহাদুর নির্ম্মাণ করেন। তাহেরপুরের রাজা চন্দ্রশেখরেশ্বর উক্ত সভার প্রথম সভাপতি হইয়াছিলেন। তখন রাজসাহীতে কোনও প্রেস ছিল না। কাজেই ১২৭২ [ ১২৭৮ ? ] সাল পর্য্যন্ত এই সভার পত্রিকা হিন্দুরঞ্জিকা ও ব্যবস্থাদি ঢাকা ও অন্যান্য স্থান হইতে মুদ্রিত করা হইত। হিন্দুরঞ্জিকার প্রথম সম্পাদক ছিলেন শ্রীনাথ সিংহ। হিন্দুরঞ্জিকা তৎকালে মাসিক পত্রিকা ছিল। ঢাকায় ছাপা হওয়াতে অসুবিধা ও ব্যয়াধিক্য হইতে থাকায় ১২৭৮ সালে রাজসাহীর দুবলহাটীর রাজা হরনাথ রায় চৌধুরী রাজা উপাধি লাভ করিয়া সভার এই অসুবিধা দূরীকরণার্থে পুস্তক, সংবাদপত্র ও ব্যবস্থাদি মুদ্রণের জন্য মুদ্রাযন্ত্র খরিদ করিতে এক হাজার টাকা ও গৃহ নির্ম্মাণের ব্যয় ভার বহন করেন। তাঁহার অর্থে প্রেস আনয়ন করা ও গৃহ নির্ম্মিত হয়। এই সময় হইতে হিন্দুরঞ্জিকা পত্রিকা রাজসাহী হইতে প্রকাশিত হইতে থাকে। তখন পত্রিকায় সাধারণের জাতীয় বিষয়ের স্মৃতি শাস্ত্রের ব্যবস্থা প্রকাশিত হইত। ঐ ব্যবস্থা ধর্ম্মসভার কার্য্যকরী সমিতি আচার্য্যের দ্বারা অনুমোদিত করাইয়া প্রকাশ করিতেন। পত্রিকায় তখন কেবল মাত্র সামাজিক ও ধর্ম্ম সম্বন্ধে প্রবন্ধাদি প্রকাশিত হইত। রাজনীতি বা অন্য কোন রকম বিষয় তখন প্রকাশিত হইত না। ধর্ম্মশাস্ত্রের অনভিজ্ঞতারূপ তমঃ নাশ করিবার উদ্দেশ্য আছে বলিয়া হিন্দুরঞ্জিকার প্রেসের নাম তমোঘ্ন যন্ত্রালয় বলিয়া অভিহিত করা হইয়াছিল।

**নব-প্রবন্ধ** ( মাসিক )। সেপ্টেম্বর ১৮৬৬।

১২৭৩ সালের ভাদ্র মাসে ( ১৮৬৬, সেপ্টেম্বর ) "যোড়াসাঁকো বলরাম দের ষ্ট্রীট ১৮।২ নম্বর বাটী হইতে" তিনকড়ি ঘোষাল 'নব-প্রবন্ধ' প্রকাশ করেন। ইহা "সাহিত্য, কাব্য, ইতিবৃত্ত ও বিজ্ঞানাদি বিবিধ জ্ঞানগর্ভ সন্দর্ভ প্রকাশক মাসিক পত্র"; মাসিক মূল্য।০, অগ্রিম বার্ষিক ২॥০। 'নব-প্রবন্ধে'র কণ্ঠে এই শ্লোকটি মুদ্রিত হইত :—

সদর্থসন্দোহ বিচারসন্ধঃ প্রশস্ত বৃত্তান্ত কৃতানুসন্ধঃ।
সমস্ত সামাজিকচিত্তবন্ধঃ পরীক্ষ্যতামেষ নবপ্রবন্ধঃ॥

'নব-প্রবন্ধে'র প্রথম ভাগ ১২৭৩ সালের ভাদ্র মাসে আরম্ভ হইয়া চৈত্র মাসে শেষ হয়। দ্বিতীয় ভাগ আরম্ভ হয় ১২৭৪ সালের বৈশাখ মাসে।

**বৰ্দ্ধমান মাসিক পত্রিকা** ( মাসিক )। সেপ্টেম্বর ১৮৬৬।

১৮৬৬ সনের সেপ্টেম্বর ( ? আশ্বিন ১২৭৩ ) মাসে বর্দ্ধমান ব্রাহ্মসমাজ হইতে 'বর্দ্ধমান মাসিক পত্রিকা' প্রকাশিত হয়। ইহা বর্দ্ধমান মহাজনটুলী ১১৭ নং ভবনে আর্য্যযন্ত্রে মুদ্রিত হইত। ১২৭৩, ২২এ আশ্বিন তারিখের 'ঢাকাপ্রকাশে' এই মাসিক পত্রিকার প্রথম সংখ্যার প্রাপ্তিস্বীকার আছে।

১২৭৪ সালের পৌষ মাসে 'বর্দ্ধমান মাসিক পত্রিকা' ভূদেব মুখোপাধ্যায়-পরিচালিত 'শিক্ষাদর্পণে'র সহিত সম্মিলিত হইয়া যায়, এ-কথা পূর্ব্বেই বলা হইয়াছে।

**মুর্শীদাবাদ সংবাদসার** ( পাক্ষিক )। ডিসেম্বর ১৮৬৬।

'মুর্শীদাবাদ সংবাদসার' একখানি পাক্ষিক পত্র; খুব সম্ভব ১৮৬৬ সনের ডিসেম্বর ( পৌষ ১২৭৩ ) মাসে বহরমপুর ধনসিন্ধু যন্ত্র হইতে প্রকাশিত হয়। 'সোমপ্রকাশে' ( ৭ জানুয়ারি ১৮৬৭ ) প্রকাশ :—

> সংবাদসার। এখানি পাক্ষিক পত্রিকা। মুরসিদাবাদ হইতে প্রচারিত হইতে আরম্ভ হইয়াছে।

**তত্ত্ববিকাশিনী** ( মাসিক )। ১ জানুয়ারি ১৮৬৭।

১৮৬৭ সনের জানুয়ারি মাসে "তত্ত্ববিকাশিনী অর্থাৎ ধর্ম্ম ও বিবিধ তত্ত্ব বিষয়ক মাসিক পত্রিকা" প্রকাশিত হয়। 'রহস্য-সন্দর্ভ' ( ১৯২৩ সংবৎ, ৪০ খণ্ড ) লেখেন :—

> "তত্ত্ববিকাসিনী অর্থাৎ ধর্ম্ম ও বিবিধ তত্ত্ব বিষয়ক মাসিক পত্রিকা।" এই অভিধানে এক খানি নূতন মাসিকপত্র বর্ত্তমান ইংরাজী বৎসরের প্রথমাবধি প্রকটিত হইতেছে। ইহার প্রধান উদ্দেশ্য খ্রীষ্টীয় ধর্ম্মের পোষকতা করণ; পরন্তু ইহাতে নূতন কবিতা, মাসিক সংবাদ, পৃথিব্যাদির বিবরণ বিষয়ক নানা প্রবন্ধ প্রকটিত হইয়া থাকে।

**পল্লী-বিজ্ঞান** ( মাসিক )। জানুয়ারি ১৮৬৭।

'পল্লী-বিজ্ঞান' বিক্রমপুর হইতে প্রকাশিত দ্বিতীয় মাসিক পত্র। ১২৭৩ সালের মাঘ ( ১৮৬৭, জানুয়ারি ) মাসে "এই মাসিকপত্রিকা ঢাকা মোগলটুলির সুলভ যন্ত্রে মুদ্রিত হইয়া ঢাকা—জৈনসার বিদ্যালয় হইতে শ্রীরাজমোহন চট্টোপাধ্যায় কর্ত্তৃক প্রকাশিত হয়।" প্রথম সংখ্যায় পত্রিকা-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে এইরূপ লিখিত হইয়াছে :—

> পল্লীসমূহের অবস্থা সংশোধনোপযোগী গ্রাম্য পত্রিকার যে একটী অভাব তাহা এপর্য্যন্ত বিদূরিত হয় নাই। গ্রাম ও পল্লীসমূহের উন্নতিতেই দেশের প্রকৃত উন্নতি। যে দেশের অভ্যন্তরে বিদ্যা ও শিক্ষার অভাব সে দেশ বিদ্বান্ নয়, যে দেশের গ্রাম ও পল্লীতে সভ্যতা নাই, সে দেশ সভ্য নয়, যে দেশের গ্রাম ও পল্লীতে স্বাস্থ্য নাই, সে দেশ সুস্থ নয়। অতএব আমরা উল্লিখিত অভাবটী মোচনের মানসে কতিপয় বন্ধুর পরামর্শানুসারে এই পত্রিকাখানির প্রচার করিতেছি। ইহার নাম "পল্লীবিজ্ঞান" রাখা গেল। যাহাতে পল্লীসমূহের বিশেষতঃ বিক্রমপুরের বিদ্যা ও শিক্ষার উপযুক্তরূপ চর্চ্চা হইতে পারে, যাহাতে আচার ব্যবহারাদি পরিমার্জ্জিত হইয়া সমাজের উন্নতি হইতে পারে এবং যাহা কিছু সাধারণের মঙ্গলের সহিত অনুস্যূত সেই সকল বিষয়ই এই পত্রিকায় আন্দোলিত হইবে।

'পল্লী-বিজ্ঞানে'র প্রথম সংখ্যায় এই রচনাগুলি প্রকাশিত হয় :—

১। ভূমিকা, ২। পল্লীবিজ্ঞান, ৩। ভারতবর্ষের প্রাচীন সংস্কৃত ভাষা, ৪। সময়, ৫। গ্রাম্য বিদ্যালয়, ৬। দেশের প্রচলিত অঙ্ক, ৭। ইতিহাস এবং পুরাবৃত্ত, ৮। গতবর্ষীয় মহামারী এবং জৈনসার ডিস্পেন্সারী, ৯। সেনেটরী কমিশন।

'পল্লী-বিজ্ঞানে'র প্রথম ১০ সংখ্যা সম্পাদন করেন রাজমোহন চট্টোপাধ্যায়। অতঃপর জৈনসার বঙ্গবিদ্যালয়ের শিক্ষক আনন্দকিশোর সেন কার্য্যভার গ্রহণ করেন। দ্বাদশ সংখ্যা হইতে শিরোভূষণ-স্বরূপ পত্রিকায় এই কবিতাটি মুদ্রিত হইত :—

গেল পক্ষ গেল মাস কি করিলে কাজ।
তোষিতে ত্রাসেতে দগ্ধ বঙ্গের সমাজ ॥
দেশহিত কর সদা মুখেতে সাধিত।
হৃদয়ে সে ভাব কিছু আছে কি নিহিত ॥

১২৭৫ সালে 'পল্লী-বিজ্ঞানে'র প্রচার রহিত হয় বলিয়া জানা যায়।

**প্রত্নকম্রনন্দিনী** ( মাসিক )। সেপ্টেম্বর ১৮৬৭।

১৮৬৭ সনের সেপ্টেম্বর মাসে কাশী হইতে 'প্রত্নকম্রনন্দিনী' নামে মাসিক পত্রিকা জন্মলাভ করে। ইহা "পৌর্ণমাসিকা"—অর্থাৎ প্রতি পূর্ণিমায় প্রকাশিত হইত। ইহার সম্পাদক ও স্বত্বাধিকারী ছিলেন পণ্ডিত সত্যব্রত সামশ্রমী। পত্রিকার কণ্ঠে নিম্নোদ্ধৃত শ্লোকমালা শোভা পাইত :—

ব্রহ্মাণ্ডকারং করণান্তলিপ্সুং কারুণ্যসিন্ধুং সমশক্তিমন্তম্।
বোধাব্ধিবেত্তং মননেন মান্তং বন্দেহমীশং জগদেকবন্ধুম্ ॥
সৎসটীকসাঙ্গবেদদর্শনাদিকাশিনী সাধুবোধবর্দ্ধিনী হ্যনেকশাস্ত্রশালিনী।
রাজতাদসৌ সুচিত্তচিৎপ্রফুল্লকারিণী প্রত্নকম্রনন্দিনী চিরং ধরাবিহারিণী ॥

'প্রত্নকম্রনন্দিনী' একখানি ধর্ম্মমূলক মাসিক পত্রিকা। মুখ্যত বৈদিক ধর্ম্মের আলোচনা ও প্রচারই ইহার উদ্দেশ্য ছিল। সংস্কৃত ব্যাখ্যা সহ ( এবং কোন কোন সংখ্যায় বঙ্গানুবাদ সহ ) মূল বেদ এবং মীমাংসাদি দর্শন ইহাতে প্রকাশিত হইত। বৈদিক ধর্ম্মের আলোচনা-বিষয়ক সংস্কৃত প্রবন্ধ ও তাহার বঙ্গানুবাদ প্রায় প্রত্যেক সংখ্যাতেই স্থান পাইত। সংস্কৃত সাহিত্য-বিষয়ক আলোচনাও থাকিত, তবে তাহার বঙ্গানুবাদ দেওয়া হইত না।

**অবকাশ-বন্ধু** ( মাসিক )। অক্টোবর ১৮৬৭।

'অবকাশ-বন্ধু' নামে একখানি মাসিক পত্র আশুতোষ মুখোপাধ্যায়ের সম্পাদকত্বে কলিকাতা হইতে প্রকাশিত হয়। ইহার প্রথম সংখ্যার প্রকাশকাল—আশ্বিন ১২৭৪ ( অক্টোবর ১৮৬৭ )। প্রথম সংখ্যার শেষে এই বিজ্ঞাপনটি মুদ্রিত হইয়াছে :—

এই অবকাশবন্ধু পত্র সাহিত্য বিজ্ঞান ও বিবিধ বিষয়ক প্রবন্ধে প্রকটিত হইবে। ইহা দরমাহাটা ষ্ট্রীটে (খোকুরা পোত্তা) ১৭ নম্বর ভবনে শ্রীআশুতোষ মুখোপাধ্যায়ের নিকট পাওয়া যাইবে, বার্ষিক মূল্য ।০ আনা ষাণ্মাসিক ।০ আনা ত্রৈমাসিক দুই আনা প্রতি সংখ্যার মূল্য তিন পয়সা। শ্রীআশুতোষ মুখোপাধ্যায়। সম্পাদক

প্রথম সংখ্যার সূচী এইরূপ:—ভূমিকা। জন্মভূমি। কিং কাজৌ পশুর বিবরণ। যৌবনের উন্নত আশা (কবিতা)। অন্তিমচিন্তা (কবিতা)। পরদোষ কথন (গোলেস্তাঁ হইতে)—কবিতা।

দ্বিতীয় সংখ্যায় (৩০ কার্ত্তিক ১২৭৪) প্রথম পৃষ্ঠার শিরোনামার পরেই এই শ্লোকটি উদ্ধৃত আছে:—

"কাব্য শাস্ত্র বিনোদেন কালো গচ্ছতি ধীমতাং।
ব্যসনেন চ মূর্খানাং নিদ্রয়া কলহেন বা॥"

**নব পত্রিকা** (মাসিক)। নবেম্বর ১৮৬৭।

১২৭৪ সালের অগ্রহায়ণ মাসে 'নব পত্রিকা' প্রকাশিত হয়। এই মাসিক পত্রিকার সম্পাদক ছিলেন হীরাচাঁদ চট্টোপাধ্যায়। ইহা ১২-২০ নং কুমারটুলি ষ্ট্রীট হইতে মহেন্দ্রনাথ চট্টোপাধ্যায় কর্ত্তৃক প্রকাশিত হইত। 'নব পত্রিকা'র প্রত্যেক সংখ্যায় ৬ পৃষ্ঠা পরিমাণ রচনা থাকিত।

**হিতসাধক** (মাসিক)। ফেব্রুয়ারি ১৮৬৮।

'হিতসাধক' নামে "সাধারণ পাঠোপযোগী প্রবন্ধ প্রকাশক মাসিক পত্র" ১২৭৪ সালের মাঘ মাসে (ফেব্রুয়ারি ১৮৬৮) প্রকাশিত হয়। ইহার সম্পাদক 'এডুকেশন গেজেট' ও *Wellwisher* সম্পাদক প্যারীচরণ সরকার। 'হিতসাধকে'র মাসিক মূল্য /১০ ও অগ্রিম বার্ষিক মূল্য ১৲ ছিল। ইহার আকার—ডিমাই, ২৪ পৃষ্ঠা। পত্রিকা-প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে সম্পাদকীয় "ভূমিকা" উদ্ধৃত করিতেছি:—

আমাদের ক্ষমতা যত অল্প হউক না কেন, দেশহিতৈষী সুশিক্ষিত মহাশয়দিগের সাহায্য নিতান্ত দুষ্প্রাপ্য নহে, এবং দেশীয় বিদেশীয় উত্তম উত্তম গ্রন্থ ও পত্রিকা হইতে হিতজনক এবং মনোরম প্রবন্ধাদি সঙ্কলন করাও নিতান্ত কঠিন কার্য্য নহে। এই দুই সদুপায়ের উপর নির্ভর করিয়া আমরা 'হিতসাধক' নামে একখানি ক্ষুদ্র পত্রিকা প্রতি মাসে প্রচার করিতে কৃতসংকল্প হইলাম।...স্বদেশানুরাগী মহাশয়েরা যদি এই সামান্য চেষ্টাকে নিতান্ত তাচ্ছিল্য না করেন, এবং এই উত্তমে যদি স্বদেশীয় এক জনেরও কোন প্রকার উপকার সাধিত হয়, তাহা হইলেই আমাদের শ্রম সার্থক হইবে। আপামর সাধারণ সকলেই গ্রহণ করিতে পারিবেন বলিয়া ইহার মূল্য যৎপরোনাস্তি অল্প করা গেল। মুদ্রাঙ্কনের ব্যয় নির্ব্বাহ করিয়া যদি কিছু টাকা উদ্বৃত্ত থাকে, তাহা আমরা সুরাপাননিবারণী সভার কার্য্যে সমর্পণ করিব।




ভূদেব মুখোপাধ্যায়



প্যারীচরণ সরকার



শিশিরকুমার ঘোষ

উক্ত সভার উদ্দেশ্য যাহাতে উত্তমরূপে সাধিত হইবার সম্ভাবনা, তদ্বিষয়ে যত্ন করিতে আমরা ত্রুটি করিব না। মাদকসেবনের দোষ, সমাজসংস্কার, সুনীতি, আচারব্যবহারসংশোধন, জ্ঞানোপার্জ্জনের সুবিধা, প্রাকৃতিক সামান্ত নিয়মাদির ব্যাখ্যা, সদাশয়তার দৃষ্টান্ত, ধার্ম্মিকতার গুণানুবাদ, পাপের তিরস্কার, উপকারজনক আবিষ্ক্রিয়ার সংক্ষেপ বর্ণনা, চিত্তরঞ্জক এবং উপদেশপূর্ণ আখ্যায়িকা, উত্তম উত্তম গ্রন্থ ও পত্রিকা হইতে উদ্ধৃত গদ্যপদ্যময় প্রবন্ধ, এবং সাধারণতঃ হিতসাধনবিষয়ের উল্লেখ, এই পত্রিকায় সন্নিবেশিত হইবে। যাহাতে কোন ব্যক্তির বা সম্প্রদায়ের অপকার হইবার সম্ভাবনা, যাহাতে ব্যক্তিবিশেষের চরিত্র হাস্তাস্পদ হইতে পারে, অথবা কোন প্রকার সদনুষ্ঠানের ব্যাঘাত জন্মিতে পারে, তৎসমুদায় আমাদের নিতান্ত পরিত্যজ্য; এবং যে সমস্ত প্রেরিত পত্রে বা প্রবন্ধে ঐ বিষয়ের উল্লেখ থাকিবে, তাহা আমরা প্রকাশ করিব না। ফলতঃ হিতসাধনই আমাদের উদ্দেশ্য, তজ্জন্তই আমরা সর্ব্বদা যত্নবান্ থাকিব।

'হিতসাধকে'র ১ম সংখ্যায় এই কয়টি রচনা আছে:—ভূমিকা. দেশাচার, কৃষিকার্য্যের আবশ্যকতা, উদ্ধৃত কবিতা, সুরাপান কি ভয়ঙ্কর! (কবিতা)।

'হিতসাধকে'র পরমায়ু এক বৎসর। ১২৭৫, অগ্রহায়ণ-পৌষ যুগ্মসংখ্যার শেষে সম্পাদক জানাইলেন:—"প্রায় এক বৎসর নানাবিধ শারীরিক ও মানসিক কষ্টে নিতান্ত কাতর থাকায়, হিত-সাধক প্রচার রহিত করিতে হইল।"

**জ্ঞানরত্ন** (মাসিক)। ফেব্রুয়ারি ১৮৬৮।

১২৭৪ সালের ফাল্গুন মাসে (ফেব্রুয়ারি ১৮৬৮) "সাহিত্যাদি নীতিগর্ভ" এই মাসিক পত্র সুরেন্দ্রলাল সোমের সম্পাদনায় প্রকাশিত হয়। ৬ষ্ঠ সংখ্যা হইতে গুরুচরণ গুপ্ত 'জ্ঞানরত্নে'র সম্পাদক হন। ইহার আকার ছিল—রয়েল, ৩২ পৃষ্ঠা; বার্ষিক মূল্য ১৲। পত্রিকার কণ্ঠে এই শ্লোকটি শোভা পাইত:—

অণুভ্যশ্চ মহদ্ভ্যশ্চ শাস্ত্রেভ্যঃ কুশলো নরঃ।
সর্ব্বতঃ সারমাদত্তে পুষ্পেভ্য ইব ষট্পদঃ॥

**অমৃত বাজার পত্রিকা** (সাপ্তাহিক···)। ২০ ফেব্রুয়ারি ১৮৬৮।

১৮৬৮ খ্রীষ্টাব্দ এক বিষয়ে বিশেষভাবে স্মরণীয়। এই বৎসরেই শিশিরকুমার ঘোষের সম্পাদনায় 'অমৃত বাজার পত্রিকা' প্রকাশিত হয়। কবিবর নবীনচন্দ্র সেনের ভাষায় "তিনি ও তাঁহার পত্রিকাই প্রথম এই দেশে স্বদেশভক্তির পথপ্রদর্শক।"

'অমৃত বাজার পত্রিকা' প্রথমে বাংলা সাপ্তাহিক পত্র-রূপে জন্মগ্রহণ করে; "এই পত্রিকা যশোহর অমৃত বাজার অমৃত প্রবাহিণী যন্ত্রে প্রতি বৃহস্পতিবারে শ্রীচন্দ্রনাথ রায় দ্বারা প্রকাশিত হয়।" পত্রিকার আকার ছিল. ১৭"×১০½", ৮ পৃষ্ঠা। ডাকমাশুল-বাদে পত্রিকার মূল্য—প্রত্যেক সংখ্যা ।০, ত্রৈমাসিক ২৲, ষাণ্মাসিক ৩৲ ও বার্ষিক ৫৲ ছিল।

'অমৃত বাজার পত্রিকা'র প্রথম সংখ্যার প্রকাশকাল—"৯ই ফাল্গুন বৃহস্পতিবার ১২৭৪ সাল। ২০ই ফেব্রুয়ারি ১৮৬৮ খ্রীঃ অব্দ।" ১৮৬৮ সনের এপ্রিল মাস হইতে দ্বিতীয় বর্ষের ৪র্থ সংখ্যা ( ১১ মার্চ ১৮৬৯ ) পর্য্যন্ত পত্রিকার কণ্ঠে এই কবিতাটি মুদ্রিত হইত :—

পরাধীন কালকূটে মরি হায় ২।
করেছে কি আর্য্যসুতে চেনা নাহি যায়।

পত্রিকা প্রচারের উদ্দেশ্য সম্বন্ধে প্রথম সংখ্যার প্রারম্ভে সম্পাদক লিখিতেছেন :—

আপনার পরিচয় আপনি দেওয়া বিষম বিপদ, এই জন্য বোধ হয় পুর্ব্বকালে ভদ্রলোকের পরিচয় ভাটেরা দিত। সংবাদপত্র সম্পাদকেরদের নিকট এটী ক্ষেত্রতন্ত্রের পঞ্চম প্রতিজ্ঞা। এই দায় হইতে একবার কোন প্রকারে উদ্ধার হইতে পারিলে আর অধিক চিন্তার বিষয় থাকে না ; এক প্রকার করিয়া কাগজ পূর্ণ করিয়া দিতে পারিলেই হয়।

অনেকে গ্রন্থ লিখিয়া ভূমিকায় ব্যক্ত করেন যে তাঁহাদের গ্রন্থ লিখিবার কারণ বন্ধুগণের, কি স্বপ্নের আদেশ। কিন্তু আমরা মুক্তকণ্ঠে স্বীকার করিতেছি, যে আমরা পত্রিকা প্রকাশ বিষয়ে স্বপ্নও দেখি নাই, বন্ধুকর্ত্তৃক আদিষ্টও হই নাই। আমরা আপনারা২ অনেক তর্ক বিতর্ক করিয়া পরিশেষে এই দুরূহ কার্য্যে প্রবর্ত্ত হইয়াছি।

দেশের হিত সাধন করা আমাদের উদ্দেশ্য আছে কি না তাহা বলিতে পারি না, উদ্দেশ্য থাকিলেও বলিতে সাহস হয় না, কারণ দেশের মঙ্গল সাধন করিবার নাম করিয়া নানাবিধ লোক দেশের এত অমঙ্গল ঘটাইতেছে যে আপনাদিগকে সেই দলস্থ বলিয়া পরিচয় দেওয়া গৌরব মনে করি না, তবে যে স্থান হইতে এই পত্রিকা বাহির হইতেছে, তাহার পশ্চিমে ও উত্তরে ৩ দিনের পথ, পূর্ব্বে দেড় বৎসরের ও দক্ষিণে ৩ বৎসরের পথ পর্য্যন্ত একটীও মুদ্রাযন্ত্র নাই ; সুতরাং সংবাদপত্র থাকাও অসম্ভব, এমত স্থলে এ পত্রিকা দ্বারা কিছু উপকার প্রত্যাশা করা যাইতে পারে কি কেমন বহুদর্শী ব্যক্তিরা বলিতে পারেন।

এই পত্রিকাতে কি কি বিষয় লিখিত হইবে তাহার তালিকা দেওয়ার দুইটী আপত্তি আছে ; প্রথমতঃ জানি না এখন যেরূপ প্রতিজ্ঞা করি, ভবিষ্যতে তাহা পালন করিতে পারি কি না ; দ্বিতীয়তঃ পাছে একটি লম্বা জায় দিলে আত্মাভিমান প্রকাশ হয়। আবার নিতান্ত নম্রতা দেখাইতে ভয় হয়, কি জানি পাছে আমাদের কথা বিশ্বাস করিয়া পত্রিকাটী সকলে ঘৃণা করেন। কিন্তু রীতি আছে, ব্যবসায়ীরা আপনাদের পণ্যদ্রব্য প্রশংসা করিয়া থাকে ও তাহাতে লোকের নিকট নিন্দনীয় হয় না। হলোএ সাহেব বরাবর জগত ব্যাপিয়া রাষ্ট্র করিয়া আসিতেছেন যে তাঁহার বটীকা ও মলমের তুল্য ঔষধ পৃথিবীর কোথায় কখন জন্মে নাই, অথচ তাহাকে আত্মাভিমানি বলিয়া কেহ বিদ্রূপ করে না। আমাদেরও এটী ব্যবসায়, সুতরাং আমাদের এসম্বন্ধে দুটি একটী কথা ফাঁক গেলে উল্লিখিত রীত্যনুসারে বোধ হয় দোষ বলিয়া গণ্য হইবে না।

আমরা মনস্থ করিয়াছি, যে এদেশীয় ও ইউরোপীয় বিবিধ সংবাদ, নূতন আইনের মর্ম্ম, ব্রিটিশ ও এদেশস্থ অন্যান্ত রাজ্যের শাসনপ্রণালী ও তাহাদের পরস্পরের গুণাগুণ প্রভৃতি পত্রিকায় প্রকটিত করিব। আমাদের বিশেষ যত্ন থাকিবে যে, যে স্বার্থশূন্য মহাত্মা ইংরাজ

বাহাদুরেরা আমাদের দেশ, পরম অত্যাচারি যবন অধিকার হইতে স্বীয় হস্তে লইয়া আমাদের এত উন্নতি করিয়াছেন—যাহারা কেবলমাত্র আমাদের হিত ও স্বচ্ছন্দতার নিমিত্ত, রাজ্যশাসনের ন্যায় অতি ক্লেশকর ও কঠিন কার্য্যে আমাদিগকে হস্ত ক্ষেপণ করিতে দেন না, তাহাদিগের রীতি, নীতি, উদ্দেশ্য, স্বার্থশূন্যতা, ও কৌশল যথাসাধ্য বর্ণনা করিয়া তাহাদিগের নিকট যে ঋণপাশে আবদ্ধ আছি, তাহা পরিশোধের যত্ন করি।

আমাদের পত্রিকায় কাহার কুৎসা ও নিন্দা যে থাকিবে না এরূপ বলিতে পারি না, ও এক্ষণে বলিলেও পরে কথা রক্ষা করিতে পারিব না, কারণ তাহা হইলে ভূমণ্ডলের সমুদয় সম্পাদক একত্রিত হইয়া আমাদিগকে সমাজচ্যুত ও একঘরিয়া করিবেন। বিশেষতঃ গালি ও নিন্দা সংবাদপত্রের জীবন, শুদ্ধ সংবাদপত্র কেন, গালি ও নিন্দা চর্চ্চা রহিত করিলে মনুষ্যের মধ্যে পরস্পরের কথোপকথনও রহিত হইবার সম্ভাবনা। একথা নিতান্ত অসঙ্গত নয়, যে অপরের নিন্দাচর্চ্চা করিব না তবে পত্রিকা বাহির করার প্রয়োজন কি?

সকল প্রকার কটু অসুখকর, কেবল অন্যের কটু বলা কি শ্রবণ করা ব্যতীত। আমরা কটু বাক্য প্রয়োগ করিতে যেরূপ তৎপর, গ্রহণ করিতেও সেইরূপ তৎপর থাকিলাম। পাঠক, মনে রাখিও, এই কটু বাক্য যেন চিকিৎসকের অস্ত্রের ন্যায় তীক্ষ্ণ ও পুঁজক্ষারক হয়।

আমরা স্থানে স্থানে সংবাদদাতা নিযুক্ত করিয়াছি; সুতরাং প্রত্যাশা করি, যে পাঠকবৃন্দকে দেশ বিদেশের নূতন২ সংবাদ দিতে পারিব। এবং নিশ্চিত বলিতে পারি, যে যত দিন আবিসিনিয়ার যুদ্ধ, ফিনিয়ানদিগের দৌরাত্ম্য শেষ না হয়, তত দিন সংবাদাবলী দ্বারা আমাদের পত্রিকা সুসজ্জিতা করিবার কোন চিন্তা থাকিবে না, কিন্তু সম্পাদকদিগের দুর্ভাগ্য ক্রমে যদি এ সমুদয় ক্ষান্ত হইয়া যায়, আর নূতন কোন রাজবিপ্লব, ঝটিকা জলপ্লাবন প্রভৃতি উপস্থিত না হয়, তখন আমাদিগকে কিছু বিপদে পড়িতে হইবে সন্দেহ নাই। এরূপ দায়ে যদি পড়ি, তখন আমরা সংবাদ প্রস্তুত করিতে ক্রটী করিব না, ও যদি কোন সম্পাদকের অনুগমন করিয়া সংবাদ প্রস্তুতে প্রবর্ত্ত হই, তবে আমরা এরূপ চমৎকার সংবাদ দিব, যাহা কোন কালে ঘটেও নাই, ঘটিবার সম্ভাবনাও নাই।

২১শ সংখ্যায় (৯ জুলাই ১৮৬৮) পত্রিকা-প্রচারের প্রধান উদ্দেশ্য সম্বন্ধে সম্পাদক সুস্পষ্ট ভাষায় বলিতেছেন:—

যাঁহারা কলিকাতা মহানগরীতে থাকেন, তাঁহারা আমাদের মফঃস্বলে লোকের দুরবস্থার কথা অতি কম জানেন। আমাদের এখানে একজন কনেষ্টবলকে দেখিলে প্রাণ উড়িয়া যায়। আমাদের পত্রিকার উপর কোন কোন কর্ত্তৃপক্ষীয়েরা বৈরক্তি প্রকাশ করিয়াছেন। আমাদিগের পত্রিকায় যদি মিথ্যা কথা লিখি, তবে কাহারও ক্ষতি হইতে পারে না। যদি সত্য কথা লিখি, তবে কর্ত্তৃপক্ষীয়দের আমারদিগকে তাড়া দিয়া ক্ষান্ত করিবায় কিছু লাভ নাই। বলের দ্বারা সত্য লুকাইয়া রাখা এবং কাপড় দিয়া আগুন বাঁধার চেষ্টা সমান। আমরা প্রায়ই স্পষ্ট কথা বলি। যে ঘটনা যে রকম, তাহা সাধারণকে স্পষ্ট করিয়া দেখাই। কাহার অনুরোধে কিংবা কাহাকে বিরক্ত করিবার ভয়ে কোমল করিয়া লিখি না। ফল আমরা পুর্ব্বেই বলিয়াছি, যে কর্ত্তৃপক্ষকে প্রার্থনা করা আমাদের ভত উদ্দেশ্য

নয়; আমাদের দেশীয়েরা কিরূপ অবস্থায় আছেন, সামাজিক ও রাজনৈতিক বিষয়ে কিরূপ হীনাবস্থায় আছেন, তাহা তাঁহারদিগকে দেখানই আমাদের প্রধান উদ্দেশ্য। আমরা ফটগ্রাফার মাত্র। সামাজিক ও রাজনৈতিক ফটগ্রাফ লইয়া আমরা এদেশীয়দিগকে দেখাইয়া থাকি, যদি ফটগ্রাফি তুলিতে এরূপ ছবি উঠে যে, কেহ২ অন্যের মুখের ভাত কাড়িয়া খাইতেছে; বলবান দুর্ব্বলের গলা টিপিতেছে; অভদ্র অপমান করিতেছে; একজনের ন্যায্য সত্ব অন্যকে দেওয়া হইতেছে, বিচারক অবিচার করিতেছেন, তবে আমাদের হাত কি?

কোন২ প্রধান কর্ত্তৃপক্ষ আমারদিগকে এরূপও বলিয়াছেন যে, আমাদের পত্রিকা কর্ত্তৃক জাতিবৈরতা নষ্ট না হইয়া আরো বৃদ্ধি হইবে। এই উপদেশের নিমিত্ত তাঁহাকে ধন্যবাদ। কিন্তু জাতিবৈরতা নিবারণ করার কর্ত্তা কে? আমরা অধিক ত কিছু চাই না, দুটি মিষ্ট কথা আর পাতের চারিটি প্রসাদ পাইলেই কৃতার্থ ও কৃতজ্ঞতায় গদগদ হই। প্রতিবিধিৎসার স্থান হিন্দুদিগের মন নয়। আমরা প্রহার খাইয়া যদি প্রহারকের নিকট দুটি মিষ্ট কথা শুনি, তাহা হইলেই আমাদের মন গলিয়া যায়। আমরা ইংরাজ অপেক্ষা এদেশীয়দিগকে অধিক ভালবাসি, এ কথা স্বীকার করি। কিন্তু বোধ হয় ন্যায়পরতা আমাদের কাছে সর্ব্বাপেক্ষা প্রিয়। মনে একটি মুখে অন্য প্রকার যাহারা প্রকাশ করেন, তাহাদের অপেক্ষা মনের কথা যাহারা খুলিয়া বলেন, তাহারা কি ভাল করেন না? অতএব সত্যকথা বলিতে যে ফল হউক না কেন, আমরা তদ্বিষয় একবার চিন্তাও করি না।

'অমৃত বাজার পত্রিকা'র প্রথম দুই বৎসরের সংখ্যাগুলি অতীব দুষ্প্রাপ্য; এমন কি, পত্রিকা-কার্য্যালয়েও পাইবার উপায় ন্যাই। অধ্যাপক শ্রীদীনেশচন্দ্র ভট্টাচার্য্যের সাহায্যে চুঁচুড়ার ভূদেব-লাইব্রেরিতে আমিই প্রথম এগুলির সন্ধান পাই; ইহা হইতে কিছু কিছু প্রবন্ধ ও সংবাদ সঙ্কলন করিয়া 'শনিবারের চিঠি'তে (পৌষ-মাঘ ১৩৫৩) প্রকাশ করিয়াছি।* পত্রিকার সম্পাদকীয় প্রবন্ধগুলি সুচিন্তিত ও সুলিখিত; মাঝে মাঝে রস-রচনাও ইহার কলেবর পূর্ণ করিত। রসরাজ অমৃতলাল বসু স্মৃতিকথায় বলিয়াছেন:—

রস-সাহিত্য-রচনার জন্য আমি আর একজনের নিকট অত্যন্ত ঋণী। তিনি 'অমৃতবাজার পত্রিকা'র সম্পাদক শিশির ঘোষ।...তখন কাগজখানি বাঙ্গালা ভাষায় পরিচালিত হইত; যশোর হইতে নিয়মিত ভাবে কাগজ বাহির হইত; কলিকাতা সহরে তখনও বড় একটা জাহির হয় নাই। 'অমৃতবাজার পত্রিকা'য় হাস্যোদ্দীপক প্রসঙ্গ 'বিবিধ' নামে প্রায়ই প্রকাশিত হইত। তেমন সরস comic titbits আমাদের সাহিত্যে অত্যন্ত দুর্লভ। পঞ্চানন্দের প্রথম আমলে অনেকটা ইন্দ্রনাথে সেই খাঁটি রস উপভোগ করা যাইত। আমি পত্রিকায় সেই অংশটার রসপ্রাচুর্য্যে মুগ্ধ হইয়া যাইতাম। ('পুরাতন প্রসঙ্গ', ২য় পর্য্যায়)

* শ্রীযোগেশচন্দ্র বাগল প্রথম তিন বৎসরের 'অমৃত বাজার পত্রিকা' হইতে উল্লেখযোগ্য প্রবন্ধ ও সংবাদাদি সঙ্কলন করিয়া 'ভারতবর্ষের স্বাধীনতা ও অন্যান্য প্রসঙ্গ' পুস্তকের ১ম খণ্ড প্রকাশের আয়োজন করিয়াছেন। পত্রিকার ১ম সংখ্যার প্রথম পৃষ্ঠার ব্লকখানি তাঁহার সৌজন্যে প্রাপ্ত।

১২৭৮-৭৯ সালেও ইহার অস্তিত্বের প্রমাণ সাপ্তাহিক গ্রামবার্ত্তায় আছে। ১২৮০ সালে মাসিক গ্রামবার্ত্তা প্রকাশিত হয় নাই বলিয়া মনে হয়। এই বৎসরের জ্যৈষ্ঠ মাসের ৩য় সপ্তাহ হইতে সাপ্তাহিক গ্রামবার্ত্তা কুমারখালী মথুরানাথ যন্ত্রে মুদ্রিত হইতে থাকে; ছাপাখানার গোলমাল মিটিলে ১২৮১ সালের বৈশাখ মাস হইতে মাসিক গ্রামবার্ত্তা রয়াল ৮-পেজী আকার ধারণ করিয়া পুনঃপ্রকাশিত হইতে সুরু হয়। সাপ্তাহিক গ্রামবার্ত্তায় ( ১০ জ্যৈষ্ঠ ১২৮১ ) প্রকাশ :—

> মাসিক গ্রামবার্ত্তা। গত বৈশাখ হইতে গ্রামবার্ত্তা প্রকাশিকার মাসিক খণ্ড পুনঃ প্রকাশিত হইতে আরম্ভ হইয়াছে। এবার ইহার আকার পরিবর্ত্তন হইয়া রএল ৮ পেজি ফরমার ৪ ফরমা করিয়া বাহির হইতেছে। অগ্রিম বার্ষিক মূল্য ২॥০...

মাসিক গ্রামবার্ত্তার মলাটে এই কবিতাংশ মুদ্রিত হইত :—

> **Some to the fascination of a name**
> **Surrender judgement hoodwinked—**
> **Cowper**

মাসিক গ্রামবার্ত্তার শেষ ভাগের সংখ্যা ১৯শ; আমরা ইহার এই কয়টি ভাগ দেখিয়াছি :—

১২শ ভাগ : ১২৮১ সাল
১৩শ ভাগ : ১২৮২, আশ্বিন—১২৮৩, ভাদ্র
১৯শ ভাগ : বৈশাখ-চৈত্র ১২৮৮।

* * *

১২৭৪ সালে প্রকাশিত আর একখানি সাময়িক-পত্রের নামোল্লেখ করিতে ভুল হইয়াছে; উহা 'রাজসাহী পত্রিকা'। 'গ্রামবার্ত্তাপ্রকাশিকা' ( বৈশাখ ১২৭৫ ) বিগত বর্ষের ঘটনাসার প্রসঙ্গে লেখেন :—

> রাজসাহী।...এই স্থানে রাজসাহী নামে একখানি মাসিক সংবাদপত্র জন্ম গ্রহণ করিয়াছে এবং একটি মুদ্রাযন্ত্রও আনীত হইয়াছে।

পর-বৎসর 'রাজসাহী পত্রিকা' রাজসাহী হইতে স্থানান্তরিত হয়।

* * *

পৃ. ২০৮, প. ১০ :— ১২৭৫ ( ইং ১৮৬৮ ) সালে 'হিন্দুরঞ্জিকা' সাপ্তাহিক আকার ধারণ করিলে হরিশ্চন্দ্র মিত্র কিছু দিন ইহার সম্পাদকতা করিয়াছিলেন। 'গ্রামবার্ত্তাপ্রকাশিকা' ( আশ্বিন ১২৭৫ ) লেখেন :—

> 'বঙ্গবালা'...পুস্তকখানি এক্ষণে হিন্দুরঞ্জিকার সম্পাদক শ্রীযুক্ত হরিশ্চন্দ্র মিত্র মহাশয়ের যত্নে বোয়ালিয়া তমোঘ্ন যন্ত্রে মুদ্রিত।

* * *

পৃ. ২১১, প. ১২ :— ১২৭৬ সালের বৈশাখ-সংখ্যা 'গ্রামবার্ত্তাপ্রকাশিকা' পাঠে 'পল্লী-বিজ্ঞান' সম্বন্ধে এই সংবাদটুকু জানা যায়—

> গত-বার্ষিক প্রধান প্রধান ঘটনা।—জৈমসার স্কুল হইতে...'পল্লী-বিজ্ঞান' নামে যে একখানি মাসিকপত্র প্রকাশিত হইতেছিল, বিগত আষাঢ় হইতে তাহার প্রচার বন্ধ হইয়াছে।

# সূচীপত্র

## শ্রীব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়-সঙ্কলিত ও সম্পাদিত

# সংবাদপত্রে সেকালের কথা

প্রথম খণ্ড ( ১৮১৮-১৮৩০ ) : দ্বিতীয় খণ্ড ( ১৮৩০-৪০ )। ভূমিকা ও টীকা-টিপ্পনী সহ। মূল্য : প্রথম খণ্ড ৫৲ : দ্বিতীয় খণ্ড ৭৲।

সেকালের বাংলা সংবাদপত্রে বাঙালী-জীবন সম্বন্ধে যে-সকল তথ্য পাওয়া যায়, এই পুস্তকখানি তাহারই সঙ্কলন। বাংলা ভাষা ও সাহিত্যের বিকাশ, ইংরেজী শিক্ষা ও ইউরোপীয় প্রভাবের বিস্তার, দেশের সামাজিক, অর্থনৈতিক ও রাষ্ট্রীয় অবস্থা, সম্ভ্রান্ত বাঙালী পরিবারের ইতিহাস,—উনবিংশ শতাব্দীর বাঙালী-জীবনের এমন অল্প দিকই আছে, যাহার সম্বন্ধে অমূল্য উপকরণ এই পুস্তকে না-পাওয়া যায়।

**স্যর শ্রীযদুনাথ সরকার :** "ব্রজেনবাবু ইতিপূর্ব্বে ইতিহাস রচনায় যে-সব গুণের পরিচয় দিয়াছেন, তাহা এই সংকলন ও সম্পাদন কার্য্যেও পরিস্ফুট হইয়াছে এবং এই গ্রন্থখানিকে এক দিকে পাঠ্য ও শিক্ষাপ্রদ সাহিত্য এবং অপর দিকে পাণ্ডিত্যের কীর্ত্তিস্তম্ভে পরিণত করিয়াছে। যুগে যুগে বঙ্গের ঐতিহাসিক ছাত্রগণ ইহার সাহায্য লইতে বাধ্য হইবে। সাহিত্য-পরিষৎ এজন্য আমাদের ঋণী করিয়া রাখিয়াছেন।" ( 'ভারতবর্ষ,' অগ্রহায়ণ ১৩৩৯ )

**ডক্টর শ্রীসুশীলকুমার দে** – "বিস্মৃতপ্রায় শত বর্ষ পূর্ব্বের অধুনা-দুষ্প্রাপ্য, কীটদষ্ট, গলিতপ্রায় সংবাদপত্রাদি যেখানে যাহা পাওয়া যায়, তাহা তন্ন তন্ন করিয়া অনুসন্ধান করিয়া অনন্যসাধারণ পরিশ্রম ও একাগ্রতার সহিত পাঠ মিলাইয়া, নকল করিয়া, তাহা হইতে যে বহু অজ্ঞাত ও মূল্যবান্ তথ্য সংগ্রহ করিয়াছেন, তাহার দ্বারা বর্ত্তমান গ্রন্থে তিনি সেই যুগের সুখ দুঃখ, গৌরব ও অগৌরবের একটি নির্ব্বিকার প্রামাণ্য চিত্র অঙ্কিত করিতে সমর্থ হইয়াছেন। তাঁহার সুদীর্ঘ ও সুসম্পাদিত সঙ্কলন উনবিংশ শতাব্দীর সত্য ইতিহাস রচনার ভিত্তিস্বরূপ হইবে।

**আচার্য্য প্রফুল্লচন্দ্র রায় :** "Mr. Brajendra Nath Banerjee has been doing a public service by unearthing from the newspaper files of a century or more ago valuable materials" *Life and Experiences of a Bengali Chemist*, p 377.

**দীনেশচন্দ্র সেন :** "বাঙালার এক শত বৎসরের ধর্ম্ম, কর্ম্ম, আচার-ব্যবহার, রীতি-নীতি, সাহিত্য ও সমাজের যদি একখানি নিখুঁৎ ছবি আপনারা দেখিতে চাহেন, তবে এই বইখানি পাঠ করুন।" ( 'বিচিত্রা,' মাঘ ১৩৩৯ )

**শ্রীযোগেশচন্দ্র রায় বিদ্যানিধি :**—"যত দিন যাইবে ইহার মূল্য তত বাড়িবে।"

**অমূল্যচরণ বিদ্যাভূষণ :** "যিনি ইতিহাস লিখিবেন, যিনি উনবিংশ শতাব্দীর কোন কথা লিখিতে বা জানিতে চাহিবেন, তাঁহার নিকট 'সংবাদপত্রে সেকালের কথা' অপরিহার্য্য ভাবে প্রয়োজন। এমন সুনির্ব্বাচিত ও সুবিন্যস্ত গ্রন্থ ইহার পূর্ব্বে বাঙলা ভাষায় কখনও বাহির হয় নাই।" ( 'বঙ্গশ্রী', কার্ত্তিক ১৩৪২ )